## সূচী

পহেলা প্রহরমে সবকোই জাগে
দোসরা প্রহরমে ভোগী।
তিসরা প্রহরমে তস্কর জাগে
চৌঠা প্রহরমে যোগী ॥

—তুলসীদাস

# সূত্রপাত

আজ থেকে ঠিক এক বছর আগেকার ঘটনা। কনকনে শীতের রাত। জানালা দিয়ে হু হু করে এসে ঢুকছে ঠাণ্ডা হাওয়া, ছুঁচের মতো শরীরে বিঁধছে।

তবু জানালা খুলে রেখেছিলাম। ঘুম আসছিল, তবু চোখ টেনে টেনে জেগে থাকবার চেষ্টা করছিলাম। গায়ে র‍্যাপার জড়িয়ে, মাফলারে কান ঢেকে, গরম কম্বলের উষ্ণ আরামে পা ঢুকিয়ে।

আলো-ঝলমল স্টেশনে এসে ট্রেন থামলো। পানিপাঁড়েটা বোধ হয় চিৎকার করে স্টেশনের নাম ঘোষণা করলো।

সেই অনেক-চেনা নাম!

সুদীর্ঘ একটি যুগ পার হয়ে গেছে, এ নাম শুনিনি বহুদিন, এ বাতাসে নিশ্বাস নিইনি কতকাল।

জানালায় মুখ বাড়িয়ে যেন শৈশবের, প্রথম যৌবনের স্পর্শ নিতে চাইলো মন। তন্ন তন্ন করে কি যেন খুঁজলাম। না, সব বদলে গেছে। পুরোনো দিনের স্মৃতিকে বিদায় দিয়ে যেন নতুন ফুল ফোটাতে উন্মুখ হয়ে উঠেছে সেই ছোট্ট শহর।

একটি সুবেশ সৌন্দর্য অপেক্ষা করছিল অদূরের ল্যাম্পপোস্টের ধোঁয়াটে জ্যোৎস্নার নীচে। সঙ্গে দুটি ফুটফুটে মেয়ে, একরাশ জিনিসপত্র।

তাকিয়ে ছিলাম সেদিকেই।

একজন ভদ্রলোক ছুটে এলেন ব্যস্তত্রস্ত হয়ে, কুলির মাথায় জিনিসপত্র তুলে দিয়ে এসে দাঁড়ালেন আমারই কামরার দরজায়।

সেই সুবেশ সৌন্দর্য এসে উঠল কামরায়, বাচ্চা মেয়ে দুটিকে তুলে দিলেন ভদ্রলোক। বিপরীত দিকের বার্থে জিনিসপত্র গোছগাছ করায় মন দিল সে, হাঁটু-ঝোলা গরম কোটটা খুলে রেখে, ঘোমটা খাটো করে।

ট্রেনের ঘণ্টা পড়লো, গার্ডের হুইস্‌ল বাজলো। ট্রেন ছেড়ে দিল আবার।

লাফিয়ে নেমে পড়লেন ভদ্রলোক। একরাশ উপদেশের শেষে জিজ্ঞেস করলেন, পাসটা নিয়েছো তো ?

—হ্যাঁ। উত্তর দিল সে। জানালায় মুখ গলিয়ে স্বামীর উদ্দেশে হাত নাড়লো।

তারপর এসে বসলো নিজের আসনে।

আর আমি চোখ ফেরালাম ইংরেজি পত্রিকাটার ছবির পাতায়।

বেশ কিছুক্ষণ চুপচাপ কেটে গেল।

হঠাৎ।—তিমুদা না ?

চমকে ফিরে তাকালাম তার দিকে। তিমু! নিজের এই অনেক্ক-চেনা ডাক-নামটা যেন ভুলেই গিয়েছিলাম। এতদিন বাদে সে নাম এক অপরিচিতার মুখে উচ্চারিত হতে শুনে বিস্মিত হলাম।

চোখ ফেরাতেই দেখলাম তার মুখে উজ্জ্বল কৌতুকের হাসি।

—কি, চিনতে পারছো না বুঝি ? আবার হেসে উঠল সে।

—কি খবর ? মৃদু হেসে উত্তর দিলাম।

হাসির মতো সংক্রামক বোধ হয় আর কিছু নেই। একজনের হাসি দেখে অন্যজনকে হাসতে হয়। কিন্তু তাকে চিনতে না পেরেও কেন প্রশ্নের উত্তর দিলাম, কেন যে চিনতে পারার ভাণ করলাম, নিজের কাছেও তা রহস্য।

তৃপ্তির হাসি ফুটলো তার মুখে চোখে।—যাক্ চিনতে পেরেছো তা হলে। উঃ কতকাল পরে দেখা বলো তো।

ভুল ভেঙে যাওয়ার ভয়ে চুপ করে রইলাম।

কিন্তু সে যেন চুপ করতে রাজি নয়। অনর্গল কথা বলে চললো সে।

বললে, আমি তো ভেবেছিলাম আর কোনদিন বুঝি দেখাই হবে না। আশ্চর্য মানুষ তোমরা, এটা তোমার জন্মস্থান, মাঝে মাঝে এলে তো পারো।

মুখে বললাম, সময় পাই না। কিন্তু মনে মনে তখনও অন্বেষণ করে চলেছি স্মৃতির মণিকোঠা।

—সময় পাবে কি করে ? এখন তুমি মস্ত বড় লেখক হয়েছো, এখন তো আর আমাদের তিমুদা নও। কি, চোখ কপালে তুলছো যে, কোনো খবরই রাখি না ভেবেছিলে ?

লজ্জায় হাসি হাসতে হল। বলতে হল, আমিই কোন খবর রাখি না বলে লজ্জিত।

খিলখিল করে হেসে উঠল সে।—বাব্বা, কি ঘষামাজা কথা বলো আজকাল। কিন্তু আমাদের আর কি খবর রাখবে বলো। আমরা যেমন ছিলাম তেমনি আছি।

বললাম, শহরটা নাকি অনেক বেড়ে গেছে ?

—বেড়ে গেছে! প্রতিবাদের সুর ফুটলো।—বদলে গেছে বলো। বাঙালী মেয়েদের সাইকেল চড়তে দেখেছো তখন ? একটা কলেজ হয়েছে, ছেলেমেয়ে একসঙ্গে পড়ে। আর হিজলী বলতে তোমরা জানতে জেলখানা, এখন টেকনিক্যাল কলেজ।

বললাম, শুনেছি।

—বিয়ে করেছো তো ? ছেলেমেয়ে ক-টি ? হঠাৎ প্রশ্ন করে বসলো সে।

বললাম, সুযোগ ঘটেনি।

খিলখিল করে হেসে উঠল আবার।—জানতাম। সুযোগ এলেও তুমি বিয়ে করবে না,

জানতাম আমি। আচ্ছা আমার মেয়ে দুটির মধ্যে কোনটি সুন্দর বলো তো? এর নাম রেখা, আর এর নাম রেবা। আচ্ছা বড়টি বেশি সুন্দর নয়? উনি কিন্তু বলেন, রেবা...

বললাম, দু-জনেই।

—ও তোমার মন রাখা কথা। আচ্ছা, সদাশিব জ্যাঠা সন্ন্যাসী হয়ে চলে গেছেন, শুনেছো?

সন্ন্যাসী? সদাশিব জ্যাঠা? বিস্মিত এবং আহত হলাম। কিন্তু সন্ন্যাসীই তো ছিলেন তিনি। ভোর বেলায় তাঁর তুলসীদাস আবৃত্তি যেন কানের কাছে ভেসে এল।

—হ্যাঁ। তোমরা চলে যাওয়ার বছরখানেক পরেই।

মুহূর্তে বিষাদ হয়ে গেল সমস্ত মন। কিন্তু কেন?

উত্তর এল, কি জানি। আর নিমাইদার খবর জানো?

—নিমাইদা? না তো।

—নিমাইদা এখন লক্ষপতি। ঠিকাদারি করে বড়লোক হয়ে গেছে।

নিমাইদা বড়লোক হয়ে গেছে? আর অঞ্জলিদি? ইচ্ছে হল জিজ্ঞেস করি। কিন্তু সাহস হল না। স্মৃতির সূত্র ধরে অন্বেষণ করলাম, কে এই অপরিচিতা? কে এই শৈশবসঙ্গিনী?

তবু বলতে পারলাম না তোমাকে চিনতে পারিনি, স্পষ্ট করে বলো, কে তুমি।

কথা, কথা, কথা। হঠাৎ সে হেসে উঠল। বললে, তিমুদা এত তো লেখো, আমাদের কথা নিয়ে লেখো না একটা বই।

কি যেন বলতে গেলাম, তার আগেই ছোট্ট একটি স্টেশনে এসে ট্রেন থামলো।

উঠে দাঁড়াল সে।—চলি। এখানেই নামবো। ও এখন এই সেকশনেই রিলিভিং করছে।

জিনিসপত্র এবং কন্যাদুটিকে প্লাটফর্মে নামিয়ে ফিরে তাকালো।—তিমুদা, এসো না একদিন সময় করে। সত্যি, কত কথা ছিল, কিছুই বলা হল না। আসবে একদিন? যে-কোনো শনিবারে এসে সোমবারে চলো যেয়ো। কথা দিচ্ছি ছেড়ে দেবো।

ট্রেন চলতে শুরু করেছে তখন।

বললাম, আসবো। আসবো একদিন।

হাত নেড়ে বিদায় জানালো সে; অদৃশ্য হয়ে গেল ক্রমে ক্রমে। আর অদৃশ্য হওয়ার আগের মুহূর্ত পর্যন্ত দেখলাম, তাকিয়ে আছে সে, হাত নাড়ছে।

নির্জন কামরায় বসে বিরক্তিতে মন ভরে গেল। নিজের স্মরণশক্তিকে অভিসম্পাত দিতে ইচ্ছে হল। একটি মাত্র প্রশ্ন—সমস্ত শরীর জুড়ে যেন বোলতার হুল ফুটিয়ে চলেছে। কে এই অপরিচিতা? কে এই শৈশবের সঙ্গিনী?

কোন চেহারার সঙ্গেই যেন মিল খুঁজে পেলাম না। মনে হল, রাত্রির আবছা আলোয় যেন এক রহস্যময়ী নারী হাতছানি দিয়ে অদৃশ্য হয়ে গেল।

মনে হল, ভুল করেছি। মিথ্যার আশ্রয় নিয়ে নিজেকেই বঞ্চিত করেছি।

কি প্রয়োজন ছিল এই মিথ্যাচারের। স্পষ্ট ভাষায় কেন প্রকাশ করে বললাম না, চিনতে পারিনি তোমাকে, কে তুমি বলো, কে তুমি আজো আমাকে বিস্মৃত হওনি?

হাজারো প্রশ্ন গুনগুন করলো কানের পাশে।

মীরা? নিরু? পান্না?

তন্ময় হয়ে ভাবতে চেষ্টা করি। স্মৃতিসমুদ্র থেকে এই একটি অচেনা মুক্তোকে কি তুলে আনতে পারবো না? চিন্তার জালে নিজেরই অজান্তে কখন জড়িয়ে পড়ি।

কত ছোট ছোট বিক্ষিপ্ত ঘটনা মনে পড়ে। কত বিচিত্র চরিত্র।

এই চলন্ত ট্রেনের মতোই খাপছাড়া। গন্তব্য ভুলে যাওয়া লক্ষ লক্ষ তুচ্ছ মুহূর্ত।

মানুষের জীবনটা যেন এই ট্রেনেরই মতো। কত যাত্রী ওঠে নামে, কত কাহিনী, হাসি কান্না, কত বৈচিত্র্য। হঠাৎ যেন একটি মুখ মনের পটে ভেসে উঠেই মিলিয়ে যায়, মনে পড়ে অন্য কিছু, একটি দৃশ্য টেনে আনে অন্য ছবি। সব যেন অসংলগ্ন, তবু কোথায় যেন একজনের সঙ্গে আরেকজনের যোগসূত্র রয়েছে। খাপছাড়া হয়েও নির্দিষ্ট গন্তব্যে পৌঁছে দেবার আশ্বাস। ভুলে গিয়েও কোথায় যেন ব্যথা বাজে।

আবিদ হোসেনকে মনে পড়ে। মক্কায় গিয়ে হাজী হয়ে কি ফুলজান বিবিকে ভুলতে পেরেছিল আবিদ হোসেন? আর ফুলজান বিবি? জুতাপালিশ সাহেব স্টুয়ার্টের সঙ্গে পালিয়ে গিয়ে সুখী হয়েছিল সে?

কে জানে!

কিন্তু কে এই অপরিচিতা? ট্রেনের কামরায় হঠাৎ-দেখা-হওয়া কে এই অনন্তরঙ্গিনী? চিরকালের জন্যে যে আমার কাছে অজ্ঞাত রয়ে গেল।

কতদিন নিঃশব্দ রাত্রিতে হঠাৎ ঘুম ভেঙে মনে পড়ে গেছে, স্মৃতির গ্রন্থি খুলে খুলে তন্ন তন্ন করে খুঁজেছি তাকে। কে এই রহস্যময়ী?

মীরা?

বিকাশবাবুর খিড়কিঘরের গরমে অঙ্ক কষতে কষতে উঠে এসে কপাটের কড়া নাড়তাম।—এক গ্লাস জল দাও মীরা।

—আবার পড়ায় ফাঁকি দেওয়া হচ্ছে, না?

হাসতাম ওর শাসন দেখে।—বড় হয়ে আর যাই হও ইস্কুলের মাস্টারনী হয়ো না মীরা। যা কড়া শাসন তোমার।

কড়া শাসন ছিল মীরার নয়, আন্নামাসীর। চেলা কাঠ নিয়ে তাড়া করছে আন্নামাসী, আর ঘরের এক কোণ থেকে আরেক কোণে ছুটে বেড়াচ্ছে রামাই পণ্ডিত। অথচ রামাই পণ্ডিত সম্পর্কে কত বড় ধারণাই না ছিল। পরী তার পিছনে পিছনে ঘুরতো, প্রেতাত্মা নামানোর মন্ত্র শেখবার জন্যে।

আর আমি ভেবেছিলাম আলোবৌয়ের জন্যে বশীকরণ মাদুলী চাইবো। মনে পড়লে হাসি পায়।

বেচারী। মাতাল স্বামীর হাত থেকে রেহাই পেয়েছিল, কিন্তু ধরা পড়েছিল প্রবৃত্তির হাতে। মঙ্গলের সঙ্গে চলে গিয়ে ঘর বাঁধার স্বপ্ন দেখেছিল। কিন্তু সে ঘরও ভাঙলো তার।

আর অঞ্জলিদি? দুঃখ হয়, অঞ্জলিদি জানতেও পারলো না, নিমাইদা সত্যিই ফিরে এসেছিল।

—আমাকে একটু বিষ এনে দিতে পারিস তিমু?

এনে দিয়েছিলাম। হাসপাতাল থেকে চুরি করে।

অঞ্জলিদির কথা মনে পড়লেই মনে পড়ে অবনীদাকে। আর বিলাইতিকে।

ছত্রিশগড়িয়া মেয়ে বিলাইতি। দোতলার জাফরিতে চোখ রেখে দেখতাম, কাজ সেরে উঠোনের কলে স্নান করতো সে। সারা শরীরে যৌবনের জোয়ার, শক্ত সমর্থ দেহের লুব্ধতা।

কিন্তু পান্নার কাছে সকলের স্মৃতিই ম্লান হয়ে গেছে। জীবনের প্রথম প্রেমের স্পর্শ দিয়েছিল সে।

শীতের রাতে গায়ে চাদর জড়িয়ে পা টিপে টিপে এসে দাঁড়াতাম বাগানের শিউলি গাছটার নীচে। তারপর অপেক্ষা করতাম। একসময় কপাট খুলে বেরিয়ে আসতো পান্নার ছায়াশরীর। ভীতত্রস্ত পায়ে ছুটে আসতো সে।

—এ কি, এই শীতে, চাদর গায়ে দিয়ে এলে না কেন? জিজ্ঞেস করেছিলাম।

তারপর আমার চাদরের অর্ধাংশ ওর গায়ে জড়িয়ে দিয়ে বুকের কাছে টেনে নিয়েছিলাম ওকে।

এমনি কত দিনের কত তুচ্ছ মুহূর্ত মনে পড়ে। আর সেই শেষ বিদায়ের লগ্ন। প্রতিবেশীদের ভিড়ের এক ফাঁকে দাঁড়িয়ে আছে পান্না, করুণ দুটি চোখ মেলে। একদৃষ্টে তাকিয়ে আছে।

কানে আসছে সদাশিব জ্যাঠার মন্ত্রপাঠ। মন্দিরের কুয়োর জলে স্নান করতে করতে তুলসীদাস আবৃত্তি করছেন।

কত কথাই মনে পড়ে। দীর্ঘ এক যুগ পরে ট্রেনের কামরায় হঠাৎ-দেখা-হওয়া এই অপরিচিতাকে স্মৃতির সমুদ্রে অন্বেষণ করতে করতে মন ডুবে যায় অতীতের অন্ধকারে।

ছোটবেলার রোমাঞ্চময় জীবনে ফিরে যেতে ইচ্ছে হয়। কিন্তু···

## ১

ছোটবেলার সব কথা তো কই মনে পড়ে না। শুধু মনে পড়ে, রবিবার বিকেল হলেই আমরা রাস্তার দিকে তাকিয়ে অপেক্ষা করতাম। দু-ঘোড়ার ফিটনটা এসে থামতো নিরুদের খিড়কির সামনে। কোচোয়ানটা যেখানে বসতো আর বাঁ-পাশেই ছিল ফুলদানির মতো একটা লম্বা চোঙা। তার ভেতর হাতের চাবুকটা গেঁথে রেখে নামতো সে, নেমে এসে সেলাম করতো দাদুকে।

সেদিনও যথারীতি এসে দাঁড়াল ফিটনটা। ধুপ-পর্দা খোলাই ছিল, দূর থেকেই দেখা যাচ্ছিল সাদা সাদা দাড়িতে ঢাকা ফরসা মুখখানা। আমরা ক-জন অন্যদিনের মতোই ছুটে এলাম। কিন্তু অন্য অন্য রবিবারের বিকেলের মতো দাদু এক-মুখ হাসি নিয়ে আমাদের মধ্যে থেকে একজনকে কোলে তুলে নিলেন না।

থমকে দাঁড়িয়ে পড়লাম সবাই। দেখলাম, দাদুর দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে।

কে যেন ছুটে গিয়ে খবর দিলো মাসীমাকে। মাসীমা ছুটতে ছুটতে এলেন, উদ্‌গ্রীব উৎকণ্ঠায় জিজ্ঞেস করলেন, কি হয়েছে বাবা? কাঁদছো কেন, কি হয়েছে কি?

দাদু কি বললেন স্পষ্ট শোনা গেল না, বুঝতে পারলাম না আমরা কেউই। শুধু পরস্পরের মুখ চাওয়াচাওয়ি করলাম। কিন্তু ততক্ষণে মাসীমার চোখ বেয়েও জল নেমেছে। চিৎকার করে কেঁদে উঠলেন মাসীমা, কান্নার স্বরে কি যেন বলতে বলতে বাসায় ঢুকলেন। আর নিরুর দিদিরা ধরাধরি করে নিয়ে এল দাদুকে।

ঘরে ঢুকে মাটির ওপর বসে পড়লেন তিনি, দেখে মনে হলো যেন অজ্ঞান হয়ে গেছেন। বড়রা সকলেই তখন কান্নাকাটি করছে, দু-একজন জল আর পাখা নিয়ে এসে দাদুর মুখে চোখে জলের ঝাপটা দিচ্ছে, বাতাস করছে।

কেমন যেন ভয় পেয়ে গেলাম, কান্নাকাটি শুনে নিজেও কেঁদে উঠলাম আমি। অথচ ব্যাপারটা তখন বুঝতে পারিনি।

রবিবারের বিকেলটা এমন একটা দুঃসংবাদ বয়ে আনতে পারে কোনোদিন কল্পনাও করিনি। সারা সপ্তাহে আমাদের কাছে তখন এই সময়টুকুই ছিল সবচেয়ে আনন্দের।

দাদুকে, নিরুর দাদুকে আমরা দেখতে পেতাম অবশ্য অন্য দিনেও। দুপুরে এক সময় হঠাৎ এ রাস্তায় দু-ঘোড়ার ফিটনটা দেখা দিত। আর আমাদের চোখে পড়তো চাপকান পরা দাদুর মুখখানা, মাথায় কালো পাগড়ির মত শামলা, তা থেকে একটা ঝুঁটি দুলতো। কালো

চাপকানের বুকের প্রত্যেকটি বোতাম আঁটা থাকতো গলা অবধি। আর তার ওপর ফর্সা মুখে এক মুখ সাদা দাড়ি, বজ্রগম্ভীর চোখ, মাথায় সাদা ফিকে চুলের রাশি। সে-সব দিনে দাদুর কাছে ছুটে যেতে ইচ্ছে হতো না, কেমন ভয়-ভয় করতো আমাদের।

আসলে নিরুর দাদু, তা থেকে আমাদের সকলেরই। পাড়ার ছোট বয়সের সকলেরই দাদু ছিলেন তিনি। রেলের হাই স্কুলের হেডমাস্টার এবং তার সঙ্গে অন্যান্য ছোটখাটো ইস্কুলগুলো তদারক করার ভারও ছিল তাঁর ওপর। তাই দুপুর বেলায় কোনোদিন যেতেন খরিদা বা মালঞ্চর ইস্কুল দেখতে, কোনদিন নিউ সেটেলমেন্ট অথবা সাহেবপাড়ার ইস্কুলে।

কিন্তু রবিবার বিকেলে এই মানুষই একেবারে বদলে যেতেন। চোগাচাপকান নয়, ধুতি পাঞ্জাবি পরে হাসতে হাসতে ফিটন থেকে নামতেন, যাকে সামনে পেতেন কোলে তুলে নিয়ে এসে বসতেন নিরুদের বাসায়।

নিরুর মা অর্থাৎ আমাদের 'মাসীমা' ছিলেন তাঁর বড় মেয়ে। মেয়ে জামাইয়ের সঙ্গে দেখা করার নাম করে আসতেন বটে, আসলে কিন্তু, বেশ বুঝতে পারতাম, আমাদের সঙ্গে বসে গল্পগুজব করতেই তিনি ভালবাসতেন। তেমনি সমান ভাল লাগতো আমাদেরও, নিরুর দাদুকে, দাদুর মুখে গল্প শুনতে।

বড়রা সবাই দাদুকে শ্রদ্ধা করতো, এমন বিদ্বান লোক নাকি আমাদের ঐ রেল কলোনিটায় আর একজনও ছিল না। বাবাও একদিন বলেছিলেন, উনি হলেন ঋষি মানুষ। কত দেশে বিদেশে ঘুরেছেন, কত পড়াশোনা করেছেন তার ইয়ত্তা নেই। আর এই যে শহরটা, এ শহরে প্রথম ইট গাঁথার দিন থেকে দেখে আসছেন সব। খাস বিলেতী সাহেব ছিলেন আমাদের সি এম ই রবার্সন, সেও আমাদের মতোই পায়ে হাত দিয়ে প্রণাম করতো মল্লিক মশাইকে, বিপদে পড়লেই বুদ্ধি নিতে ছুটে আসতো ওঁর কাছে।

শুনে শুনে গর্বে বুক ফুলে উঠতো আমাদের। এমন লোকের সঙ্গে গা ঘেঁষে বসতে পাই আমরা। এমন মানুষ কিনা ফিটন থেকে নেমে নিজেই কোলে তুলে নেন আমাদের।

দাদুর গল্প শুনতেও উৎসাহ কম ছিল না।

একদিন বলেছিলাম, ও দাদু, এই সব ঘর বাড়ি পৃথিবী মানুষ সবই তো ভগবান তৈরি করেছেন অনেক দিন আগে। তবে যে বাবা বলছিল এই শহর তৈরি হবার আগে থেকেই আছো তুমি!

শুনে হাসলেন দাদু। বললেন, এই যে মাদুরটায় বসে রয়েছি, কে এনেছে এটা?

নিরু বোকা-বোকা চোখ মেলে বললে, ওটা তো বাবা এনেছে। গত রবিবারে গোলবাজার থেকে কিনে এনেছে।

দাদু হেসে বললেন, মিথ্যে কথা। আমি তো দেখলাম রতন বয়ে আনছিল ওটা।

রতন নিরুদের বাড়ির একটা বাচ্চা চাকর। তাই নিরু বলে উঠল, বাঃ রে,ও তো শুধু বয়ে এনেছে, এনেছে তো বাবা।

দাদু আবার তেমনি প্রশান্ত হাসি হাসলেন, বললেন, ভগবানও তাই। এই সব ঘর বাড়ি মানুষই করেছে, কিন্তু করাচ্ছেন ভগবান।

আমি বলে উঠলাম, এ সবই মানুষ করেছে? আমাদের ঐ কারখানাটাও মানুষ করেছে? মানুষকে করতে দেখেছো তুমি?

দাদু আমাকে কাছে টেনে নিলেন। বললেন, হ্যাঁ রে দাদু হ্যাঁ। ও-কারখানা আমার চোখের সামনে গড়ে তুলতে দেখেছি। এই শহর, রেল লাইন, ট্রেন, সব আমার সামনে হয়েছে।

দাদু গল্প বলে যেতেন আর আমরা যেন চোখের সামনে দেখতে পেতাম সে-সব ছবি।

বলতেন, তখন এ জায়গাটা ছিল একেবারে জঙ্গল। আর বনের মাঝখানে. ঐ যেখানটার

নাম ইঁদা, ঐখানে ছিল একটা মন্দির। খড়্গেশ্বরের মন্দির ছিল ওখানে, একজন কাপালিক একটা মড়ার উপর বসে তন্ত্র সাধনা করতো আর মড়ার খুলিতে করে কারণ পান করতো।

—কারণ কি দাদু? আমরা কেউ একজন প্রশ্ন করে বসতাম।

দাদু বলতেন, কারণ হল মন্ত্রপূত সুধা। অমৃত।

'কারণ' কথাটার সহজ মানে যে 'মদ' তা বলতেন না।

তারপর আবার গল্প শুরু করতেন। সাত সমুদ্রের ওপারে যে পরীর দেশ সেখান থেকে খাস ইংরেজরা নাকি প্রথম এদেশে এসে রেলের লাইন পাতলে। রেলের লাইন দিয়ে দেশটাকে আষ্টেপৃষ্ঠে বেঁধে মানুষগুলোকে পোষ মানালে। তারা ছিল ইংরেজ, অথচ এদেশের লোকগুলো কথা বলতো বাংলায়। ইংরেজি জানতো না কেউ। তাই সাহেবের দল দাদুকে চাকরি দিল। বললে, তুমি হবে আমাদের 'ডুবাশ' অর্থাৎ তর্জমাদার, আমাদের কথা বাংলা করে বুঝিয়ে দেবে বাঙালীদের, আর বাঙালীদের কথাগুলো ইংরেজি করে বলবে আমাদের।

চাকরি পেয়ে দাদু তো মহা খুশি। কে জানতো যে সাহেবের দলের সঙ্গে বনে জঙ্গলে ঘুরে বেড়াতে হবে। কখনো নৌকায়, কখনো ঘোড়ার পিঠে চেপে, কখনও হাঁটুজল হেঁটে—শেষে এইখানে এসে একদিন তাঁবু ফেললো সাহেবের দল। বন জঙ্গল সাফ করলো। তারপর, দিনের পর দিন চললো মাপজোখ।

হাতি এল, হাতির পিঠে এল মালপত্র লোহালক্কড়। আর একটা উটের গাড়ি।

—উটের গাড়ি? বিস্মিত স্বরে প্রশ্ন করলাম।

দাদু হাসলেন। বললেন, হ্যাঁ, উটের গাড়ি তোরা দেখিস নি। একটা উটের পেছনে দুটো চাকার উপর বসানো গাড়ি ছিল, তার আবার একতলা আর দোতলা। একতলায় থাকতো মালপত্র, আর দোতলায় মানুষ বসতো। গাড়িটাও যেমন নড়বড় করে চলতো তেমনি গাড়ির পেছনে পেছনে আসতো আরেকটা উট। এক ক্রোশ পার হলেই পিছনের উটটা সামনে জুড়ে দেওয়া হতো, সামনের উটটা বিশ্রাম পেতো পিছনে গিয়ে। সে-সব কি আজকের দিনের কথা রে, তখন সবে শালবনী পর্যন্ত রেলের লাইন এসেছে।

নিরু আশ্চর্য হয়ে বলে উঠতো, সে কি দাদু, হাওড়া ছিল না তখন? কোলকাতায় ট্রেন যেতো না?

—কোলকাতা? দাদু হেসে বলতেন, শালবনী থেকে এখান অবধি রেল পাততে আট মাস লেগেছিল, রেল পাতা হল অমনি বৃষ্টিতে বানে ধুয়ে গেল লাইন। এমনি করে দু-বছরে পৌঁছলো কোলাঘাট অবধি। কোলকাতার লোক রূপনারায়ণ পার হয়ে তবে এদিকের রেলে চাপতো। রূপনারাণের পুল হতেই কি কম দিন লেগেছিল।

—তারপর?

'তারপর পত্তন শুরু হল এখানে। প্রথমে তাঁবু আর হোগলার ছাউনি। ভাল ভাল তাঁবুগুলোয় থাকতো সাহেবরা, বাবুরাও পেতো দু-একটা। পুরোনো ছেঁড়াখোঁড়া হলেও তাঁবু তো! কুলিকামিনরা অবশ্য থাকতো হোগলার ছাউনিতে।

'সে একদিনের কথা তা হলে বলি শোন। তখনও কারখানা শুরু হয়নি এখানে। সবে রেল লাইন এসে পৌঁছেছে, স্তূপীকৃত করে রাখা হয়েছে ঐ এখন যেখানটায় ইঞ্জিন-শেড ঐখানটায়। রেললাইন? হ্যাঁ, যন্ত্রপাতি, টুকরো টুকরো রেললাইন, ভারী জিনিসপত্র সব আনতো তখন হাতিতে টেনে টেনে, আর কিছু কিছু জিনিস আসতো উটের গাড়িতে।'

নিরুর জোড়া-বেণী মাথাটা কাছে টেনে নিয়ে দাদু বললেন, এই যে দেখছিস নিরুর কোঁকড়া কোঁকড়া চুলের মাঝখান দিয়ে সিঁথি, ঠিক এমনি দু-পাশে জঙ্গল আর মাঝখান দিয়ে রাস্তা তৈরি হয়েছে তখন। সি এম ই-র বাংলোর পিছন দিয়ে যেখানে লাইন গেছে ঐখানে

ছিল দুটো উঁচু পাহাড়। সেই পাহাড়টা কাটতে বাকি তখন। এদিকে যেটুকু পথ পরিষ্কার করা হয়েছে তার উপর মাটি ফেলে উঁচু করা হচ্ছে। শুনলাম, বিলেত থেকে কোম্পানি খাস সাহেব ইঞ্জিনিয়ার পাঠাচ্ছে, তার চোখের সামনে পাহাড় কাটা হবে নতুন কি একটা যন্ত্র দিয়ে। আর রেল লাইনও পাতা হবে তার তদারকিতে। কিন্তু কে জানতো কাউকে কিছু না জানিয়ে হঠাৎ এসে হাজির হবে সেই সাহেব। রাত্তিরে সব তাঁবুতে ঘুমিয়ে আছি, জ্যোৎস্না রাত, হঠাৎ কানে এল বেশ একটা মিষ্টি আওয়াজ। ঝুমুর ঝুম ঝুমুর ঝুম····ঠিক যেন ঘুঙুর পরে কেউ নাচছে। অনেকক্ষণ চুপচাপ শুয়ে রইলাম, আর ভাবলাম কে হতে পারে। এতো রাত্তিরে নাচার শখ হল কার। অথচ অনেক দূর থেকে যেন ক্রমশই কাছে আসছে শব্দটা। হঠাৎ ভয় হল। কাপালিকটা নয় তো? আমাদের পত্তনদার দলটায় সিপাই সাস্ত্রী টোটা বন্দুকের অভাব ছিল না। বাঘ ভাল্লুক কি কম দেখেছি তখন। তবে হ্যাঁ ভয় ছিল বইকি। ভয় পেতাম ঐ কাপালিকটাকে। দেখেছিলামও একদিন। আমি আর ওয়াট্‌সন সাহেব, দু-জনে বন্দুক হাতে নিয়ে বেরিয়েছিলাম সন্ধের দিকে। দূর থেকে মন্দিরের ভাঙা চূড়াটা দেখা যেতো তাই ইচ্ছে হতো ভেতরে কি আছে দেখবার।

অধৈর্য হয়ে জিজ্ঞেস করতাম, কাপালিক দেখেছো দাদু?

দাদু হাসতেন আমার কথা শুনে।

বলতেন, দেখেছি। আমি আর ওয়াটস্‌ন সাহেব, আমরাই প্রথম দেখি। ইঁদা পর্যন্ত যেতে যেতে বেশ রাত হয়ে গেল সেদিন। তবু বন্দুক হাতে নিয়ে এগিয়ে চললাম আমরা—দেখতে হবে মন্দিরটা কিসের। জঙ্গলের মধ্যে, যেখানে মানুষের চিহ্ন নেই কোথাও, সেখানে মন্দির এল কোত্থেকে। অথচ মন্দিরটায় কেউ একজন যে থাকে বেশ বুঝতে পারতাম। প্রায়ই দূর থেকে দেখতে পেতাম মন্দিরের কাছ থেকে ধোঁয়া উঠছে। আর কোনো কোনোদিন রাত্তিরে আগুন জ্বলতেও দেখতে পেতাম।

মন্ত্রে-তন্ত্রে দাদুর বিশ্বাস ছিল না মোটেই। কিন্তু যখন কাপালিকের বর্ণনা দিতেন, ভয়ে শিউরে উঠতাম আমরা, আরো ঘন হয়ে বসতাম দাদুর কাছে, দাদুকে ছুঁয়ে।

গনগনে আগুন জ্বলছে সামনে, একটা মড়ার ওপর কাপালিক বসে রয়েছে, আগুনের ভাঁটার মতো দুটো লাল চোখ অন্ধকারেও যেন জ্বলছে।

দাদুর গল্প শুনতে শুনতে আমরাও ঠিক যেন দেখতে পেতাম কাপালিককে। শুধু কাপালিকই নয়, যা কিছু বলতেন তিনি, বর্ণনা দিতেন, তা যেন চোখে দেখতে পেতাম।

আর তাই হয়তো এত ভাল লাগত নিরুর দাদুকে, নিরুর দাদুর মুখে গল্প শুনতে। আর তাঁর হাসি-হাসি মুখের সঙ্গে আমাদের পরিচয় এতো ঘনিষ্ঠ হয়ে গিয়েছিল যে কোনোদিন তাঁর কান্নাভরা চোখ দেখতে হবে কল্পনাও করিনি।

নিরুর দাদু আর নিরুর মার কান্না দেখে আমি কেঁদে উঠেছিলাম প্রথমটা, অথচ বুঝতে পারিনি কি ঘটেছে, কেন এমন বিপদের ছায়া নেমেছে নিরুদের বাড়িতে।

শুনলাম ক্রমশ। সব কথা অবশ্য কেউই স্পষ্ট করে বলতে পারেনি। তবু কিছুটা বাবা-মার আলোচনা শুনে ব্যাপারটা বুঝলাম।

কিন্তু এও কি সম্ভব! স্বপ্ন কি তাহলে সত্যি হয়? তবে যে দাদু বলতেন, স্বপ্ন স্বপ্নই, স্বপ্ন সত্যি নয়!

নিরুর মামাকে মনে পড়লো। মনে পড়লো তাঁর বিয়ের দিনে মাসীমা আমাদের সামনে বসে খাইয়েছিলেন কত কী। সারিবন্দী হয়ে সবাই বসেছিল—পল্টু, দিদি, নিভার মা, আঁটুলের ছোট কাকী, মন্টু, মানী, আলো, কুসুম সবাই। আর মার পাশেই বসেছিলাম আমি। নিরুর মা আমার সামনে বসে যত রকমের মিষ্টি সব দুটো দুটো করে দিয়েছিলেন আমাকে। আর মা যত বলে, খেতে পারবো না, মাসীমা তত হাতা ভরে ভরে মাছ ঢেলে

দিয়েছিলেন মা'র পাতে। এত লোক তো এসেছিল নেমন্তন্ন খেতে, এমনকি ইঞ্জিনিয়ারবাবুর মেয়েরাও এসেছিল ও-পাড়া থেকে, কিন্তু অত আদর-যত্ন কাউকে করেনি মাসীমা। সেদিন এত ভাল লেগেছিল তাই মাসীমাকে।

কি সুন্দর বৌ হয়েছিল নিরুর মামার। মা শিখিয়ে দিয়েছিল, তাই মা যখন তাঁর হাতে দুটো রুপোর টাকা দিল আর মামীমা মাকে প্রণাম করে উঠল, তখন আমিও চট্‌ করে মামীমাকে প্রণাম করে নিলাম।

আমার চিবুকে হাত দিয়ে নাম জিজ্ঞেস করেছিলেন মামীমা হাসতে হাসতে। কি সুন্দর যে হাসি ছিল রাঙামামীমার। হ্যাঁ, নিরুদের দেখাদেখি আমরাও রাঙামামীমা বলতাম তাঁকে।

সিঁদুরের কৌটোয় হাত দিলেই মেজদি ঠাস-ঠাস করে চড় বসিয়ে দিতো গালে, মা বকুনি দিত, অথচ নিরুর রাঙামামীমা কেমন আদর করে কাছে ডাকতেন, কাচের শিশিটা হাতে নিয়ে সবুজ দূর্বাঘাসের ওপর সিঁদুর ছড়িয়ে দিতেন, আমাদের মতোই সুর টেনে টেনে বলতেন, 'বীরবাবটি চটিমটি খোলো তোমার চোখ'।

বীরবাবটি! কে যে এমন অদ্ভুত নাম দিয়েছিল। চাঁদমারির ময়দানে চলে যেতাম আমরা লুকিয়ে লুকিয়ে, বর্ষাকালে নতুন-গজানো ঘাসের ফাঁকে ফাঁকে খুঁজে বেড়াতাম বীরবাবটি। সিঁদুরের মতো লাল টুকটুকে আর ভেলভেটের মতো নরম ছোট ছোট পোকাগুলো ঘাসের আড়ালে আড়ালে ঘুরে বেড়াতো। হালকা হাতে তুলে নিয়ে পুরে রাখতাম শিশির ভেতর। ঘাস আর সিঁদুর বিছিয়ে দিতাম শিশিতে, তা নইলে বীরবাবটি বাঁচে না।

কতো দিন যে বীরবাবটির খোঁজে চাঁদমারির ময়দানে চলে গিয়েছি, ফিরে এসে বকুনিও খেয়েছি বাবার কাছে। কিন্তু হিজলির দিকটায় কোনদিনই যেতে সাহস হয়নি। অন্যমনস্ক ভাবে গল্প করতে করতে সেদিন তাই হঠাৎ যখন খেয়াল হল অতদূর চলে গেছি, কি ভয়টাই না পেয়েছিলাম। কিন্তু…

পাথরের থামটার ওপর চোখ পড়তেই বিস্ময়ে অভিভূত হয়ে গিয়েছিলাম। এই সেই পত্তনি-নিশানা! যার গল্প এতবার শুনেছি দাদুর মুখে?

রেল বসাতে এসে সাহেবের দল নাকি এখানেই প্রথম তাঁবু ফেলেছিল।

বেঁটেখাটো থামটার গায়ে ইংরেজিতে কতো কি লেখা। কে জানে, হয়তো দাদুর মুখে যে-সব গল্প শুনতাম তারই একটা!

তন্ময় হয়ে সেদিকে তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ মনে হল আমার কানেও যেন ভেসে আসছে ঝুমুর ঝুম ঝুমুর ঝুম ঘুঙুরের শব্দ। জ্যোৎস্না রাত যেন, গাছের পাতা নড়ছে আর তার ছায়ায় লুকিয়ে লুকিয়ে কারা যেন ঘুরে বেড়াচ্ছে চতুর্দিকে। আর দূর থেকে ভেসে আসছে কয়েকজোড়া ঘুঙুরের শব্দ। দাদু আর ওয়াটস্‌ন সাহেব বন্দুক কাঁধে নিয়ে ঝুমুরের শব্দ লক্ষ্য করে এগিয়ে যাচ্ছিলেন খড়্গেশ্বরের মন্দিরের দিকে। হঠাৎ দেখতে পেলেন দূর থেকে কয়েকটা মশাল এগিয়ে আসছে, আর ক্রমশ স্পষ্ট হচ্ছে ঘুঙুরের শব্দ।

তারপর এক সময় দেখতে পেলেন সামনে জনকয়েক সান্ত্রী, দু-জনের হাতে জ্বলন্ত মশাল, একজন সাহেব ঘোড়ার পিঠে আসছে আগে আগে, আর পিছনে বারো বেহারার ঝলমলে ঝালর-দোলানো পালকি।

ওয়াট্‌সন সাহেবের পিছনে পিছনে দাদুও এগিয়ে গেলেন। পালকিতে বসে ছিলেন ইঞ্জিনিয়ার সাহেব, দাদু সেলাম জানিয়ে তাঁবুর দিকে পথ দেখিয়ে নিয়ে গেলেন তাঁদের।

মাপজোখ জরিপ নক্সা শুরু হল।

ইঞ্জিনিয়ার সাহেব বললেন, মল্লিক, এসেছি পালকিতে, কিন্তু ফিরবো রেলগাড়িতে। তোমার দেশের নদীতে যতোই বান ডাকুক আমার কাছে সে বন্দী হবেই।

বন্দী সত্যিই হয়েছিল—শুধু নদীই নয়, মাটি, মানুষ, সবাই।

দাদু সখেদে বলতেন, রেলের লাইন তো নয়, ইস্পাতের বন্ধন। সারা দেশটাকে আষ্টেপৃষ্ঠে বাঁধবার জন্যেই এসেছিল সাহেবের দল, তখন কি ছাই বুঝতাম।

বাঁধবার জন্যে ? বন্দী করবার জন্যে ? এই রেলের গাড়িতে চড়ে কত দেশ বিদেশ ঘুরে আসছে মানুষ, রাঙামামীমা যেদিন চলে গেলেন রেলগাড়ি করে, জানালায় বসেছিলেন, চোখ ছলছল করছিল তাঁর, কিন্তু কি সুন্দরই না লাগছিল। এই রেল নাকি বন্দী করে ফেলেছে সবাইকে—কেন যে একথা বলেন দাদু!

—এই তিমু ; কি, দেখছিস কি! চিৎকার করে ধমক দিলে নিরু।

তন্ময়তা ঘুচে গেল। কি আশ্চর্য! বীরবাবটির কথা ভুলে এতক্ষণ তা হলে পত্তনি-নিশানার দিকে তাকিয়ে ছিলাম!

বললাম, পেয়েছিস কিছু ?

—না রে! বিষ্টির ভয়ে সব গর্তে লুকিয়েছে। চল্ চল্ সন্দে হয়ে এল।

মেঘ হয়ে এল তাই, না সত্যি সন্ধে হয়ে গিয়েছিল, আকাশের দিকে তাকিয়ে ঠাওর করতে পারলাম না।

বললাম, চল ভাই, দেরি হলে সেজদি আবার বাবার কাছে চুকলি কাটবে।

নিরু কি যেন উত্তর দিতে যাচ্ছিল, কিন্তু তার আগেই আমরা প্রাণপণে দৌড়তে শুরু করেছি। ঝিরঝির ঝিরঝির করে গুঁড়িগুঁড়ি বৃষ্টি পড়ছিল সারাটা দিন, কিন্তু হঠাৎ এক দমকা ঠাণ্ডা হাওয়া বয়ে যাওয়ার সঙ্গে সঙ্গেই বেশ বড়-বড় ফোঁটা পড়তে শুরু হল। ঝড় আর বৃষ্টি এল এক সঙ্গে!

রেল লাইন পার হয়ে ধোবি-ঘাটের দিকে ছুটতে ছুটতে হঠাৎ খেয়াল হল নিরু, পরী, বাঁটুল কেউই সঙ্গে নেই। কে কোথায় ছিটকে গেছে। এদিকে বৃষ্টিতে তখন সারা শরীর ভিজে জবজব করছে। তাড়াতাড়ি ঢুকে পড়লাম সাহেবপাড়ার শেষ প্রান্তে রেল লাইনের ধার ঘেঁষে যে বাংলোটা, তারই ভেতর। এ বাড়িটায় যে কেউ থাকে না, এমন কি মালীও নেই বাগানের, তা জানতাম। কাছে পিঠে অন্য কোন বাংলোও ছিল না, পোড়ো বাড়ির মতো কেমন যেন দলছাড়া। তাই যখন রাস্তায় কোন সাহেব-সুবো থাকতো না তখন চট্ করে বাংলোর বাগানে ঢুকে পড়ে ফুল চুরি করতাম আমরা। কিন্তু বাড়িটার ভিতরে ঢোকার সাহস হয় নি কোনদিন।

সেদিনও, বাড়িটা ফাঁকা জেনেও ভিতরে ঢুকতে পারলাম না, এসে দাঁড়ালাম টালির ছাদের কার্নিসটার নীচে। এদিক ওদিক ভয়ে ভয়ে তাকিয়ে দেখলাম কেউ কাছে পিঠে আছে কিনা। তারপর একটু একটু করে বারান্দাটায় উঠে দাঁড়ালাম। কার্নিসের নীচেও বৃষ্টির ছাঁট আসছিল বলেই নয়, বারান্দা থেকে হয়তো নিরু, পরী, বাঁটুলদের দেখতে পাওয়া যাবে কোথাও না কোথাও, এই ভরসায়।

হঠাৎ একটা মেয়েলী গলার চিৎকার শুনে চমকে উঠলাম। সারা গা শিউরে উঠল যেন। বেশ ভয়ে ভয়েই বাংলোর জানালার দিকে তাকালাম। হ্যাঁ, স্পষ্ট মনে হল যেন বাংলোর ভেতর থেকেই চিৎকারটা ভেসে এল। মেয়েলী গলারই চিৎকার যেন। শব্দটাই শুনতে পেলাম, কিন্তু কথাটা বোঝা গেল না। তীব্র চিৎকারে কে যেন বললে, বাঁচাও। সে কণ্ঠস্বরে ভয় আর কান্না মেশানো ছিল। কিন্তু এই নির্জন বাড়ির ভেতর থেকে কে চিৎকার করলো ? কে আছে বাড়ির মধ্যে ?

বেশ কিছুক্ষণ নিশ্বাস রোধ করে অপেক্ষা করলাম। পরীটাই কোথাও লুকিয়ে থেকে ভয় দেখাচ্ছে না তো ?

আবার সেই কান্নাকণ্ঠের চিৎকার ভেসে এল। আর্তস্বরে কে যেন বাঁচাতে বলছে তাকে।

না, এ গলা কখনও পরীর নয়।

হঠাৎ সারা গা ছমছম করে উঠল। ধীরে ধীরে পা টিপে হলটার দিকে এগিয়ে গেলাম। না, কপাটে একটা বড় তালা ঝুলছে। মরচে পড়ে গেছে তালাটায়। বহু দিন বোধ হয় খোলাই হয়নি।

তবে ?

হঠাৎ প্রাণপণে ছুটতে শুরু করলাম বৃষ্টির মধ্যেই। ভয়ে গলা শুকিয়ে গেছে, ফিরে তাকাতেও সাহস হচ্ছে না তখন।

কিন্তু বাড়ি ফিরে সে-কথা কাউকে বলিনি। বলতে সাহস হয়নি। চাঁদমারির ময়দানে বীরবাবটি খুঁজতে গিয়েছিলাম এ-কথা জানলে কি মেজদি আস্ত রাখবে !

আর বাবা শুনলে তো আপিস যাবার সময় ঘরে তালাবন্ধ করে রেখে যাবেন। তার চেয়ে চুপ করে থাকাই ভাল। ও ভুতুড়ে বাংলোটায় না হয় আর কোনদিন যাবো না।

কিন্তু মন থেকে ভয় গেল না।

বেশ কয়েকদিন পরে হঠাৎ মাঝরাত্তিরে স্বপ্ন দেখলাম। ফুটফুটে সাদা কাপড় পরে একটি মেয়ে, গলা টিপে ধরেছে আমার।

স্বপ্নেই ডুকরে ডুকরে কাঁদছিলাম।

মা ঠেলে ঘুম ভাঙিয়ে দিল। কোলের কাছে টেনে নিয়ে বললে, কি হয়েছে তিমু ? কাঁদছিস কেন ? স্বপ্ন দেখছিলি ?

ঘুম ভাঙতেই টের পেলাম, সারা শরীর ঘামে ভিজে গেছে। সব তা হলে স্বপ্ন ! সত্যি নয় ? স্বস্তির নিশ্বাস ফেললাম।

মা বার বার জিজ্ঞেস করলে, কি দেখছিলি কি ? কি হয়েছে তিমু ?

উত্তর দিলাম না। নিঃশব্দে মাকে আরও আঁকড়ে ধরলাম।

শুধু দাদুকে একদিন চুপি চুপি জিজ্ঞেস করলাম, আচ্ছা দাদু, সত্যিই ভূত আছে, না ?

দাদু হেসে উত্তর দিলেন, দূর পাগল। ভূত বলে কিছু নেই, ও-সব ভয় দেখাবার জন্যে বলে।

ভূত নেই ? কি আশ্চর্য, দাদু এত জানে, এত বিদ্যেবুদ্ধি, আর এই খবরটুকু জানে না দাদু ? আমি যে শুনেছি, নিজের কানে শুনেছি ! কিন্তু সে-কথা দাদুকে বলবো কি করে ? এমনকি নিরু পরী বাঁটুল ওদেরও বলা যায় না। ওরা হয়তো গল্প করবে দাদুর কাছে, তারপর সে-কথা হয়তো বাবার কানে পৌঁছে যাবে।

উঃ, বাবাকে কি ভয়টাই না করতাম। আমাদের সঙ্গে কথাবার্তাও খুব কম বলতেন বাবা। দশটার সময় আপিসে যখন বেরিয়ে যেতেন সবাই যেন নিশ্বাস ফেলে বাঁচতাম। আর সন্ধের সময় যখন ফিরতেন আপিস থেকে, তখন তটস্থ থাকতো মেজদি সেজদিরাও। শুধু আশ্চর্য হতাম দেখে যে মা একটুও ভয় পেতো না বাবাকে। তবে কোনোদিনই রয়েবসে মা-র সঙ্গে গল্প করতে দেখতাম না বাবাকে। মাকে কেমন যেন এড়িয়ে এড়িয়েই চলতেন।

তাই সে-রাত্রে সত্যিই আশ্চর্য লেগেছিল। মাঝ রাত্রে হঠাৎ ঘুম ভেঙে গেল কিসের শব্দে। তবু যেমন চোখ বুজে শুয়েছিলাম তেমনি শুয়ে রইলাম।

কানে এল, কারা যেন ফিসফিস করে কথা বলছে। গলাও চিনতে পারলাম একটু পরেই। মা আর বাবা।

—আর একটা মাস তো, দেখি চেষ্টা করে।

বাবা বললেন ফিসফিস করে।

মাও তেমনি চাপা গলায় বললে, কিন্তু এমন টানাটানিতে এ মাসটাই বা চালাই কি করে ? বিম্‌লার বিয়ের চেষ্টাও তো করছো না। সেটাও তো ভাবতে হবে।

—ও হ্যাঁ, বলতে ভুলে গিয়েছিলাম, বিম্‌লাকে আর একা একা ইস্কুলে যেতে দিও না।

—কেন ? একা না গেলে লোক পাব কোথায় পৌঁছে দিয়ে আসবার !

—শুনলাম, আমাদের আপিসের উমেশবাবুর মেয়েকে পাওয়া যাচ্ছে না।

মা-র গলায় যেন বিস্ময় ফুটলো।—সে কি ! উমেশবাবুর মেয়ে সুধা ? পাওয়া যাচ্ছে না ? সেবারে পুজোয় যে দেখলাম মেয়েটিকে—খুব সুন্দর দেখতে।

বাবা সায় দিলেন, হ্যাঁ সত্যিই খুব সুন্দর দেখতে। বয়সই বা কত হবে, ষোলো সতেরোর বেশি নয়।

—মেয়েটি কিন্তু খুব ঠাণ্ডা প্রকৃতির। ও মেয়ে নিজে—না, আমার মনে হয় কেউ জোর করে....।

সে রাত্রে অনেকক্ষণ ঘুম আসেনি আমার চোখে। সুধাদি ? সুধাদিকে কেউ জোর করে ধরে নিয়ে গেছে ?

## ২

আমার জন্মের পরই বছরখানেক নাকি মা শয্যাশায়ী ছিলেন। স্বাস্থ্যও খারাপ হয়ে গিয়েছিল খুব, তাছাড়া রোগও একটা নয়। নানা রকম। ডাক্তারের নিষেধ ছিল রুগ্ন মার দুধ খাওয়ায়। এর ফলে মা এবং ছেলে দু-জনেরই নাকি স্বাস্থ্য খারাপ হয়ে যায়। তাই 'আলোবৌ'কে গ্রাম থেকে আনানো হয়েছিল। প্রযোজন ফুরিয়ে যাওযার পরও সে আমাদের পরিবারের একজন হয়ে গিয়েছিল।

এ সবই আমি পরে শুনেছি। এবং এও শুনেছিলাম যে মঙ্গলের মতো আলোবৌকেও মাসে মাসে মাইনে দিতে হতো।

তা সত্ত্বেও কিন্তু আলোবৌকে আমরা সকলেই বাড়ির লোকের মতোই মনে করতাম, আর মা বাবার মতো আমিও ডাকতাম 'আলোবৌ' বলেই।

মা কখনো-সখনো দুপুরে বা সন্ধ্যায় বেড়াতে যেতো এর ওর বাড়ি, দিদিরাও হয়তো যেতো, আর তখন আমি থাকতাম আলোবৌয়ের কাছেই।

খুব ফরসা ধবধবে রঙ ছিল তার, আর গোলগাল চেহারা। বাড়ির রান্না থেকে শুরু করে সব কাজ করেও মুখের হাসি নিভতো না। ঠিক আমার বয়সের একটা মেয়ে ছিল আলোবৌয়ের, কিন্তু লক্ষ্মীর চেয়ে আমাকেই যেন বেশি পছন্দ করতো সে।

যেদিন বাড়িরে মা-বাবা কোথাও যেত, আমি থাকতাম তার কাছেই। রাত্রে আলোবৌকে আঁকড়ে ধরেই ঘুমোতাম, টের পেতাম না কখন মা ফিরে এসে আমাকে পাশের ঘরে খাটের বিছানায় তুলে শুইয়েছে।

কিন্তু সেই ভুতুড়ে বাংলোয় মেয়েলী গলায় চিৎকার শোনার পর থেকে আমি ভয়ে চমকে উঠতাম কোনো কোনোদিন। তাই একা থাকতে সাহস হতো না।

অথচ সেদিন যে কেন আলোবৌ অমন ব্যবহার করলো ! কাদের বাড়িতে যেন বিয়ের নেমন্তন্ন ছিল। সকলেই বিয়ে বাড়িতে চলে গেল সেজেগুজে। ক-দিন থেকেই আমার জ্বর-জ্বর হচ্ছিল, পেটও ভাল ছিল না, তাই কান্নাকাটি করা সত্ত্বেও মা আমাকে নিয়ে গেল না। বললে আলোবৌয়ের কাছে শুয়ে থাকিস, আমি সন্দেশ নিয়ে আসবো তোর জন্যে।

কিন্তু, কি আশ্চর্য ! আলোবৌ এত আদর যত্ন করতো আমাকে, অথচ সেদিন তার কাছে কিছুতেই শুতে দিল না। এমন কি লক্ষ্মীকেও আমাদের ঘরে শুইয়ে দিল আমার পাশে।

আমি চোখ বুজে পড়ে রইলাম। আর যেই বুঝতে পারলাম আলোবৌ আস্তে আস্তে উঠে যাচ্ছে, অমনি বলে উঠলাম, তুমি শোও আলোবৌ, আমার ভয় করছে।

অন্যদিন হলে আমাকে জড়িয়ে ধরে ও হয়তো শুয়ে পড়তো তখনই, কিন্তু সেদিন হঠাৎ যেন রেগে গেল আমার ওপর।

বললে, ঘুমো ঘুমো। ভয় আবার কি, আমি পাশের ঘরেই আছি।

বলে আলোবৌ চলে গেল।

আমি অনেকক্ষণ চোখ বুজে পড়ে রইলাম, আর অভিমানে দু-চোখে জল এল।

অনেকক্ষণ চুপচাপ পড়ে থেকে হঠাৎ বিছানা ছেড়ে উঠে পড়লাম আমি। কেমন যেন ভয়-ভয় করছিল, পা টিপে টিপে পাশের ঘরে চলে এলাম।

দেখলাম লণ্ঠনের ফিতেটা কমিয়ে দিয়ে আলোবৌ শুয়ে আছে, আর···মঙ্গল না ?

পা টিপে টিপেই ফিরে এসে শুয়ে পড়লাম আমি। আর মনে মনে হাসলাম খুব। তবে যে আলোবৌ আমাকে ভীতু বলে ! একা থাকতে কি শুধু আমিই ভয় পাই ? আলোবৌও তো একা শুতে ভয় পায়, তা না হলে—

সে-কথা আমি একদিন রাঙামামীমাকে বলেছিলাম। নিরুর রাঙামামীমাকে।

শুনে রাঙামামীমা খিলখিল করে হেসে উঠে বলেছিলেন, তিমু, এ-কথা আর কাউকে বোলো না, কেমন ?

—কেন রাঙামামীমা ? বুঝতে না পেরে প্রশ্ন করেছিলাম।

রাঙামামীমা এপাশ ওপাশ দেখে নিয়ে চাপা গলায় বলেছিলেন, আলোবৌ চলে গেলে তোমার কষ্ট হবে না ?

—হ্যাঁ হবে। খুব কষ্ট হবে ! ঘাড় কাত করে বলেছিলাম আমি।

রাঙামামীমা বলেছিলেন, কিন্তু ও-কথা শুনলে তোমার বাবা আলোবৌকে তাড়িয়ে দেবে।

—কেন, তাড়িয়ে দেবে কেন রাঙামামীমা ? বুঝতে না পেরে জিজ্ঞেস করেছিলাম।

রাঙামামীমা হেসে ফেলে বলেছিলেন, বাঃ রে, ভীতু মানুষকে কেউ বাড়িতে রাখে নাকি ? তা হলে সে বাড়ি পাহারা দেবে কি করে ?

ভীতু লোকদের তা হলে কেউ পছন্দ করে না ? অথচ কি ভয়ই না পেতাম। রাণা মাস্টারকেও।

সেদিন আমি প্রথম ইস্কুলে ভরতি হতে গিয়েছি।

ইস্কুলে যেতে আমার একেবারেই ইচ্ছে হতো না। আমার ধারণা ছিল ইস্কুলে গেলেই মাস্টারদের কাছে মার খেতে হয়।

তবু জোর করে বাবা নিয়ে গেলেন, মা কপালে দইয়ের ফোঁটা দিয়ে বললে, যাও বাবা, অমন করতে নেই। ইস্কুলে তো নিরুর দাদুই হেডমাস্টার। দেখবে কত গল্প বলবেন উনি।

এত অনিচ্ছার মধ্যেও ঐ একটি আনন্দ জেগেছিল, দাদুর গল্প শুনতে পাবো।

বাবার হাত ধরে তো ইস্কুলবাড়িতে ঢুকলাম। আপিস ঘরের সামনে বসা একটি লোককে কি যেন জিজ্ঞেস করলেন বাবা, তারপর ঘরের ভিতর ঢুকতেই দাদুকে দেখতে পেলাম।

কিন্তু সেই মুহূর্তেই সব আনন্দ উবে গেল। নিরুদের বাড়িতে রবিবারের বিকেলে ধুতি পাঞ্জাবি পরা দাদুর সঙ্গে হেডমাস্টার লোকটির যেন আকাশ পাতাল তফাত।

মাথায় কালো শামলা, গায়ে কালো রঙের চাপকান, আর এক মুখ দাড়ির ওপর বজ্রগম্ভীর চোখ। যেন রেগে টং হয়ে আছেন।

মস্ত বড় একটা টেবিলের ওপাশে চেয়ারে বসেছিলেন দাদু। তাঁর ডান পাশে একটা ছোট টেবিলের ওপর কি একটা যন্ত্র, রাঙামামীমা যেমন দু-হাতে অর্গ্যান বাজিয়েছিলেন একদিন,

তেমনি করে দু-হাতে দশ আঙ্গুলে যন্ত্রটায় খটাখট করছিল লোকটা, আর যন্ত্রটা থেকে একটা কাগজ বেরিয়ে আসছিল।

দাদু অর্থাৎ হেডমাস্টারমশাই বাবাকে বসতে বললেন সামনের চেয়ারটায়। তারপর ঘণ্টি বাজিয়ে চাপরাসীটাকে কি যেন বললেন। কিছুক্ষণ পরে চাপরাসীর পিছনে পিছনে এলেন একজন মাস্টারমশাই। কাগজপত্তরে কি সব লেখালিখি হল, হেডমাস্টারমশাই বোধ হয় নাম সই করলেন। তারপর বাবা আমাকে নিয়ে ফিরে এলেন, পরের দিন থেকে যথারীতি ইস্কুলে আসবো এ-কথা জানিয়ে।

বাবাকে জিজ্ঞেস করলাম, চাপরাসীর সঙ্গে যে এল ও কে বাবা?

বাবা হাসলেন।—ঐ তো রাণা মাস্টার। ওর ক্লাসেই ভরতি হলে তুমি।

রাণা মাস্টার! উপাধি রাণা, তা থেকে রাণা মাস্টার। না, ভুলে যাইনি, আসলে তাঁর পুরো নামটা কোনদিন শুনিইনি আমরা। সকলেই চিনতাম শুধু ঐ এক নামে।

বেঁটেখাটো চেহারা, কালো রং, খোঁচা-খোঁচা গোঁফ। সব মিলে কেমন একটা রুক্ষতা ছিল তাঁর সারা শরীরে।

সেদিন বইয়ের থলেটা কাঁধ থেকে নামিয়ে ডেস্কের ওপর রাখলাম, বাবা আর হেডমাস্টারমশাই চলে গেলেন, তার পরমুহূর্তেই রাণা মাস্টার আমার দিকে ক্ষ্যাপা বেড়ালের মতো কট্‌কটে চোখে তাকিয়ে জিজ্ঞেস করলেন, কি নাম তোর?

নাম বললাম, যথারীতি প্রথমে শ্রী এবং শেষে পদবীটুকু যোগ করে।

রাণা মাস্টার হঠাৎ যেন খেঁকিয়ে উঠলেন।

—বলি উজবুকচন্দ্র, ও নাম তোমার রেজেস্ট্রি খাতাতেই দেখতে পাচ্ছি। এখানে ওসব শ্রী-ট্রি চলবে না, ডাক নাম বলো।

বললাম, মা তিমু বলে ডাকে।

—তিমু? তা বেশ, বসো।

রাণা মাস্টার পড়াতে শুরু করলেন। কিন্তু সেদিকে কান গেল না আমার, চোখ তুলে তাকাতেও লজ্জা হচ্ছিল। প্রথম দিনেই এমন সম্ভাষণ! তা ছাড়া এতগুলো পুরোনো ছেলের মধ্যে আমি এক নবাগত। কেমন যেন অস্বস্তি বোধ করছিলাম। লক্ষ্য করলাম, ছেলেগুলোও সব আমার দিকে তাকাচ্ছে আড়চোখে। দু-একজন আবার ফিসফিস করে কি যেন বলাবলি করে হাসছিল।

ঘাড় টনটন করছিল ডেস্কের ওপর খুলে রাখা বইটার পাতায় ঝুঁকে থাকতে থাকতে, তবু চোখ তুলতে সাহস হচ্ছিল না।

হঠাৎ পাশেই কে চাপা গলায় প্রশ্ন করলে, কি করে রে তোর বাবা?

চাকরির মধ্যেও যে ইতরবিশেষ আছে, কারখানার চাকরি যে অসম্মানের তা তো জানতাম না।

বললাম, চাকরি করেন।

—চাকরি তো সবাই করে। কারখানায় না আপিসে?

উত্তর দিতে যাচ্ছিলাম, তার আগেই রাণা মাস্টারের হুঙ্কার শুনতে পেলাম।—অ্যাই নতুন ছোকরা! এদিকে আয়।

—আয় এখানে! আবার চিৎকার করে উঠলেন রাণা মাস্টার।

ভয়ে ভয়ে এগিয়ে গেলাম, তাঁর কাছে। টেবিলের পাশ ঘেঁষে চুপ করে দাঁড়ালাম।

রাণা মাস্টার চেয়ারের ওপর আসনপিঁড়ি হয়ে বসেছিলেন এতক্ষণ, এবার পা নামালেন। তারপর দেরাজ টেনে ছোট্ট সুটকেসের মতো একটা রুপোরঙের বাক্স খুললেন। শ-খানেক সাজা পান আর এক পাশে এক ডেলা চুন—দুটো পান বের করে মুখে পুরলেন তিনি,

ঠোঁটের দু-কোণ থেকে পানের পিক মুছলেন ময়লা রুমালটায়, তারপর একটা কাগজের বাক্স বের করে বললেন, খোল্ এটা।

খুললাম।

—কি এগুলো ?

আরেকটু হলেই হয়তো কেঁদে ফেলতাম। ভয়ে ভয়ে বললাম, আলপিন।

—হাঁ।

ঐ একটি মাত্র শব্দ নাকের ফাঁক দিয়ে কোনক্রমে বের করে দিয়ে পান চিবোতে লাগলেন।

আর আমার মনে হল একটা ক্ষুধার্ত বাঘ যেন আমাকে সামনে ধরে রেখে আরেকজনের হাড় চিবোচ্ছে।

বেশ কিছুক্ষণ পরে পান দুটোকে রপ্ত করে রাণা মাস্টার বললেন, ক্লাসে বসে এক একটি কথা বলবে আর আঙুলে এক একটা করে আলপিন ঢুকিয়ে দেবো। মনে থাকে যেন। যা, বসবি যা এবার।

ফিরে এসে বসলাম বেঞ্চিতে, আর সারাদিন একটা কথাও বললাম না কারো সঙ্গে।

ছুটির ঘণ্টা পড়তেই বইয়ের থলেটা কাঁধে নিয়ে ক্লাসের বাইরে এসে দাঁড়ালাম, মনে হল এ জেলখানায় আর একটা দিনও যদি আসতে হয় তা হলে আমি আর বাঁচবো না। তাই ক্লাসে অন্যান্য ছেলেদের সঙ্গে আলাপ করার স্পৃহাও ছিল না।

হঠাৎ কাঁধের ওপর একটা হাতের স্পর্শে ফিরে তাকালাম। দেখি, পরী হাসছে ফিক্-ফিক্ করে।

বললে, খুব ভয় পেয়ে গেছিস, না ? দূর বোকা, সামনের বেঞ্চিতে বসতে গেলি কেন ? ব্যাক্ বেঞ্চিতে বসবি আমার মতো।

বললাম, তুই এই ক্লাসেই পড়িস, দেখিনি তো এতক্ষণ ?

—দেখবি কি করে। হুঁঃ, আমি বাবা একেবারে লাস্ট বেঞ্চির গুড্ বয়।

লাস্ট বেঞ্চি। পরীর কথায় মনে হল এই পাতাল রাজ্যেও লাস্ট বেঞ্চিটা একেবারে স্বর্গ। ফেরার পথে পরীর সঙ্গে গল্প করতে করতে এক সময় ঠিক করে ফেললাম এবার থেকে লাস্ট বেঞ্চিতেই বসবো। ভুলেও আর সামনের বেঞ্চিতে নয়।

কিন্তু আমি যে সামনের বেঞ্চিতে বসি না, এ খবর কেমন করে যেন হেডমাস্টারমশাই অর্থাৎ নিরুর দাদুর কানে পৌঁছলো। না, রাণা মাস্টার এ-সব দিকে মাথা ঘামাতেন না। তাঁর ক্লাসে বসে কথা না বললেই হল। হয়তো পরীই দাদুর কানে তুলেছিল কথাটা, কিংবা অন্য কেউ।

পরের রবিবারেই দাদু হঠাৎ প্রশ্ন করলেন, তিমু। তুমি নাকি ইস্কুলে পিছনের বেঞ্চিতে বসো ?

এ সময়টায় দাদুকে মোটেই হেডমাস্টার মনে হতো না। তাই সাহস করে অনেক কথাই বলতে পারতাম।

বললাম, রাণা মাস্টার একেবারে সাক্ষাৎ যম, কার সাহস আছে যে সামনে বসবে দাদু ?

—ছি ! দাদু যেন বিরক্ত হলেন।—মাস্টারমশাই হলেন গুরু, তাঁর সম্পর্কে এমন কথা বলতে নেই তিমু। আমরাও তো ছোটবেলায় মাস্টারমশাইদের কাছে কত মার খেয়েছি বকুনি খেয়েছি, তবু তো তাঁদের ভক্তি করি মনে মনে, জানি আমাদের ভালর জন্যেই তাঁরা শাসন করতেন। আমাদের ইংরেজি পড়াতেন সুরেনবাবু—সুরেনবাবুকে তো তোমরা দেখোনি এই লম্বা চওড়া চেহারা···

দাদু হয়তো নতুন একটা গল্প শুরু করতেন, তার আগেই নিরু বাধা দিল।

বললে, না দাদু সেই কাপালিকের গল্পটা বলো।

দাদু হাসলেন।—কাপালিকের গল্প ? গল্প আবার কি ? সত্যি ঘটনা। তখন তো সারা দেশময় কাপালিক, যেখানেই বনজঙ্গলের মধ্যে মন্দির সেখানেই কাপালিক। রেল বসলো তাইতো মন্ত্র-তন্ত্র শেষ হয়ে গেল দেশ থেকে। সে হল গিয়ে ১৮৫৩ সালে, প্রথম রেলের লাইন পাতা হল আমাদের দেশে। আর ১৮৮৮ সালে জন্ম হল আমাদের এই রেল কোম্পানির। তবে লাইন পাততে সময় লেগেছিল অনেক। তখনও নোবেল সাহেবের নামই শুনিনি আমরা।

—নোবেল সাহেব কে দাদু ? নিরু প্রশ্ন করলে।

দাদু পাঞ্জাবির বোতাম খুলতে খুলতে বললেন, নোবেল প্রাইজ শুনেছিস ?

বললাম, হ্যাঁ. রবি ঠাকুর পেয়েছেন, রাঙামামীমা ঠাকুরের গান জানেন।

এখন মনে পড়লেও হাসি পায়। ঠাকুরের গান আর রবি ঠাকুরের গানে যে আকাশ-পাতাল তফাত কে জানতো।

দাদু হেসে বললেন, সেই পুরস্কার নোবেল সাহেব দিয়ে গেছেন—তিনিই ডিনামাইট আবিষ্কার করেছিলেন। আগে তো পাহাড় কাটতে সময় লাগতো অনেক, কুলি লাগিয়ে কাটতে হতো। তারপর এক রকম যন্ত্রও হয়েছিল, তা সেও চাব পাঁচটা কুলিতে চাকা ঘোরাতো আর যন্ত্রের গাঁইতিতে মাটি পাথর কাটা হতো। তারপর নোবেল সাহেব ডিনামাইট আবিষ্কার করলেন। ঐ যে ধোবি-ঘাটের দিকে রেল লাইনটা পাথর কেটে নীচে নেমে গেছে—ওটা আগে ছিল পাহাড়। ডিনামাইট দিয়ে ভাঙা হয়েছিল ওটা। প্রথম যেদিন ডিনামাইট দেওয়া হল, ছিলাম সেদিন ওখানে।

—তারপর ?

—বিলেত থেকে কোম্পানি তো নতুন ইঞ্জিনিয়ার পাঠালেন রিচার্ডস সাহেবকে। আমবা শুনেছিলাম, কি একটা নতুন যন্ত্র আনছেন তিনি। রিচার্ডস সাহেব এসে বললেন. ওসব কিছু নয়, বজ্র এনেছি সঙ্গে করে। পাহাড়ে গর্ত করে কি একটা যন্ত্রে ডিনামাইট রেখে দূরে থেকে লম্বা পলতেতে আগুন লাগিয়ে দিতে হবে। ঘোড়া তৈরি থাকবে পাশেই, পলতে ধরিয়ে ঘোড়ায় চেপে ছুটে পালাতে হবে অনেক দূরে। পলতের আগুন গর্তের কাছে পৌঁছনোর আগে না পালাতে পারলে যে আগুন লাগাবে সেও শেষ হয়ে যাবে। ডিনামাইট তখন নতুন জিনিস, কেউ জানেই না কি করে ব্যবহার করতে হয়, কতো দূর পালাতে হয়—তাই রিচার্ডস সাহেব নিজেই পলতেতে আগুন লাগাবে ঠিক হল।

বললাম, তার আগে বুঝি কেউ লাগায় নি?

দাদু একটু চুপ করে থেকে বললেন, না, নামটা মনে নেই, আবেকজন সাহেব জানতো, নাগপুরের দিক থেকে যখন লাইন আসছিল তখন সে-ই লাগাতো। তারপর বিলাসপুরের কাছে কোথায় যেন পা পিছলে পড়ে গিয়ে জখম হয়েছিল সে। সঙ্গে সঙ্গে বিলেতে খবর দেওয়া হল অন্য লোক পাঠাতে, কিন্তু তখন তো চিঠি যেতে কতো সময় লেগে যেতো, লোক আসতে আরো সময় লাগতো। তা রিচার্ডস সাহেব ঠিক করলো শনিবার সকালে প্রথম ডিনামাইট লাগাবে। বাদ সাধলো ওয়াট্‌সন।

—কেন ?

দাদু হাসলেন।—কেন আবার ? ওয়াট্‌সনও অবশ্য খাস বিলিতি সাহেব ছিল, কিন্তু আমাদের দেশে থেকে থেকে আমাদের মতো পাঁজিপুঁথিতে ওরও বিশ্বাস জন্মে গিয়েছিল। তাই বলে বসলো, আগে পণ্ডিতকে ডাকো, সে দিন ঠিক করুক, তারপর।

আমরা আশ্চর্য হয়ে বললাম, সে কি দাদু, সাহেবরা পাঁজি দেখে ?

—দেখে দেখে সবাই বিশ্বাস করে। সেই জন্যেই তো দশ টাকা মাইনে দিয়ে কোম্পানি

নিজের পণ্ডিত রেখেছিল। হারাধন চক্রবর্তী ছিল কোম্পানির পণ্ডিত। তাই ওয়াট্‌সন পণ্ডিতকে ডেকে সব বুঝিয়ে দিতে বললে আমাকে। কাজটা কি তা মোটামুটি বুঝিয়ে পণ্ডিতকে বললাম দিনক্ষণ দেখে দিতে। পাঁজিটাজি দেখে পণ্ডিত বললে, রবিবার বিকেলে সময় ভাল, কিন্তু রিচার্ডস সাহেবের কোষ্ঠী না করে নাকি জ্যোতিষ গণনা হবে না।

রিচার্ডস তো শুনে হেসেই উড়িয়ে দিলে। গালাগালি দিলে ইণ্ডিয়ানদের, কিন্তু ওয়াট্‌সন নাছোড়বান্দা।

—কি হল তা হলে ?

—হবে আর কি। শেষ পর্যন্ত রিচার্ডস দিলে তার জন্ম তারিখ-টারিখ। পণ্ডিত সব শুনেটুনে বললে, রবিবার বিকালেই সব চেয়ে প্রশস্ত সময়। কিন্তু চুপিচুপি আমাকে বললে, রিচার্ডস নাকি দু-এক বছরের মধ্যে পাগল হয়ে যাবে।

শঙ্কিত হয়ে প্রশ্ন করলাম, সত্যি পাগল হয়ে গিয়েছিল নাকি দাদু ?

দাদু উত্তর দিলেন না। হঠাৎ কেমন যেন অন্যমনস্ক হয়ে গেলেন।

নিরুর মা অর্থাৎ মাসীমা এক কাপ চা নিয়ে এসে দাঁড়ালেন ঠিক সেই সময়। দাদুকে অমন অন্যমনস্ক হয়ে চুপ করে থাকতে দেখে বললেন, কি ভাবছো বাবা ?

একটা দীর্ঘশ্বাস ফেললেন দাদু।

বললেন, ভাবছি হারাধন পণ্ডিতের কথা। আমার সম্পর্কেও বড় ভীষণ কথা বলেছিল পণ্ডিত—কি যে হবে !

মাসীমা চায়েব কাপটা নামিয়ে বেখে বসে পড়লেন।—কেন তুমি ওসব ভাবো বলো তো বাবা ? সব কথাই যদি তার সত্যি হতো, তা হলে আর দশ টাকা মাইনের চাকরি করতো না সে।

—হুঁ। আবার দীর্ঘশ্বাস ফেললেন দাদু। বললেন, যত বয়স হচ্ছে ততই ভয় হচ্ছে, শেষ জীবনে না জানি কি দুঃখ আছে।

অনেকক্ষণ চুপচাপ অপেক্ষা করে রইলাম আমরা। তাবপর একে একে উঠে এলাম। বেশ বুঝতে পাবলাম আর কোনো গল্প বলবেন না দাদু।

বাসায় ফিরে এলাম সন্ধের আগেই। যেদিন এমনি ভাবে গল্প বলতে বলতে দাদু হঠাৎ চুপ করে যেতেন, সেদিন আমাদের কারোরই মন ভাল থাকতো না। পড়ায় মন বসতো না একেবারে।

বাসায় আসতেই বাবার সামনে পড়ে গেলাম। বোধহয় আমার জন্যেই অপেক্ষা করছিলেন।

আমাকে দেখতে পেয়েই বললেন, তিমু শুনে যাও এখানে।

কাছে গিয়ে দাঁড়ালাম।

বাবা ফিসফিস করে বললেন, সাহেব পাড়ায় কোনো বাড়িতে চিৎকার শুনেছিলে ?

এমন আকস্মিক প্রশ্নে থমকে বসে পড়লাম বেতের চেয়ারটায়। কি উত্তর দেবো এ প্রশ্নের। মনে মনে শুধু রাগ হলো রাঙামামীমার ওপর। রাঙামামীমা এত বিশ্বাসঘাতক ?

'বিশ্বাসঘাতক' শব্দটা তখন নতুন শিখেছি। রাণা মাস্টার বুঝিয়ে দেওয়া সত্ত্বেও সঠিক অর্থ যে কি তা বুঝতে পারিনি। কিন্তু কেন জানি না, বাবার প্রশ্নটা শুনে মনে হল রাঙামামীমার বিশ্বাসঘাতকতা।

মুখ নীচু করে বললাম, সাহেবপাড়ায় তো যাইনি আমি।

বাবা হাসলেন, আর টের পেলাম মা কখন এসে দাঁড়িয়েছে আমার পিছনে।

আমার পিঠে হাত দিয়ে মা বললে, কোনো ভয় নেই তোর। বল, কোন বাড়িতে চিৎকার শুনেছিলি ?

উত্তর দেবার আগেই বাবা বললেন, মেয়েলী গলার চিৎকার ? ঠিক বুঝতে পেরেছিলি ?

বললাম, হ্যাঁ। লাইনের ধারে ধোবি-ঘাটের পুবে যে বাংলোটায় কোনো লোক থাকে না, সেই বাংলোতে। কপাটে তালা দেওয়া ছিল।

—বাইরে থেকে ?

বললাম, হ্যাঁ, বাইরে থেকে বন্ধ ছিল।

বাবা হঠাৎ উঠে দাঁড়ালেন। বললেন, যাস না কোথাও, আমি আসছি এখনই।

বাবা চলে যেতেই মা বললেন, এতদিন বলিসনি কেন আমাদের ? উমেশবাবুর মেয়ে সুধা, তাকেই বোধহয় আটকে রেখেছে ওখানে।

—আটকে রেখেছে সুধাদিকে ? কে ? বিস্মিত হয়ে জিজ্ঞেস করলাম।

মা দীর্ঘনিশ্বাস ফেলে বললেন, গুণ্ডারা। ওকে যে পাওয়া যাচ্ছে না অনেকদিন থেকে, ধরে নিয়ে গেছে।

ধরে নিয়ে গেছে গুণ্ডারা ? কেমন যেন বিশ্বাস করতে ইচ্ছে হল না। ছেলেধরাদের কথাই শুনে এসেছি। নদীর ওপর পুল তৈরি করার জন্যে একশো আটটা নরমুণ্ড দিয়ে পুজো করতে হয়, তাই ছোট ছোট ছেলেদের ধরে নিয়ে যায় বলি দেবার জন্যে। এইটুকু জানতাম। কাপালিকরাও মাঝে মাঝে সন্ন্যাসী সেজে আসে, থলির ভেতর লুকিয়ে নিয়ে পালায় ছোট ছেলে দেখলেই। তাও জানতাম। কিন্তু মেয়েধরাও আছে নাকি ? তাদের ধরে নিয়ে যাবে কেন, কি লাভ তাতে ? মেয়েদের কি বলি দেওয়া যায় ? বরং হাঁড়ি হাঁড়ি টাকা খরচ করে বিয়ে দিতে হয় তাদেব। রোজ নতুন নতুন লোক আসে, টাকা খরচ করে লুচি সন্দেশ খাওয়াতে হয় তাদের, তারপর কনে দেখে চলে যায় তারা। আবার নতুন লোক আসে, আবার টাকা খরচ করে খাওয়াতে হয়। তারপর বিয়ে যখন ঠিক হয় তখন অনেক টাকাকড়ি গয়না বাসনকোসন কত কি দিতে হয়। তবে ? তবে মেয়ে কেন ধরে নিয়ে যাবে গুণ্ডারা। আর সুধাদি ? হ্যাঁ পুজোর সময় দেখেছিলাম সুধাদিকে। মেজদির সঙ্গে গল্প করছিল আর খিলখিল করে হাসছিল।

কিন্তু অতো বড় মেয়েকে কি কেউ ধরে নিয়ে যায় নাকি ? সুধাদির তখন কত বয়স তা বোঝাবার মতো বয়স আমার তখনও হয় নি। আমার চেয়ে যারা অনেক বড় ছিল তাদের অনেকের চুল পাকেনি, আর অনেকের চুলে পাক ধরেছিল, এইটুকু বুঝতাম।

আমার মনের সব প্রশ্নের উত্তর জানবার জন্যে ছুটে যেতাম রাঙামামীমার কাছে। কিন্তু তাঁকে গোপনে যে-কথা বলে ফেলেছিলাম, যে-কথা অন্য কাউকে বলতে নিষেধ করেছিলাম বার বার, রাঙামামীমা সেই কথাই মাকে বলে দেওয়াতে মনে রাগ হয়েছিল। তাই ইচ্ছে সত্ত্বেও দু-দিন আর যাইনি রাঙামামীমার কাছে।

কিন্তু শেষ পর্যন্ত আর রাগ পুষে রাখতে পারলাম না।

রাঙামামীমা বড় আয়নাটার সামনে বসে সাজ করছিলেন। পিছন থেকে হঠাৎ তাঁর গলা জড়িয়ে ধরে বললাম, বিশ্বাসঘাতক!

রাঙামামীমা খিলখিল করে হেসে উঠলেন।

এক কোণে নিরুর বড়মামা বসেছিলেন দেখতে পাই নি। তিনিও হেসে উঠে বললেন, কি বিশ্বাসঘাতকতা করেছে তিমু ?

লজ্জায় মাটিতে মিশে গেলাম আমি।

রাঙামামীমা আমাকে বুকের কাছে টেনে নিলেন।

তারপর বললেন, বললেই যখন আমাকে, আর দুটো দিন আগে বলতে পারতে তিমু। তোমার সুধাদিকে তাহলে পাওয়া যেতো।

তারপর বড়মামা একসময় উঠে যেতেই প্রশ্ন করলাম, ওখানে সুধাদি ছিল ? ভূত নয় ?

—না তিমু ও ভূত নয়। অনেক দিন কোন লোক ছিল না বলে ধুলো জমেছিল, তা সেই মেঝের ধুলোয় পায়ের ছাপ দেখেছে পুলিস।

—পুলিস ? আশঙ্কায় মন দুলে উঠল।

রাঙামামীমা হেসে বললেন, ভয নেই, পুলিসকে তোমার নাম বলে নি কেউ।

বললাম কিন্তু অত বড় মেয়েকে ধরে নিয়ে গেছে কেন ? কি করবে গুণ্ডারা ?

আমার কথা শুনে ঠোঁট টিপে হাসলেন রাঙামামীমা।

বললেন, বড় হও, তখন আর জিজ্ঞেস করবে না।

কি কথার কি উত্তর। এই জন্যেই মাঝে মাঝে রাগ হতো রাঙামামীমার ওপর। কিছু জিজ্ঞেস করলে, কখনো কখনো রাঙামামীমার কান লাল হয়ে উঠতো। আর নয়তো আজবাজে কথা বলে দূরে সরিয়ে দিতেন আমাকে। আর কখনো কখনো বলতেন, বড় হও, তখন বুঝতে পারবে।

যেন বড় হতে আমার তখন অনেক বাকি।

বললাম, আসছে মাসের প্রথম রবিবারেই আমার জন্মদিন, আট বছরে পড়বো আমি তখন। সেজদির মতো পনেরো বছর বয়স হতে আমার আর দেরি নেই।

—তাই নাকি ? ওমা দেখতে দেখতে এত বড় হয়ে গেছ তুমি ?

আট বছর কেন, পনেরো বছরেও যে বড় হওয়া যায় না তা তখনও জানতাম না।

## ৩

রাঙামামীমা বলেছিলেন, বড় হও, তখন বুঝবে।

কিন্তু সে ধৈর্য তখন ছিল না। মনে হয়েছিল, সুধাদিকে ধরে নিয়ে যাওয়াব পিছনে নিশ্চয় কোনো রহস্য কাছে। আর সে রহস্যের পিছনে কাপালিক ছাড়া আর কিছু কল্পনাই করতে পারি নি।

আমাদের পাড়াতেই থাকতেন নববাবু। সবাই বলতো, তাঁকে নাকি ছোটবেলায় কাপালিকরা ধরে নিয়ে গিয়েছিল। তারপর ফিরিয়ে দিয়ে গিয়েছিল পাঁচবছর পরে।

দিব্যি আপিস করতেন নববাবু, কোটপ্যান্টও পরতেন। কিন্তু সকালে বিকেলে লাল-পাড় মটকার শাড়ি পরে পুজো-আর্চা করতেন। লোকে বলতো, তন্ত্র-সাধনা।

অমাবস্যার রাতে শ্মশানে গিয়ে সাধনা করতেন নববাবু। সে-সময় নাকি মুখ দিয়ে তাঁর ভবিষ্যদ্বাণী বের হতো। বর দিতে পারতেন, গায়ে হাত ছুঁইয়ে রোগ সারিয়ে দিতেন। এমনি অনেক কথা শুনতে পেতাম নববাবুর সম্বন্ধে।

পরী বলতো, কাপালিকরা যেমন নরবলি দেবার জন্য নিয়ে যায়, তেমনি আবার ভাল মন্ত্রতন্ত্র শিখিয়ে দেয় কাউকে কাউকে।

এসব কথা বিশ্বাস করতাম বলেই মনে হয়েছিল, সুধাদিকেও কাপালিকরা নিয়ে গেছে।

পান্নাকে সেদিন তাই চুপিচুপি বললাম, সুধাদিকে নিশ্চয়ই ভাল লাগবে কাপালিকদের, না রে পান্না ?

পান্না প্রথমটা থমকে গিয়েছিল, তারপর আমার চোখের দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকে বললে, অসভ্য। এতটুকু মায়াদয়াও নেই তোর ?

বললাম, বাঃ রে মেয়েছেলেকে কি বলি দেয় নাকি ? সুধাদি নির্ঘাত তন্ত্র শিখে ভৈরবী হয়ে ফিরে আসবে।

শুনে হেসে ফেললে পান্না। তারপর বললে, আমিও ভৈরবী সাজতে পারি, দেখবি ?

বলে চুপিচুপি আলনা থেকে ওর পিসীমার গরদের শাড়িটা নামিয়ে আনলো। আয়নার সামনে দাঁড়িয়ে চুলটা বাঁধলো মাথার ওপর ঝুঁটির মতো করে।

ঘরে তখন শুধু আমি আর পান্না।

এগারো হাত গরদের শাড়িটা কিছুতেই যেন ফ্রকের ওপর বাগ মানাতে পারে না ও। একে এগারো হাত শাড়ি, তার ওপর ভয়, কে কখন এসে পড়ে।

পা টিপে টিপে পাশের ঘরে উঁকি দিয়ে এসে বললাম, পর না, সব ঘুমুচ্ছে মাদুর বিছিয়ে।

—মানু ? ভয়ে ভয়ে জিজ্ঞেস করলে পান্না।

বললাম, ও বোধ হয় পোর্টারখুলির মাঠে। তেলেঙ্গীদের ছেলেদের সঙ্গে ডাংগুলি খেলছে।

পান্না শাড়ির সঙ্গে কসরত করতে করতে বললে, মানুটাকেই যত ভয়। কখন দেখে ফেলবে, তারপর....

সত্যি, মানু আব পান্না ভাইবোন হলে কি হবে, মিনিটে মিনিটে ভাব আর ঝগড়া। আর পান্নাকে জব্দ করার জন্যে কত রকমের ফন্দি যে আঁটতো তার ইয়ত্তা নেই।

মা পিসীমার মেজাজ ভাল থাকলে কিছু বলতো না মানু। পান্না কখন জল খেতে গিয়ে কাঁচের গ্লাস ভেঙেছে, কিংবা দুধে ঢাকা দিতে ভুলে গেছে সে-সব খবর জমিয়ে রাখতো মানু। আর যখনই দেখতো মা পিসীমা রেগে আছে, ঠিক সেই সময়...

পান্না শাড়িটা কুঁচিয়ে পরবার চেষ্টা করতে কবতে বললে, মানুটা এত চুকলি খায় ভাই, কি বলবো।

আঁচলটা এবার কাঁধে ফেলবার চেষ্টা করে আয়নার দিকে চেয়ে হঠাৎ মুখ ভেংচে উঠল পান্না।—জানো মা, দিদি পিসীমার কাপড় ছুঁয়েছিল আবার ! এদিকে সারা দুপুর যে নিজে কুলিমিস্তিরীদের ছেলেদের সঙ্গে ডাংগুলি খেলেছে, যদি বলে দিই তো...

জানতাম, পান্নার সাহস ঐ পর্যন্তই। সত্যিই মানুর বিরুদ্ধে মা পিসীমাকে কিছু বলতে ভয় পেতো ও। দিদি হলে কি হবে, চুলের ঝুঁটি ধরে এমন মারতো মানু, পান্না কেঁদে তবে রেহাই পেতো। ছোট ভাই হলেও মানুকে রীতিমত ভয় পেতো পান্না। আর যেখানেই বাঘের ভয়...

—দিদি !

হকচকিয়ে ফিরে তাকালাম দু-জনেই। পিসীমার গরদটা কি করে লুকোবে ভেবে পেল না পান্না !

মানু হেসে বললো, পর না। বলবো না রে, কাউকে বলবো না। জানিস দিদি, তুই শাড়ি পরলে না, মনে হয় অ-নে-ক বড় হয়ে গেছিস। সত্যি, মাইরি বলছি !

পান্না ভয়ে ভয়ে অবিশ্বাসের চোখে বললে, সত্যি বলছিস ? বলবি না মাকে ?

—না রে না ! এত্তো ভীতু ! বলে হেসে ফেললে মানু। তারপর ফিসফিস করে বললে, দিদি ! একটা জায়গায় যাবি ? একটা জিনিস দেখাবো।

বললাম—কি রে, কি জিনিস ?

—উঁহু, বলবো না, যাবি কি না বল্।

—কোথায় বল্ আগে।

—না, আগে আমার কথার উত্তর দে, তারপর বলবো।

পান্না দু-সেকেণ্ড কপাল কুঁচকে ভুরু উঁচিয়ে হেসে ফেলে বললে, বুঝেছি বীরবাবটি বুঝি।

—দূর, এই গরমে বীরবাবটি বেরোয় ঘাস থেকে ?

—তবে ? মন্দিরের গাছে জামরুল ধরেছে, না ?

—দূর, তা নয়। চল্ না তুই।

—কোথায় বলবি তো, তা নইলে মা যদি বকে ?

মানু নাক সিঁটকে তাচ্ছিল্যের স্বরে বললে, বা-রে বকবেই তো, তা নইলে বলছি কেন তোকে ?

—না, তা হলে যাবো না।

—যাবি না তো ? যেতে হবে না তোকে, চল্ রে তিমু ! বলে মানু আমার কানের কাছে মুখ নিয়ে এসে আস্তে আস্তে ফিসফিস করে বললে, ঝিঝিপোকা !

—ঝিঝিপোকা ! এসেছে ঝিঝিপোকা ? ফিরতে দেখেছিস তুই ?

—হ্যাঁ। দেখলাম গরুর গাড়ি করে এল। কপালে ভাই এইসা লম্বা তেলক কেটেছে।

—তাই নাকি। হেসে লুটিয়ে পড়ি দু-জনেই।—চল্ যাই। নিমাইদা জানে ? নিমাইদা দেখেছে ?

—না বোধ হয়। নিমাইদা তো কারখানায় গেছে, সন্ধেবেলা ফিরবে যখন, বলে দেবো।

বলে দিতে হল না। ঝিঝিপোকা তীর্থ সেরে ফিরে এসেছে এ খবর ঘণ্টাখানেকের মধ্যেই রাষ্ট্র হয়ে গেল। ফিরে আসা তো বড় খবর, ঝিঝিপোকার কবে শরীর ভাল নেই, কখন তার জ্বর বেড়েছে, কখন কার সঙ্গে হেসে কথা বলেছে, কিংবা নালার জল নিয়ে ছিটিয়ে দিয়েছে কার গায়ে, সে খবর মিনিটে মিনিটে মুখে মুখে প্রচার হয়ে যেতো তখন। অতএব এত বড় একটা ঘটনা—

দিন কয়েকের জন্যে চিরাচরিত নিয়মের যে চিৎকারটা বন্ধ ছিল সন্ধের আগে থেকেই তা শুরু হয়ে গেল সেদিন।

শহরের পশ্চিম প্রান্তে রেলের কারখানা ভোঁ বাজিয়ে ছুটি হতেই প্রতিদিনের মতো হাজার হাজার সাইকেলের ভিড় দেখা দিল। থানার সামনে দিয়ে, ডাকঘরের পাশ দিয়ে, তিনপটিয়া ক্রিশ্চানদের গির্জা পার হয়ে তিন নম্বরের কোয়ার্টারের লাইন ধরে একে একে হাজার দুই সাইকেলের ভিড় ক্রমশ অদৃশ্য হয়ে গেল, শুরু হল পদাতিক শ্রমিকদের ঘরফেরা-মিছিল। আর তারই ফাঁকে একে পাশ কাটিয়ে ওর কাঁধে হাত দিয়ে, কারো সঙ্গে হিন্দীতে, কাউকে বা তেলেগুতে দু-এক কথার হাস্যালাপ শোনাতে শোনাতে এগিয়ে আসতো নিমাইদা, আর তার সাইকেলেব বিরক্তিকর হর্ন—করর্-কর্। করর্-কর।

ছেলেছোকরারা যে যেখানে ছিল ছুটে এসে লুকোতো এ বাড়ির আড়ালে, ও বাড়ির বাগানে।

করর্-কর্, করর্-কর্ করতে করতে রাম-মন্দিরের আগেই তিন নম্বরের একটা বিশেষ কোয়ার্টারের সামনে এসে নিমাইদা হাঁক ছাড়তো। 'ইনক্লাব জিন্দাবাদ' বলবার সময় যেমন একজন চিৎকার করে ইনক্লাব, ঠিক তেমনি ভাবেই টেনে টেনে হাঁক ছাড়তো নিমাইদা।—ঝি-ঝি-পো-কা !

আর সঙ্গে সঙ্গে আমরা সকলে সমস্বরে চিৎকার করতাম : কু-পো-কাৎ। ঝিঝিপোকা—কুপোকাৎ, ঝিঝিপোকা কুপোকাৎ। একটানা চিৎকার চলতো শুধু, যতক্ষণ না ঝিঝিপোকার দেখা মিলতো। আর সে চিৎকার একবার শুনতে পেলেই হাতের কাছে যা পেতো, ছাতা লাঠি, নিদেন পক্ষে জলের মগ হাতে নিয়ে তাড়া করে আসতো ঝিঝিপোকা। শুরু করতো অশ্রাব্য গালিগালাজ।

—হারামজাদা, শুয়োরের বাচ্চা, কে রে, কে বললে ?

কিন্তু যে যার চম্পট দিয়েছে তখন।

ঝিঝিপোকা বেরিয়ে এসে দেখতো সারা রাস্তা জনমানবহীন। আর আমরাও হঠাৎ কেউ সামনে পড়ে গেলে এমন ভাব দেখাতাম যেন কিছু জানি না।

সেদিন বিকেলেও এমনি বার কয়েক চিৎকারের পর যখন ঝিঝিপোকা ছুটে এল তখন আমরা সব সরে পড়েছি। সামনে পড়ে গেল বেচারী মানু। আর সঙ্গে সঙ্গে নিরপরাধ কাঁচুমাচু মুখ করে মানু প্রশ্ন করে বসলো—কি বলেছে দাদু ?

আমিও এসে দাঁড়ালাম তার পিছনে।

বুড়ো ক্ষেপে গেল।—কেন রে শালা, শুনতে পাসনি, কে যেন ঝিঝিপোকা বললে ? কে বললে, কে, কোন হারামজাদা বললে ?

—এ্যাঁ ? বিস্ময়ে আকাশ থেকে পড়ল মানু।—ঝিঝিপোকা বলেছে তোমাকে, ঝিঝিপোকা বলেছে ? নিশ্চয়ই নিমাইদা।

—কই সে, কই সে হারামজাদা, মুখপোড়ার আজ আমি নিকুচি করে ছাড়বো। রাগ আর কমতে চায় না ঝিঝিপোকার।

মানু ঠোঁট উল্টে বললে, নিমাইা কখন পিট্টান দিয়েছে।

—পালিয়েছে, পালিয়েছে সে ছোঁড়া ? মুয়ে আগুন হারামজাদার। ঝিঝিপোকা ! তোর বাবা ঝিঝিপোকা। আর যদি কেউ কোনোদিন তোরা বলেছিস তো তোদেরই একদিন কি আমারই—

বুড়োর কথা শেষ হবার আগেই মানু চিৎকার করে ওঠে, ঝি-ঝি-পো-কা।

আর সঙ্গে সঙ্গে এখান থেকে ওখান থেকে আবার এক সঙ্গে চিৎকার, কু-পো-কা-ৎ।

ঘাড় ফিরিয়েই মানুকে তাড়া করতে গেল বুড়ো। কিন্তু মানু তার আগেই ছুট্। অবশ্য তারও আগে আমি।

পান্না তো দূর থেকে হেসেই লুটোপুটি।—ঝিঝিপোকা যদি ধরে ফেলতো ঠিক হতো। কি দুষ্টু ছেলে বাবা তুই। ভয় করলো না ?

মানু বীরত্ব দেখিয়ে বললে, ভয় পাবো কেন, আমি কি মেয়েছেলে নাকি ? কেমন জব্দ করেছি বল্‌তো। বলেই মানুও হেসে গড়িয়ে পড়ে।

শুধু কি মানু ? বাঁটুল আর পরীও এসে যোগ দিতো কোন কোন দিন। পাড়ার লোক অতিষ্ঠ হয়ে উঠতো। কেউ দোষ চাপাতো ঝিঝিপোকার ঘাড়ে, কেউ গালাগালি দিতো আমাদের। ছেলেগুলোরই তো দোষ, সত্তর বছরের নির্বিরোধ শান্তশিষ্ট মানুষ, সে বেচারার পেছনে লাগা কেন ? আর বুড়োই বা চটে কেন ঝিঝিপোকা বললে ?

সত্যি। ইতিহাসটা কেউই খুঁজে পাইনি। কে কবে শুরু করেছিল, আর কেনই বা এই একটা কথার ওপর বুড়োর সব বিদ্বেষ তাও জানতাম না।

বয়সে আর দুঃসাহসে সব চাইতে বড় বলেই দলের পাণ্ডা হয়েছিল নিমাইদা। বছর আঠারো উনিশ বয়স, শক্ত সমর্থ শরীর, আর দু-চোখে যত রাজ্যের বদ মতলব। ঝিঝিপোকাকে রাগানোর ব্যাপারে ওর চাইতে বেশি বুদ্ধি কারো ছিল না। ভোর পৌনে ছ-টায় ভোঁ বাজলেই একদফা। করর্-কর্ করর্-কর্ করে ওঠে ওর সাইকেলের হর্ন। আর তারপরই, ঝিঝিপোকা কুপোকাৎ ! আবার সেই সাড়ে এগারোটায় কারখানার খাবার ছুটির সময় ঝিঝিপোকা। আর পরমুহূর্তে সমস্বরে চিৎকার : কুপোকাৎ। একটার ভোঁ বাজলে কারখানা ফেরবার মুখে আরেক দফা। আর সেই বিকেল সাড়ে পাঁচটায় ছুটির ভোঁ বাজলে শেষ।

সারাটা দিন এভাবে কেউ যদি পেছনে লেগে থাকে তা হলে মাথা ঠিক রাখা যায় ? মনে হতো মানুষটা যতই বুড়ো হচ্ছে, মৃত্যু এগিয়ে আসছে চোখের সামনে, ততই যেন বাঁচবার সাধ বাড়ছে তার। জলজ্যান্ত মানুষটাকে কুপোকাৎ করতে চাইলে রাগ হবে না তা হলে ? কিন্তু ঝিঝিপোকা বললেই রাগে কেন বুড়ো ?

ঝিঝিপোকা কি করতো, কখনো কিছু করতো কিনা, তার আসল নামটাই বা কি, কেউ

খবর রাখিনি। লোকটার চলেই বা কি করে? শুধু ছাগলের দুধ বিক্রি করে? ভেবে পেতাম না। শুধু এইটুকুই দেখতাম যে, সারাদিন সে একপাল ছাগলকে নিয়ে মেতে থাকে।

লম্বা রোগা কাঠকাঠ চেহারা, একমুখ দাড়ি, পরনে একটা ডোরাকাটা লুঙি, পায়ে খড়ম। মেজাজ সব সময়ে সপ্তমে চড়ে আছে, মুখে আঠার মতো এঁটে আছে হতচ্ছাড়া, হারামজাদা, মুখপোড়া, মুয়ে আগুন! কাজ? একটা না একটা ছাগলের সামনে বট নয়তো অশ্বত্থ পাতা ধরে থাকা, এটার পিঠে হাত বোলানো, নয়তো ওটার দুধ দোয়ানো। এক কথায় ছাগলগত প্রাণ।

এই ছাগল নিয়েই হল ঝামেলা।

ছোটখাট রেলের কলোনি, দু-পাশে একই ধরনের দু-সারি কোয়ার্টার্স সারা পথ জুড়ে। লালচে ধুলোর রাস্তা, যেমন পদে পদে তার বাঁক, তেমনি সরু। রাস্তাই আছে, রাস্তার নিয়ম নেই। থাকলেও মানে না কেউ। গরু মোষ ছাগল হয়তো রাস্তা জুড়ে ছড়িয়ে আছে, আর তারই ফাঁকে এ-বাড়ির বাচ্চা ছেলেটা হয়তো ও-বাড়িতে ছুটছে, নাক অবধি ঘোমটায় ঢেকে ও-বাড়ির বৌ হয়তো এ-বাড়ি আসছে।

এমন রাস্তায় কেউ সাইকেল চড়তে শেখে?

ফল যা হবার তাই হল। সাইকেল চড়া শিখতে গিয়ে টাল সামলাতে পারলো না মানু। ঝিঝিপোকার আদরের সাত দিনের বাচ্চা পাঁঠাটা চাপা পড়ল, সাইকেলের চাকায় ছাগলের বাচ্চাটার পা আটকে গিয়ে দু-জনেই জখম।

পড়ে গিয়ে কপাল থেকে ফিনকি দিয়ে রক্ত ছুটলো মানুর, বলির পাঁঠার মতো ছটফট করতে শুরু করলো সাত দিনের ছাগল বাচ্চাটা।

ছুটে এল ঝিঝিপোকা। আহা-হা! এমন কচি পাঁঠাকে মেরে ফেললে হারামজাদা? আচ্ছা নচ্ছার ছেলের পাল্লায় পড়েছি বটে! বলেই হাতের ছড়িটা বার কয়েক বসিয়ে দিলে মানুর পিঠে। এতোটুকু একটা ছেলে, কপাল কেটে এমনিতেই রক্ত ঝরছে, তবু সেসব দিকে চোখই নেই যেন।

পান্না, বাঁটুল, পরী সবাই দূর থেকে দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখলে, সাহস করে কেউ এগিয়ে এল না।

ঝিঝিপোকা ছাগলের বাচ্চাটাকে কোলে তুলে নিতেই সাইকেলটা নিয়ে সুরুৎ করে পালিয়ে এল মানু।

বাঁটুল আর পরীকে ভেঙচি কেটে বললে, দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখা হচ্ছে, ছড়িটা কেড়ে নিতে পারলি না?

ঝিঝিপোকার তাড়া খেয়ে পালিয়ে আসতাম আমরা, আর মনে মনে ঠিক করে রাখতাম ব্যাপারটাকে কিভাবে ফুলিয়ে ফাঁপিয়ে নিমাইদার কাছে বলতে হবে।

সে বয়সে আমাদের সকলের কাছেই নিমাইদা ছিল একমাত্র হিরো। অন্য পাড়ার ছেলেদের সঙ্গে তর্কে হেরে গেলে বলতাম, নিমাইদা থাকলে কেমন মুখের মতো জবাব দিত দেখতিস। ঘুড়ি ওড়ানোয় নিমাইদার নাকি জুড়ি নেই। মার্বেল খেলায়, নিমাইদার কি টিপ ভাই! আর দুপুরের ভোঁ বাজার পর যখন হাজার হাজার কর্মীর দল এক ঝাঁক মৌমাছির মতো সাইকেলের চাকার গুনগুনুনি তুলে ধুলো উড়িয়ে মুহূর্তের মধ্যে অদৃশ্য হয়ে যায়, যখন যে-কোনো একজন একটু বে-টাল হলেই হুড়মুড় করে এ ওর ঘাড়ে পড়তে পারে, সেই সময়—নিমাইদা কেমন দু-হাত ছেড়ে সাইকেল চালায় দেখেছিস?

পাড়ায় নিমাইদা ছিল আমাদের গর্বের বস্তু। আর তার প্রশংসা আমরা যত না করতাম, অঞ্জলিদি বলতেন তার দশগুণ।

অঞ্জলিদির বাবাকে আমরা বলতাম নলিনীকাকা, আর তাঁর মাকে বলতাম নিভামাসী।

শুধু আমিই নই, পাড়ার আরও অনেকে এই নামেই ডাকতো ওঁদের। কারণটা আর কিছুই নয়, নলিনীকাকা ছিলেন বাবার সহকর্মী, আর নিভামাসীর দুপুরের আড্ডার সঙ্গী ছিলেন মা। বাবা এবং মা দু-জনেরই সম্পর্ক যাতে সমান মর্যাদা পায় তাই একজন হয়েছিলেন কাকা, আর একজন মাসী—যদিও তাঁদের পারস্পরিক সম্পর্কটা ছিল স্বামী-স্ত্রীর।

শুধু স্বামী-স্ত্রীর সম্পর্কই হয়তো ছিল। কারণ, নলিনীকাকাকে কখনও বড় একটা পারিবারিক সমস্যা নিয়ে মাথা ঘামাতে দেখতাম না। সংসারের কাজের মাঝখানে তিনি যেন হাঁপিয়ে উঠতেন। তাই সন্ধের সময় যেটুকু সময় পেতেন বিশ্রামের জন্যে, সেটুকু কাটাতেন বাঙালী ক্লাবের তাসের আড্ডায়।

আমাদের ঐ রেল কলোনিটায় তখন যে ক-জন বাঙালী ছিল তাদের সংখ্যা আঙুলে গোনা যেতো। তাদেরই চেষ্টায় একটা দুর্গা মন্দির প্রতিষ্ঠা করা হয়েছিল। মন্দিরটা ছোট ছিল না। অগুন্তি সিঁড়ির ধাপ, যেমন উঁচু তেমনি দৈর্ঘ্যে আর প্রস্থে। রাজবাড়ি বলে ভুল করবার মতো। এক সারি মোটা মোটা থাম, লাল সিমেন্টের লম্বা বারান্দা। মন্দিরের পশ্চিমে ছিল একটা অর্ধসমাপ্ত নাটমণ্ডপ। ভাড়া করা সাজ আব সিন নিয়ে এসে পাড়ার সকলে মিলে পুজোর সময় থিয়েটার করতাম সেই নাটমণ্ডপে। করতাম ? করতো বড়রা, আমরা ফাইফরমাশ খাটতাম। এছাড়া বছরের অন্য ক-টা মাস মন্দিরটা ব্যবহার হতো ক্লাবঘর হিসেবে। কারণ মন্দির-বাড়িটাই ছিল, প্রতিষ্ঠা করা কোনো দেবদেবী ছিল না।

মন্দিরের একপাশে ছিল একটুকরো ফুলের বাগান, আরেক পাশে একটা কুয়ো। দুপুরের দিকে লোকজন কেউ থাকতো না। একেবারে নির্জন আর নিস্তব্ধ—ঠিক যেমনটি আব কি অঞ্জলিদি পছন্দ করতেন। পছন্দ করতেন অবশ্য অন্য কারণে। নিমাইদার সঙ্গে দেখা সাক্ষাৎ করার মতো এমন নিবাপদ জায়গা তো আর ছিল না সারা কলোনিটায়!

সেজদির সঙ্গে একই স্কুলে, একই ক্লাসে পড়তেন অঞ্জলিদি। আর খুব ছোটবেলা থেকেই দেখেছি, আমাকে একটু বেশি স্নেহ করতেন। ঘুড়ি লাটাই, মার্বেল, লাট্টু আর লেত্তি কেনবার জন্যে যখন মার কাছ থেকে কোন রকমে পয়সা আদায় করতে পাবতাম না, তখন সটান চলে আসতাম অঞ্জলিদিব কাছে। কিছুক্ষণ মুখ ভার করে ঘোরাঘুরি করলেই অঞ্জলিদি বলতেন, কি হয়েছে তিমু ? মুখ ভাব করে রয়েছো কেন ?

প্রশ্ন করাব অপেক্ষা শুধু। সঙ্গে সঙ্গে মা-র বিরুদ্ধে অভিযোগটা প্রকাশ করে ফেলতাম, আর অঞ্জলিদি হেসে বলতেন, এই কথা, আগে বললেই হতো।

বলে শাড়ির খুঁট খুলে, কোনোদিন বা খুঁটে-বাঁধা চাবির গোছা থেকে চাবিটা খুঁজতে খুঁজতে দেরাজ-ওয়ালা আলমারিটাব সামনে এসে বলতেন, কত দাম লাগবে তিমু ?

দু-আনা চার আনা যা বলতাম সঙ্গে সঙ্গে দিয়ে দিতেন অঞ্জলিদি।

সত্যি, এত মিষ্টি ব্যবহার, এত ভাল লাগতো। যখন যা কিছু আব্দার ধরতাম, অঞ্জলিদি হাসি মুখে মেনে নিতেন। অথচ তার জন্যে সেজদির মত হুকুম করতেন না, দু-মাইল হেঁটে গিয়ে ধনীরামের দোকান থেকে গরম গরম পকৌড়ি কিংবা গুজরাটী হোটেল থেকে চানাচুর আর গাঠিয়া আনতে।

হ্যাঁ, শুধু একটা কাজ করে দিলেই অঞ্জলিদি খুশি হতেন। ওঁদেব কোয়ার্টারের একপাশে ছিল একটা ছোট্ট কুঠরি। সেই কুঠরিটায় পড়াশুনো করতেন অঞ্জলিদি। আর প্রতিদিন দুপুরের ভোঁ বাজার আগে, আমার যখন ইস্কুলেব টিফিনের ছুটি হত সেই সময় এসে দেখা করতে হত অঞ্জলিদির সঙ্গে।

খিড়কির সামনে এসে অপেক্ষা করতেন অঞ্জলিদি, তাবপর আমাকে চোখের ইশারায় ডেকে নিয়ে যেতেন তাঁর পড়ার ঘবে। ভেতরে ঢুকেই কপাটে খিল দিয়ে দিতেন, তারপর খসখস করে এক টুকরো কাগজে কি সব লিখতেন। কি সুন্দর নীল রঙের কাগজে লিখতেন

অঞ্জলিদি, সেন্টের শিশি থেকে একটু সেন্ট নিয়ে লাগাতেন কাগজটায়, আর নীল রঙেরই সুন্দর একটা খামে ভরে দিয়ে লাল টুকটুকে ঠোঁটে ভিজিয়ে এঁটে দিতেন খামের মুখ। কোন কোনদিন আগে থেকেই লিখে রাখতেন, আর সে-সব দিনে খামটা অন্য দিনের চেয়ে ভারী মনে হতো।

অঞ্জলিদি কি যে লিখতেন প্রতিদিন, বুঝতাম না। জানতে ইচ্ছে হত, অথচ জিজ্ঞেস করলে শুধু হাসতেন অঞ্জলিদি। বলতেন, বড় হও, তখন আর জিজ্ঞেস করতে হবে না, ঠিক বুঝতে পারবে।

তবু বড় হওয়ার জন্যে অপেক্ষা করার মতো ধৈর্যও ছিল না আমার। কোন কোনদিন রাগ হতো, ভাবতাম রাঙামামীমাকে জিজ্ঞেস করবো।

কিন্তু কড়া নিষেধ ছিল অঞ্জলিদির। এ-সব যেন ঘুণাক্ষরেও কেউ জানতে না পারে।

চিঠিটা হাতে দিয়ে বলতেন, সে-দিনের মত কোরো না যেন, আরো সাবধানে, লুকিয়ে লুকিয়ে দেবে তিমু। আর বিকেলে নিমাইদার উত্তরটা এনে দেবে, কেউ যেন জানতে না পারে।

ঘাড় নেড়ে সম্মতি জানাতাম। এসে অপেক্ষা করতাম গোলবাজারের মোড়টায়, হাফপ্যান্টের পকেটে লুকোনো চিঠিটা ঠিক আছে কিনা বার বার পরীক্ষা করে দেখতাম পকেটে হাত ভরে, আর নিমাইদার আসতে দেরি হচ্ছে দেখে মনে মনে বিরক্ত হতাম।

এক সময়ে ভোঁ বাজতো। কিছুক্ষণের মধ্যেই অনেক দূর থেকে ভেসে আসতো গুনগুন গুনগুন শব্দ।

কাঁসাই অর্থাৎ কংসাবতী নদীর ধারে একবার চড়ুইভাতি করেছিল নিরুদের বাড়ির সকলে। রাঙামামীমাও গিয়েছিলেন, আর রাঙামামীমার সঙ্গে আমিও।

সেই প্রথম আমি নদী দেখলাম। অ্যানিকাটের ওপার থেকে তুমুল বেগে জল গড়িয়ে পড়তে দেখেছিলাম সেদিন। তেমনি ভাবেই ঠিক যেন স্রোতের মতো গড়িয়ে আসতো হাজার হাজার সাইকেলের ঝাঁক। অতগুলো চাকা একসঙ্গে ঘুরতো, ধুলো উড়তো পিছনে, আর কি চমৎকার একটা শব্দ ভেসে আসতো—গুনগুন—যেন মৌমাছির গুঞ্জন।

ঠিক এমনি ধারা, আরো মিষ্টি শব্দ শুনেছিলাম কংসাবতীর পারে। অ্যানিকাটের ফাঁক দিয়ে জলের বেগ উছলে-পড়ার শব্দ। চারিদিক নিশ্চুপ, নির্জন। কোথাও কোনো লোক নেই, শুধু রোদ-চিক্‌চিক্ বালি আর জল।

নদীর পারে বসে গল্পগুজব, গান গেয়েছিলেন রাঙামামীমা, আমি আর নিরু বালির ঘর বানিয়েছিলাম অনেকগুলো।

বালির ভেতর পা ঢুকিয়ে তার ওপর চাপ চাপ ভিজে বালি রেখে এক সময় সুরুৎ করে পা বের করে নিলেই কি চমৎকার ঘর তৈরি হয়ে যেতো।

আর নদীতে স্নান করায় যে এত আনন্দ তার আগে জানতাম না। রাঙামামীমার ওপর যে কত খুশি হয়েছিলাম সেদিন। রাঙামামীমা নিজে মাকে গিয়ে বলেছিলেন বলেই না ওঁদের সঙ্গে আসতে মত দিয়েছিলেন বাবা আর মা।

ভাগ্যিস এসেছিলাম আমি।

উঃ, নদীর জলকে কি ভয়ই না হয়েছিল প্রথমটা। রাঙামামীমা জোর করে টেনে নামিয়েছিলেন আমাকে। আর আমার ভয় দেখে কি হাসাহাসি সকলের।

রাঙামামীমা যে এত ভাল সাঁতার কাটতে পারতেন তা জানতাম না। কোমরে শাড়ির আঁচলটা জড়িয়ে কি হুটোপুটিই না করছিলেন। যখন সেজেগুজে থাকতেন তখন মনে হতো এমন সুন্দর আর কেউ হয় না। কিন্তু সেদিন মনে হল রাঙামামীমা আরো অনেক সুন্দর। জলে ভিজে গেছে তাঁর শাড়ি, চুল ভিজে, মুখে বিন্দু বিন্দু জল তো নয়, যেন

মুক্তো। তাঁর ভিজে শাড়ির ভেতর থেকে ফুটে বের হচ্ছিল তাঁর গায়ের রঙ।

স্নান আর সাঁতার সেরে এসে কাপড় ছাড়লেন রাঙামামীমা, নিরুর মা-র সঙ্গে রান্নার তদারকি করতে এলেন। বেশ কিছুক্ষণ গল্পগুজব চলল, তারপর হঠাৎ রাঙামামীমা চিৎকার করে উঠলেন, আমার হার ? গলার হার ?

তন্ন তন্ন করে চারিদিকে খোঁজাখুঁজি শুরু হল।

আমি বললাম, রাঙামামীমা, হার বোধ হয় সাঁতার কাটার সময়েই পড়ে গেছে।

আমরা সকলেই আবার জলে নামলাম। মনে মনে ভগবানকে ডাকলাম। হে মা কালী, * রাঙামামীমার হারটা যেন খুঁজে পাওয়া যায়। সোনার-হারের দাম অনেক মা কালী, না পেলে রাঙামামীমা খুব কষ্ট পাবেন। তাছাড়া আমাদের চড়ুইভাতিটাও নষ্ট হবে, ফিরে দাও মা।

মা কালী সত্যিই ফিরিয়ে দিলেন।

স্বচ্ছ জল ভেদ করে, বালির ওপর হারটা কোথাও পড়ে আছি কি না, খুঁজতে খুঁজতে হঠাৎ কি একটা চক্‌চক্ করছে দেখতে পেলাম। এক হাঁটু জল সেখানটায়, একেবারে নদীর পার ঘেঁষে। হুমড়ি খেয়ে পড়লাম সেটার ওপর।

—পেয়েছি, হার পেয়েছি রাঙামামীমা। ছুটতে ছুটতে ঘাটে উঠলাম হারটা নিয়ে।

আনন্দে খুশিতে আমাকে জড়িয়ে ধরে চুমু খেলেন রাঙামামীমা। বললেন, ফিরে গিয়েই এক হাঁড়ি রসগোল্লা খাওয়াবো তোমাকে। যত খেতে পারো।

কি ভুলই করেছিলাম। রসগোল্লা খাওয়ার লোভ না থাকলেই ভাল হতো।

দিন কয়েক পরে, রাঙামামীমা নিরুদের বাড়িতে বেড়াতে এসেছিলেন সেদিন। ফিসফিস করে বললাম. রসগোল্লা তো খাওয়ালেন না এখনো ?

খিলখিল করে হেসে উঠলেন রাঙামামীমা।

দুটো টাকা দিয়ে বললেন, তাইতো। যাও নিয়ে এসো লক্ষ্মী ভাই, আমরা সকলে মিলে খাবো। কেমন ?

ঘর থেকে বেরিয়ে সবে চোখের আড়াল হয়েছি, শুনতে পেলাম, নিরুর মা বলছেন, বৌ তুমি কি বলো তো ? হার ও খুঁজে পেয়েছিল, বিশ্বাস করলে তুমি ? ও-ই কখন হুটোপুটি করতে করতে খুলে নিয়েছিল। লুকিয়ে রেখে, পরে ধরা পড়ার ভয়ে দিয়ে দিয়েছে।

নিরুর মা-র কথা শুনে থমকে থেমে পড়লাম। সমস্ত আনন্দ যেন মুহূর্তে মিলিয়ে গেল। অপেক্ষা করলাম কিছুক্ষণ। কি করবো ভেবে পেলাম না। ইচ্ছে হল, ফিরে গিয়ে টাকা দুটো নিরুর মা-র মুখের ওপর ছুঁড়ে দিই।

লুকিয়ে রেখেছিলাম ? চুরি ! রাঙামামীমার হার কেউ চুরি করতে পারে ? রাঙামামীমা কষ্ট পাবে জেনেও কেউ কখনো সে-হার লুকিয়ে রাখতে পারে ?

রাঙামামীমার গলা শুনলাম এবার।

শুধু বললেন, ছি ছি, দিদি, এ কি বললেন আপনি ? ছি ছি !

সত্যি রাঙামামীমা কত ভাল ! কই নিরুর মা-র কথা তো বিশ্বাস করলেন না একটুও।

অঞ্জলিদি ঠিকই বলেছিলেন সেদিন। যারা সুন্দর হয় তাদের মনও সুন্দর। নিমাইদা দেখতে সুন্দর বলেই তো এত ভাল। রাঙামামীমার এমন রূপ আছে বলেই তো এত মিষ্টি লাগে তাঁকে, এত ভাল মন তাঁর।

## ৪

পর পর দু-ক্লাসেই থার্ড বয় থাকবার পর সেইবারেই আমি প্রথম ফার্স্ট হলাম।

পরীক্ষার আগে মা বলেছিল, এবার যদি ভাল করে পড়াশুনা করে ফার্স্ট হতে পারিস তিমু তা হলে তোকে একটা সাইকেল কিনে দেবো।

সত্যি দেবে ? তাহলে দেখো আমি ঠিক ফার্স্ট হবো। আমি কথা দিয়েছিলাম।

তার আগে যে দু-দুবার মা বলেছিল, প্রাইজ পেলেই একটা সাইকেল কিনে দেবে, এবং থার্ড প্রাইজ পাওয়া সত্ত্বেও যে সংসারের টানাটানির দোহাই দিয়ে মা প্রতিশ্রুতি রাখে নি, সে কথা তখনকার মত ভুলে গিয়েছিলাম।

কিন্তু যে-বারে ফার্স্ট হলাম, বেশ মনে আছে মা নিজে থেকেই বাবাকে বলেছিল, তিমুর জন্যে একটা সাইকেল কিনে দাও এবার।

বাবাও রাজি হয়েছিলেন। কারণ সেই মাসেই চাকরিতে উন্নতি হল বাবার।

খবরটা ছুটে গিয়ে জানিয়ে এসেছিলাম অঞ্জলিদিকে।

—জানো অঞ্জলিদি, বাবা এস এ হয়েছেন। এ বাসা ছেড়ে দিয়ে বড় বাড়িতে যাবো আমরা।

অঞ্জলিদি বুঝতে না পেরে জিজ্ঞেস করেছিলেন, এস এ কিরে ?

—বাঃ রে এস এ জানো না ? সিনিয়র একাউন্টেন্ট। এতদিন তো জুনিয়র ছিলেন, এবার সিনিয়র হলেন। আচ্ছা অঞ্জলিদি, অডিটার ইমার্সন সাহেব বাবাকে খুব ভালবাসে, না ?

অঞ্জলিদি সে কথার উত্তর না দিয়ে প্রশ্ন করলেন, তোরা এখানেই থাকবি তো তিমু ?

বললাম, হ্যাঁ, এখানে থাকবো না তো কোথায় যাবো ? তবে অডিটার তো বাবাকে খুব ভালবাসে, তাই বলেছে, চার নম্বর কোয়ার্টার ছেড়ে দিয়ে ঐ দোতলা বাংলোটায় যেতে।

—দোতলাটায় তোরা যাবি ? কেমন যেন অবিশ্বাসের সুরে বললেন অঞ্জলিদি।

অঞ্জলিদির আর দোষ কি। আমিও যখন শুনেছিলাম, বিশ্বাস হয়নি একেবারে।

আমাদের উত্তরপাড়ায় দোতলা বাংলো ঐ একটাই ছিল। আর তার সঙ্গে কত বড় বাগান। কাউল সাহেব থাকতো ঐ বাড়িটায়। শুনেছিলাম কাউলরা নাকি কাশ্মীরী। আর নিরু বলেছিল, কাশ্মীরীরা খুব ফরসা তো সাহেবদের মতই, তাই ঐ দোতলা বাংলোয় থাকে ওরা। গায়ের রং কালো হলে নাকি কাউল সাহেবও বাংলোতে থাকতে পেতো না।

তাই আমার কথা হেসে উড়িয়ে দিয়েছিল নিরু, ওর মাকে বলেছিল, শুনছো মা ? তিমুরা নাকি দোতলা বাংলোটায় বদলি হয়ে যাচ্ছে।

নিরুর মা এ-কথার জবাব না দিয়ে হেসে বলেছিলেন, সাহেবদের মতই তো চেহারা তিমুর, যাবে না কেন ?

কথাটা শুনে এত খারাপ লেগেছিল ! গায়ের রঙটাই নয় কালো, তা বলে বিদ্যে বুদ্ধির কি কোনো দাম নেই নাকি ? বাবা তো কালোও নন। বাবা যে অত অত বই পড়েন অরোরা সাহেবের ছেলেও তো বাবার কাছে কাজ শিখতে আসে....

নিরুর মা-র ওপর যত রাগ সব পুষে রেখে বলেছিলাম, দেখিস নিরু, বড় হলে আমি সাহেবদের চেয়েও বড় হবো। মাদুরার জ্ঞানাচার্য তো সাক্ষাৎ দেবতা, তিনি বলে গেছেন।

নিরু হয়তো আমার বড় হওয়ার বাসনাটাও হেসে উড়িয়ে দিত। কিন্তু জ্ঞানাচার্যকে সাক্ষী খাড়া করায় ওকে চুপ করতে হল।

মাদুরার কোনো এক বিখ্যাত মঠের মোহান্ত ছিলেন জ্ঞানাচার্য। মাদুরা নামটা ভূগোল বইয়ের মানচিত্রে খুঁজে দেখেছিলাম, তারপর যেদিন এসে উপস্থিত হলেন সেদিন স্বচক্ষে দেখলাম তাঁকে।

দুটো হাতি আর সঙ্গে কত লোকজন, জিনিসপত্র। কাশী যাবার পথে দু-দিনের জন্যে বিশ্রাম নিয়েছিলেন দুর্গা মন্দিরের চত্বরে।

দাক্ষিণাত্যের সকলকেই আমরা তখন তেলেঙ্গী বলতাম, আর আমাদের ঐ কলোনিটায় অর্ধেক লোক ছিল দাক্ষিণাত্যের। তাদেরই অনুরোধে বোধ হয় দু-দিনের দর্শন দিতে রাজি হয়েছিলেন জ্ঞানাচার্য মহারাজ।

হিন্দি বা ইংরেজি কোনো ভাষাতেই তিনি কথা বলতে জানতেন না। শুধু সংস্কৃত ভাষায় কথা বলতেন। দুর্গা মন্দিরের চত্বরে একটা রুপোর সিংহাসনে বসে অনর্গল সংস্কৃত বলতে দেখেছিলাম তাঁকে। ইস্কুলের পণ্ডিতমশাই আর বাবা—দু-জনে শুধু সংস্কৃত ভাষায় তাঁর সঙ্গে কথা বলেছিলেন। সকলে বলেছিল, সদাশিব জ্যাঠা নাকি আরো ভাল সংস্কৃত জানেন। কিন্তু তিনি কেন কে জানে, একদিনের জন্যেও আসেননি।

দ্বিতীয় দিনে আমাকেও নিয়ে গেলেন বাবা। জ্ঞানাচার্যকে প্রণাম করতেই তিনি হাতের ছড়িটা আমার মাথায় ঠেকিয়ে কি যেন আশীর্বাদ করলেন। তারপর একে একে অনেকের করকোষ্ঠী বিচার করলেন। ছেলেবুড়ো অনেকেই এসে প্রণাম করছিল তাঁকে। তারপর হাত বাড়িয়ে দিচ্ছিল।

সকলের দেখাদেখি আমিও একসময় হাত বাড়িয়ে দিলাম।

প্রথমে আমার মুখের দিকেও তাকাননি জ্ঞানাচার্য মহারাজ। হাত দেখতে দেখতে হঠাৎ আমার মুখের দিকে চোখ তুলে তাকালেন। তারপর বাবাকে কি যেন প্রশ্ন করলেন। বাবা উত্তর দিলেন। তারপর সংস্কৃত ভাষাতেই অনর্গল কি সব বলে গেলেন জ্ঞানাচার্য মহারাজ।

এক বর্ণও বুঝতে পারলাম না।

বাড়ি ফেরার পথে পণ্ডিতমশাই আর বাবা গল্প করতে করতে ফিরছিলেন। আর আমি তাঁদের গল্প শুনেই বুঝলাম, জ্ঞানাচার্য মহারাজ কি বলেছেন।

পণ্ডিতমশাই বললেন, জন্ম তারিখটা হুবহু মিলে গেছে বললেন?

বাবা বললেন, হ্যাঁ। সময় পর্যন্ত।

—তা হলে, উনি যা ভবিষ্যদ্বাণী করেছেন তাও মিলবে।

বাবা যেন খুশি হলেন না। বললেন, খুব বড় হবে ও, খুব বিখ্যাত হবে, না হয় মানলাম সে কথা পণ্ডিতমশাই। কিন্তু সে তো পঞ্চাশ বছর বয়সে।

—হ্যাঁ, আর দেশের চেয়ে বিদেশে বেশি খ্যাতি হবে।

বাবা হাসলেন, যেন বিষণ্ণ হাসি!—মৃত্যুর পর নাকি ক্রমশই সে খ্যাতি বাড়বে। কিন্তু তাতে জাতকের কি লাভ পণ্ডিতমশাই? তার জীবন তো দুঃখকষ্টের মধ্যে কাটবে বললেন উনি।

পণ্ডিতমশাই দীর্ঘশ্বাস ফেললেন।—হ্যাঁ, জীবনে নাকি সুখের মুখ দেখবে না। বন্ধু ভেবে যার উপকার করতে যাবে সেও ছুরি বসাবে পিছন থেকে। ঈর্ষা দ্বেষ অপবাদ সহ্য করতে হবে সারা জীবন। তবে হ্যাঁ, হাজারো দুঃখকষ্টের মধ্যেও প্রফুল্ল থাকবে, মুখে হাসি থাকবে, এ-কথাও বলেছেন।

দুঃখকষ্ট! ঈর্ষা, দ্বেষ, অপবাদ সহ্য করতে হবে? ওসবকে আমি বুড়ো আঙুল দেখাবো, মনে মনে ভেবেছিলাম।

আর নিরুকে বলেছিলাম, দেখিস বড় হব আমি, বিখ্যাত হব।

—কি করে হবি রে?

—কেন ব্যারিস্টারি পড়বো। এক মুহূর্তও না ভেবে বলেছিলাম।

সি আর দাশ ব্যারিস্টার—নিমাইদার কাছে শুনেছিলাম। নিমাইদার কাছেই শুনতে পেতাম সি আর দাশের গল্প। বিখ্যাত লোক বলতে ঐ একটা নামই মনে পড়ত।

তখন পর্যন্ত 'দেশবন্ধু' বলতে শুরু করেনি নিমাইদা।

বাবার কাছে যে কত লোকজন আনাগোনা করতো—হিন্দুস্থানী, পাঞ্জাবী, মাদ্রাজী,

মারাঠী, মুসলমান—কিন্তু কেউই দেশবন্ধু বলতো না। কি আশ্চর্য, মুসলমান হলেও যে বাঙালী হয়, পাঞ্জাবী হয়, হিন্দুস্থানী হয়, তখন বুঝতাম না।

আমাদের ক্লাসেই পড়তো মুস্তাফা—আমাদের মতোই বাংলায় কথাবার্তা বলতো। অথচ বাবা একদিন যখন জিজ্ঞেস করলেন, তোদের ক্লাসের সবাই বাঙালী নাকি রে ? তখন উত্তর দিয়েছিলাম, না, একজন শুধু মুসলমান।

তারপর যখন বললাম যে সেও বাংলাতেই কথাবার্তা বলে, তখন কি বকুনিটাই না দিয়েছিলেন।

বাবার কাছে সব জাতের লোকই আসতো। কিন্তু মুসলমান এলেই মা বিরক্ত হতো। টেবিল চেয়ার ধোয়া হতো, টেবিলক্লথ কাচতে হতো সেদিন। আর তাই ঝগড়া হতো বাবা আর মা-র মধ্যে।

প্রথম প্রথম আমি বুঝতাম না, ওরা কেন আসে বাবার কাছে, কি আলোচনা হয়। ক্রমশ ইস্কুলের অবাঙালী বন্ধুদের সঙ্গে মিশতে মিশতে হিন্দীটা রপ্ত হতেই জানতে পারলাম, রেল কারখানার বিরুদ্ধে যার যত কিছু অভিযোগ সে সম্পর্কেই বাবার সঙ্গে আলোচনা করতে আসে ওরা।

কোলকাতা থেকে ছিপছিপে চেহারার এক ভদ্রলোক, নিশীথবাবু না কি নাম যেন, আর বোম্বে থেকে যিনি আসতেন তাঁর নাম ছিল গিরিসাহেব, দু-জনেই এসে থাকতেন দু-একদিন আমাদের বাসায়। সে-সময় একটা কথা শুনতে পেতাম প্রায়ই—লেবার ইউনিয়ন। একদিন বেশ জোর মিটিং বসেছিল মনে আছে। দুর্গা মন্দিরের চত্বরে অনেকে জড়ো হয়েছিল। গিরিসাহেবও এসেছিলেন।

বাবা সকলকে বুঝিয়ে দিচ্ছিলেন লেবার ইউনিয়ন ব্যাপারটা কি। বিলেতে কোথায় কি ইউনিয়ন হয়েছে, তারা কি কাজ করছে ইত্যাদি।

একজন কে বললে, কিন্তু ভারতবর্ষে ও ইউনিয়ন হতে পারে না। হওয়া উচিতও নয়। আমাদের ঐতিহ্য, আমাদের দর্শন···

সকলেই বাধা দিয়েছিল। বলেছিল, সম্ভব নয় এ দেশে।

তাদের কথা শুনে রেগে গিয়েছিলেন গিরিসাহেব। বলেছিলেন, ভারতবর্ষের প্রথম লেবার ইউনিয়ন প্রতিষ্ঠা করবো আমরা, আপনাদের মত থাক বা না থাক। দশ বছর সবুর করুন, দেখবেন সারা দেশ ছেয়ে যাবে লেবার ইউনিয়নে।

অনেকে হেসেছিল সে-কথা শুনে।

দিন কয়েক পরেই আমাদের চার নম্বর কোয়ার্টারের ফটকে একটা কাঠের ফলক আঁটা হয়েছিল। তার ওপর ইংরেজিতে লেখা ছিল বি এন রেলওয়ে লেবার ইউনিয়ন অফিস। নীচে জেনারেল সেক্রেটারি হিসেবে বাবার নাম।

এই ব্যাপারের মাসখানেক পরেই শুনলাম চাকরিতে উন্নতি হয়েছে বাবার। দোতলা বাংলোটায় বদলি হবো আমরা।

সে-খবর শুনে মা বলেছিল, ঐ সব ইউনিয়ন-টিউনিয়ন বন্ধ করো। সুখে থাকতে ভূতে কিলোয় তোমাকে ! দেখলে তো সাহেবরা কত ভাল ; কোথায় চাকরি যাবার কথা, তা নয় প্রোমোশন পেয়ে গেলে।

বাবা হেসে বললেন, প্রোমোশন নয় গো প্রোমোশন নয়, ঘুষ। কাজের দাম যদি দিত তা হলে এতদিন অডিটার হয়ে যেতাম।

দোতলা বাংলোটায় যেদিন মালপত্র নিয়ে উঠে এলাম আমরা, সেদিন বাবা কাঠের ফলকটা নিতে ভুললেন না।

নতুন বাসার সামনেও সেটা ঝুলিয়ে দেওয়া হল।

সেই সপ্তাহেই কোলকাতা গেলেন বাবা। বলে গেলেন, নিমাইদার কাছ থেকে সাইকেল চড়াটা শিখে নে তিমু, কোলকাতা থেকে ফেরবার সময় তোর সাইকেল নিয়ে আসবো।

অনেক দিন পরে বুঝতে পেরেছিলাম, ফার্স্ট হবার জন্যে নয়, বাবার চিঠিপত্র এপাড়া ওপাড়া পৌঁছে দেবার জন্যেই এত তাড়াতাড়ি সাইকেলটা কিনে দিলেন।

তা হোক্। সাইকেল পাওয়ার পর শিখতে লেগেছিল দু-দিন। আর সাতদিন না যেতেই সারা শহরটা সেই প্রথম নিজের চোখে দেখতে পেলাম।

এত বড় শহরটা, ওদিকে ইঁদা, পুরোনো বাজার, ট্রাফিক সেটেলমেন্ট, আর এদিকে খরিদা, নিউ সেটেলমেন্ট, কলাইকুণ্ডা, মালঞ্চ। রেললাইন পার হয়ে সাহেবপাড়া, সাহেবপাড়ার শেষে চাঁদমারির ময়দান, হিজলীর জেলখানা। সব যেন মুঠোর মধ্যে।

পুবের নগরতলী হল ইঁদা। তারপর নীচের জমি থেকে বেশ খানিকটা উঁচু রাস্তা। দু-পাশের ধেনো জমির মাঝ দিয়ে চলে গেছে লাল ধুলোর রাস্তাটা। সেই কংসবতীর ফেরিঘাট অবধি। সেখান থেকে ফেরি নৌকোয় নদী পার হতে লাগে দু-পয়সা, আর নদী পার হলে মহকুমা শহর।

নিরুদের সঙ্গে এই ফেরিঘাটে চড়ুইভাতি করতে আসার দিন সময় লেগেছিল ঘণ্টা তিনেক। ফিটন গাড়িতে রাস্তা যেন আর শেষ হয় না। অথচ সাইকেলে এক ঘণ্টাও লাগতো না। বন্ধুদের সঙ্গে প্রায়ই চলে যেতাম বেড়াতে।

পশ্চিমের আকর্ষণটা ছিল আরও বেশি। কলাইকুণ্ডা—ছোট একটা পল্লী আর চার পাশে তার ধানজমি নয়, ঘন বন।

শাল তাল তমাল বনরাজিনীলা···

পাঠ্যপুস্তকে বঙ্কিমচন্দ্রের কপালকুণ্ডলার একটা অংশ ছিল। সেই বইয়ে পড়া লাইনটা মনে পড়ে যেতো কলাইকুণ্ডায় গেলেই। আর মনে পড়তো নিরুর দাদুর মুখে শোনা এই রেল কলোনিটার গোড়া-পত্তনের ইতিহাস।

কলাইকুণ্ডার মতই এ শহরটাও যে এক সময়ে রীতিমতো বনজঙ্গল ছিল তা বিশ্বাস হতো।

ইচ্ছে হতো অতীতের সেই সব দিনগুলোয় ফিরে গিয়ে নিজের চোখে দেখে আসতে।

কল্পনার চোখে যেন দেখতেও পেতাম সে-সব দিনের ছবি।

কাঁধে টাঙি নিয়ে এল তিনশো কুলি। রায়পুর ছত্তিশগড় থেকে কুলি রিক্রুট করে পাঠাতো কোম্পানির নাগপুর আপিস। সিনি অবধি এসে ট্রেন বাঁক ঘুরতো আদরার দিকে। আর ছোট ছোট ঠেলা-ট্রলিতে এদিকে আসতো কোম্পানির লোকজন, কুলিকামিন। কখনো বা হেঁটেই মেরে দিত তারা।

তখনও ইঞ্জিনিয়ার এসে এদিকের লাইন পরীক্ষা করে যায়নি। মাঝ পথের দু-দুটো বড় পুল তৈরিই হয়েছে তখন, কিন্তু সকলেরই মনে ভয়, ওর ওপর দিয়ে ট্রেন চালালেই সব ভেঙে পড়বে হুড়মুড় করে। তাই নাগপুর থেকে পাঠানো তিনশো কুলিকামিনও সাহস করে পুলের ওপর দিয়ে ট্রলি চালিয়ে আসেনি। ট্রলিতে লম্বা একটা দড়ি বেঁধে দু-জন দু-জন করে পার হয়ে ট্রলিটাকে টেনে পার করেছিল। পাছে বেশি লোক একসঙ্গে পার হতে গেলে পুল ভেঙে পড়ে, তাই।

সে-গল্প বলতে বলতে দাদু হঠাৎ জিজ্ঞেস করেছিলেন।—কুলির ইংরিজি কি বলো তো?

বলতে পারি নি।

দাদু হেসে বলেছিলেন, ঐ যে মন্দিরের পেছনে ছোট ছোট এক কুঠুরির অন্ধকূপগুলো, কি নাম ও পাড়ার?

—পোর্টারখোলি।

দাদু হেসে বলেছিলেন, কুলির ইংরিজি পোর্টার, ওদের খোলি-অর্থাৎ ঘর, তাই নাম হয়েছে পোর্টারখোলি। কিন্তু কুলিটা কি ভাষা?

—হিন্দি।

দাদু হেসে বললেন, না। কুলি আজ সব ভাষাতেই চলছে, সারা ভারতবর্ষেই ঐ এক কথা। কিন্তু ওর পিছনেও ইতিহাস আছে। রেল কোম্পানি প্রথম যে একদল সাহেব পাঠিয়েছিল, তারা এসে প্রথমে ঘাঁটি গেড়েছিল পুনায়। আর কাজের জন্যে লোকজন নিত তারা আশেপাশের গ্রাম থেকে। তখন আর কে সাহেবদের কাজ করে জাত দেবে? জাত যাবার ভয়ে সাহেবদের ছায়া মাড়াতো না কেউ। কিন্তু তা ভাবলে তো পেট ভরবে না। যাদের জমিজমা নেই, বামুনরা অস্পৃশ্য করে রেখেছে বলে যারা কোনো কাজও করতে পায় না, এমন এক জাতের লোক বাস করতো ঐ বোম্বাই প্রদেশে। তাদের জাতের নাম ছিলো ক্যোলি। কোথাও কোথাও তাদের কাউলি বলে। এই ক্যোলিদের নাম থেকে 'কুলি' হয়েছে। তারাই ভারতবর্ষে যন্ত্রসভ্যতার গোড়াপত্তন করেছে।

শেষের কথাটা বেশ জোর দিয়ে বলতেন। কিন্তু আমাদের মন থাকতো সাহেবদের দিকে। মনে হতো তারা যেন অনেক উঁচুদরের মানুষ, অনেক বেশি বিদ্বান, বুদ্ধিমান, অনেক বেশি শক্তি তাদের।

দোতলা বাংলোয় উঠে আসার পর প্রতি রবিবার সকালে দেখতাম দলে দলে খ্রীস্টানরা সেজেগুজে সামনের রাস্তা দিয়ে গির্জায় যেত। কালোকুলো রঙ, কথা বলতো তেলেগুতে, অথচ রবিবার সকাল হলেই ছেলেবুড়ো মেয়েপুরুষ সবাই ধোপদুরস্ত কোট প্যান্ট, কিংবা গাউন পরে গির্জায় যেতো ওরা। পুবে গোলবাজার পার হয়ে ওপাশে ছিল কয়েক সারি কোয়ার্টার। ইলেকট্রিক আলো আর জলের কল ছিল ওদের কোয়ার্টারে। অথচ আমাদের আগের সেই চার নম্বর কোয়ার্টারেও ও-দুটোর মধ্যে কলের জলটাই ছিল. ইলেকট্রিক ছিল না। দোতলা বাংলোয় এসে প্রথম বোতাম টিপতেই ইলেকট্রিকের আলো জ্বলতে দেখলাম।

দোতলা বাংলোয় উঠে আসার পর হঠাৎ সারা কলোনির বুকে আমরা যে নতুন সম্মান পেতে শুরু করলাম তার পিছনে এই ইলেকট্রিক আলোটাও একটা কারণ। অথচ ঐ খ্রীস্টানদের সকলের বাড়িতেই এ আলো জ্বলতো।

তবু ওদের যেন ঠিক ভাল চোখে দেখতো না কেউ। ওদের খ্রীস্টান বলতাম না আমরা, বলতাম তিনপটিয়া। তিনপটিয়া কথাটার কি যে মানে কেনই বা শুধু ঐ খ্রীস্টানদের বলা হতো জানতাম না। কিন্তু ঐ শব্দটার মধ্যে যেন বেশ একটা ঘৃণার ভাব ছিল।

তবু ওদের ভয় পেতাম আমরা। আর পশ্চিমের ছোট গির্জার পাশ দিয়ে যাবার সময় সাইকেলের বেল বাজাতে সাহস হতো না। শুধু দেখতাম সারি সারি মেয়ে পুরুষ ডেস্কের মতো বেঞ্চির সামনে চুপচাপ হাঁটু গেড়ে আছে, আর বেদীর মতো উঁচু একটা জায়গা থেকে সাদা আলখাল্লা পরা একটা লোক কি যেন আউড়ে যাচ্ছে। ক্লাসের সব ছেলেগুলোকে নীল-ডাউন করিয়ে যতীনবাবু যেন ইংরেজি পড়াচ্ছেন।

শুধু একটা ঘটনার পর ধারণা হল যে ওরাও রাজার জাত। যেদিন ব্যায়ামচর্চার আখড়াটা ভেঙে দিয়ে গেল পুলিস।

সাহেব পাড়াটা ছিল ছবির মতো। চমৎকার পীচের রাস্তা, দু-পাশে শাল, শিরীষ, কৃষ্ণচূড়ার গাছ। আর রাস্তার ধারে ধারে বড় বড় বাগান, সুন্দর এক একটি বাংলো। আর সেই সব বাংলোয় থাকতো আরো সুন্দর সাহেব মেমের দল। তাদের বাড়িতে ইলেকট্রিকের আলো জ্বলতো, রেডিও বাজতো, ফুলে ফুলে ভরা থাকতো বাগান। তবু রাগ হতো না।

রাগ হতো শুধু তিনপটিয়াদের ওপর।

রাস্তায় বের হতে হলেই সাহেবদের পোশাক পরিচ্ছদ পরতো তারা, ইংরিজিতে কথা বলতে চেষ্টা করতো, আর গির্জায় যেতো রবিবারে। শুধু এই গুণেই মাইনে বেশি পেতো ওরা, কোয়ার্টারও পেতো ভাল।

দাদুকে একদিন প্রশ্ন করেছিলাম, ঐ কালোকুলো তিনপটিয়াগুলোও নাকি রাজার জাত, দাদু ?

দাদু বলেছিলেন, সে এক ইতিহাস। ওরা কি করে খ্রীস্টান হল বলি তা হলে, শোনো।

আর দাদুর কাছে শোনা গল্পটা হঠাৎ মনে পড়ে যেতো কলাইকুণ্ডার দিকে বেড়াতে গেলে।

চতুর্দিকে বন জঙ্গল, আর দূরে দূরে দু-চারটে ছোট ছোট গ্রাম। শ-পাঁচেক কুলি মজুর এসে জুটেছে তখন একে একে। জনকয়েক সাহেব, দু-জন বাঙালী, পাঞ্জাবী ঠিকাদার একজন—বলবন্ত সিং, আর জনকয়েক হিন্দুস্থানী আর মাদ্রাজী। গোটাকয়েক কোয়ার্টার, আর কুলিদের জন্যে এক সারি ঘরও তৈরি হয়ে গেছে তখন। এ-দিকে রেললাইনও এগিয়ে গেছে কোলাঘাটের দিকে। ছোটখাট একটা স্টেশন, একটা ইঞ্জিন শেড, আর টুকিটাকি মেরামতের একটা কারখানা চালু হয়েছে। এমন সময় প্রথম যেদিন একটা ইঞ্জিন শান্টিং করতে করতে এল, সেদিন আশপাশের গাঁ থেকে গাড়ি দেখবে বলে লোক জড়ো হয়েছিল অনেক। তারপর ধোঁয়া ছাড়তে ছাড়তে হুইসল্ দিয়ে যখন এল ইঞ্জিনটা, ভয়ে সব এদিক ওদিক ছুটে পালালো। গাঁয়ে গাঁয়ে লোক পাঠানো হল ভয় ভাঙাবার জন্যে। কিন্তু তাতেই কি ভয় ভাঙে ! প্রথম যেদিন ট্রেন এসে থামলো সে-দিন একটা লোকও এল না দেখতে।

'শুধু আমাদের কন্স্ট্রাক্শন গ্রুপের লোকেরা হাত তুলে চিৎকার করে গার্ড আর ড্রাইভারকে হুর্‌রে দিলাম।' দাদু বলেছিলেন।

আর আমরা সে-কথা শুনে বিস্মিত হয়েছিলাম। আমাদের দেশের লোক এতো বোকা ছিল ? ট্রেন দেখে ভয় পেতো তারা ?

শুধু ভয় ? ট্রেনকে ভেবেছিল তারা যন্ত্রের অজগর। সাপের মতোই লম্বা শরীর, সাপের মতোই বুকে হেঁটে চলে, বিষের ধোঁয়া ছাড়ে নাক দিয়ে আর শিস দেয় সাপের মতো। এমন জিনিস যখন মাটির ওপর দিয়ে চলেছে তখন নির্ঘাত অভিশাপ নামবে গ্রামে গ্রামে। আর ও গাড়িতে উঠলে জাত যাবে সকলের। বামুন বাগ্‌দীর তফাত নেই, সব গায়ে গা দিয়ে নাকি বসতে হয়। মালঞ্চ গাঁয়ে তাই রীতিমতো যাগযজ্ঞ শুরু হল। সেবারে কলেরায় মরলো অনেক লোক, বামুনরা বললে রেলের গাড়ি আসার জন্যেই নাকি মড়ক লেগেছে। আর গাঁয়ের ছোকরারা ঠিক করলে রাতারাতি লাইন তুলে ফেলবে। কন্স্ট্রাক্শনের পণ্ডিত মশাইয়ের আনাগোনা ছিল কাছাকাছি গ্রামগুলোয়, তিনিই এসে খবর দিলেন। পরের দিনই তাই এক গাড়ি পল্টন আনানো হল লাইন পাহারা দেবার জন্যে।

দাদু হেসে বলেছিলেন, কিন্তু পেটে ভাত না পড়লে ধর্মের কুসংস্কার কোথায় উড়ে যায়। সে-বছর হলো অনাবৃষ্টি, এক মুঠো ধান নেই সারা গাঁয়ে।

কোম্পানি সুযোগ দেখে বললে, যে চাও চাকরি পাবে, ধান চাল আনিয়ে দেবো অন্য দেশ থেকে। খাওয়া-পরার ভাবনা ঘুচবে তোমাদের। দলে দলে লোক এসে জুটলো ; জঙ্গল সাফ করে নতুন ঘরবাড়ি তৈরি হল, কারখানা বাড়তে লাগলো দিনে দিনে।

তবু রেলের গাড়িতে চড়তে চায় না কেউ। সকলেরই ভয় জাত যাবে। মুখে বলে, পুল ভেঙে নদীতে ডুবে মরতে হবে, তাই রেলে চাপি না।

কোম্পানি বললে, রেলে চেপে যে যেখানে খুশি যেতে পারে, আবার বিনা পয়সায় ফিরেও আসতে পারে। আর রেলে চাপলেই সবাইকে একটা করে ভাল কম্বল দেওয়া

হবে। তিন মাসে দেড় লক্ষ কম্বল বিলিয়েছিল কোম্পানি। আর কম্বলের লোভে যখন সকলের ভয় কেটে গেল, দেখলে যাতায়াতের অনেক সুবিধে হয়েছে, জাত যাওয়ার প্রশ্ন তুলছে না কেউই, তখন রেলে চড়ার জন্যে সবাই পাগল হয়ে উঠল।

অনেক দূর থেকে রেলের গাড়ি এসে থামতো স্টেশনে। লোকে লোকারণ্য হয়ে যেতো প্লাটফর্ম। তারপর ক্রমশ দেখা গেল গ্রামের মেয়েরা রেলগাড়ির পুজো করে ঘরে ঘরে। রেলের দৌলতেই নাকি দুর্ভিক্ষ গেছে দেশ থেকে, খেয়ে পরে বাঁচছে তারা।

দাদুর চোখ ছলছল করে উঠেছিল সে-কাহিনী বলতে বলতে। বলেছিলেন, একদিন দেখি কি, দল বেঁধে সব গাঁয়ের মেয়েরা চলেছে স্টেশনের দিকে। স্নান করে এলোচুলে মটকার শাড়ি পরে চলেছে তারা, হাতে কুলোর ওপর তেল সিঁদুর আর ফলমূল নিয়ে।

ট্রেন এসে থামতেই ইঞ্জিনের সামনে এসে সারি বেঁধে দাঁড়াল তারা, সুর করে করে গান ধরলে! কেউ শাঁক বাজালে, কেউ উলু দিল।

রেল রেল রেল
তোমার পায়ে দিই তেল।

গান গায় তারা আর ইঞ্জিনের চাকায় তেল সিঁদুর দেয়। বিজয়ার দিনে যেমন করে মা দুর্গার প্রতিমাকে বরণ করে, তেমনি ভাবে কেউ ইঞ্জিনের মুখের কাছে ফল আর বাতাসা তুলে ধরে, কেউ গান গায়:

রেলের কুঠি কতদূর
ব্যথার পায়ে তেল সিঁদুর।

যেন মানুষের মতোই এতখানি পথ হেঁটে এসে রেলেরও পায়ে ব্যথা হয়েছে, ভাবতো তারা। বলে হাসতেন দাদু।

জিজ্ঞেস করতাম, সব গানটা মনে আছে দাদু?

যতটা মনে ছিল বলেছিলেন। আর বার বার বলে মুখস্থ হয়ে গিয়েছিল আমাদের। আমরাও মাঝে মাঝে সুর করে গাইতাম গানটা:

রেল রেল রেল
তোমাব পায়ে দিই তেল
রেলের কুঠি কতদূর,
ব্যথার পায়ে তেল সিঁদুর।
এসো রেল বোসো রেল
মুখে জল বাতাসা
চালে ডালে রেখো তুমি
আমার কাছারে বাছারে....
রেল রেল রেল
আমার ভাতারে দিও মুড়ি তেল।

এ গান গাইতে গাইতে হেসে লুটিয়ে পড়তাম আমরা। আর মনে মনে ভাবতাম, গাঁয়ের লোকগুলো ছিল পুরোদস্তুর জংলী।

সেইজন্যেই বোধহয় কাছাকাছি গ্রাম থেকে যারা শাক সবজি মাছ ডিম বিক্রি করতে আসতো গোলবাজারে, তাদের 'জংলী' বলতো সকলে।

একদিন বাছারে মাছের দরদস্তুর করতে গিয়ে মেছুনীকে বলে ফেলেছিলাম, এত দাম কিসের রে, ফড়েরা তো এর চেয়ে সস্তা দেয়। তা হলে আর জংলীদের কাছে কিনবো কেন ?

সামনাসামনি না হলেও সকলেই ওদের জংলী বলতো, কিন্তু ঐ নাম শুনে মেছুনী বঁটি দিয়ে কাটতে আসে আর কি !

—জংলী, আমরা জংলী, তোদের মতো হিন্দু আছি বলেই জংলী, না রে খোকা ? আর পাদ্রীর জল নিয়ে খিস্টান হলেই তো মেমসাহেব বলবি। বলে হেসেছিল মেছুনী।

তাকে হাসতে দেখে সাহস করে বলেছিলাম, যাঃ খিস্টান হলেই কি সাহেব হয় নাকি, তিনপটিয়া হয়।

দাদু শুনে বলেছিলেন, তিনপটিয়ারা এই জন্যেই খ্রীস্টান হয়েছে তিমু। আমাদের জাত-বিচার ছোঁয়াছুঁয়ি এমনি সব অত্যাচার চলতো অস্পৃশ্যদের ওপর। মাদ্রাজের ওদিকে পারিয়া বলে একটা জাত আছে। তাদের ছায়া মাড়ালেও নাকি বামুনদের পাপ হয়, দূর থেকে কোনো পারিয়ার মুখ দেখাও অশুভ। তাই নিজেদের পাড়া ছেড়ে বের হতে পায় না তারা, কাজকর্মও বিশেষ কিছু করতে পায় না, জমিজমাও নেই যে চাষবাস করে চালাবে। অথচ পেটের ক্ষিদেয় যদি রাস্তায় যায় তো কোনো বামুনের চোখ পড়লেই তার ওপর অকথ্য অত্যাচার করবে। তাই রেল কোম্পানির চাকরিতে তারাই ছুটে এসেছিল সকলের আগে।

এদিকে রেল কোম্পানিতে সাহেবসুবোও তখন অনেক। তাদের জন্যে একটা ছোট্ট গির্জা তৈরি হয়েছিল চাঁদমারির ময়দানের কাছে, একজন পাদ্রীও এসেছিল। সেই পাদ্রীর সঙ্গে যোগসাজশ ছিল বড় সাহেবদের। তাই হঠাৎ একদিন জানা গেল, যে যে-চাকরিই করুক, খ্রীস্টান হলেই তাদের মাইনে বাড়িয়ে দেওয়া হবে। কাগজ কলমে অবশ্য আইন হল না, কিন্তু পাদ্রী নিজেই তাদের বলতো। আর ওরাও দেখলে, যে খ্রীস্টান হচ্ছে তারই মাইনে বাড়ছে। এমনি করে ঐ তিনপটিয়া পাড়াটাই খ্রীস্টান হয়ে গেল। দাদু ক্ষোভের সঙ্গে বললেন, তাই ওদের কোয়ার্টারেই কলের জল, ইলেকট্রিকের আলো, আর আমাদের পাড়ায় চার নম্বরেও লণ্ঠন জ্বালাতে হয়, তিন নম্বরের লোককেও রাস্তার কল থেকে জল নিতে হয়।

নিমাইদার কথাতেও এমনি ক্ষোভ প্রকাশ পেতো। বলতো চোখের সামনে এত অত্যাচার দেখেও আমরা চুপ করে আছি তিমু, আর আমাদের এখানকারই বারো তেরো বছরের ছেলে প্রফুল্ল আর ক্ষুদিরাম....কতখানি সাহস বল তো তাদের ?

শুনতাম আর কেমন যেন উত্তেজিত হয়ে উঠতাম মনে মনে। ইচ্ছে হতো প্রফুল্ল চাকীর মতোই বোমা হাতে নিয়ে ছুটে যাই, সমস্ত সাহেব পাড়াটাকে উড়িয়ে দিয়ে আসি।

## ৫

ঝিঝিপোকা লোকটাকে আমরা পাগল ভাবতাম। পরনে একটা রঙিন লুঙি, খালি গা, আর সারাদিন একরাশ ছাগলের তদারকিতেই পাগল।

ভোরবেলাতেই বুড়ো হাঁটতে হাঁটতে যেতো গোলবাজারে। ছাগলের জন্যে বট অশত্থের

পাতা বিক্রি করতে আসতো আশপাশের গ্রামবাসীরা, সেখানে পয়সায় আট আঁটি পাতাকে দরদস্তুর করে বারো আঁটিতে বাড়িয়ে নিজেই বোঝাটা বয়ে আনতো ঝিঝিপোকা। দুধও দোয়াতো নিজেই। ছাগল-দুধের দরকাব পড়লেই হাতে অ্যালুমিনিয়মের বাটি আর নগদ পয়সা নিয়ে হাজির হতে হতো সকলকে।

তারপর সারাদিন বিশ্রাম। কাবখানার লোক কারখানায় চলে যেতো, আপিসের বাবুরা যেতো আপিসে, শুরু হতো আমাদের রাজত্ব। কারণ টিফিনে বাড়ি থেকে জলখাবার খেয়ে আসার জন্যে আমাদের ছুটি ছিল এক ঘণ্টা।

এই সময়টায় ঝিঝিপোকা কোনো কোনোদিন গান গাইতো। যে গান পাগলের প্রলাপ বলেই জানতাম আমরা।

দাদুর কাছে যেদিন শুনলাম যে ঝিঝিপোকা নিজে গান বাঁধতো, যখন বয়স কম ছিল স্টেশনে যাত্রীদের কাছে একতারা বাজিয়ে গান শোনাতো, সেদিন থেকে ঠিক করলাম, বুড়ো কি গায় শুনতে হবে।

একদিন তাই সকালে দুধ আনতে গিয়ে বললাম, হ্যাঁ গো, তুমি নাকি গান বাঁধতে পারো।

ঝিঝিপোকা দুধ দোয়াতে দোয়াতে বললে, সে কি আর এখন পারি বে ভাই। আগে সাহেবরাও খুশি হয়ে পয়সা দিত আমার গান শুনে।

—তাই নাকি ? বিস্ময়ের স্বরে প্রশ্ন করলাম। বললাম, একটা গান শোনাও না আমাদের।

—শুনবি তোরা ? শুনবি আমার গান ? হঠাৎ ঘুরে বসলো ঝিঝিপোকা, দুধ দোয়াতে ভুলে গেল।

তারপর মৃদু হেসে বললে, ইস্কুলে কার গান পড়িস তোরা ? মহাকবি মহানন্দর গান পড়িস ?

মহাকবি মহানন্দ ! অনেক ভেবেও মনে পড়লো না ও-নামের কোনো কবি পড়ার বইয়ে আছে কি না।

মুখ কাচুমাচু করে বললাম, কই না তো ?

ঝিঝিপোকা দীর্ঘশ্বাস ফেলে বললে, তবে আর তোদের লেখাপড়া হবে কি করে ! শুনবি তার গান···

বলেই সুর ভাঁজতে শুরু করে দিলো—

কলেতে চলেছে গাড়ী নাম বাষ্পরথ
ছয় দণ্ডে চলে যায় ছ'দিনের পথ ॥
কি আশ্চর্য্য দেখি আঁখি মেলিতে মেলিতে।
কতদূর গিয়ে পড়ে পবন গতিতে ॥

দুপুর বেলায় মা যেমন সুর করে রামায়ণ পড়তো ঠিক তেমনি সুর করে গান গাইতে শুরু করে ঝিঝিপোকা।

গান শুনে হেসে বাঁচি নে। রেলের গাড়ি চলেছে কিনা পবনগতিতে ! ঝিঝিপোকা তো জানে না, সত্যিকার পুষ্পক রথ তৈরি হয়েছে বিলেতে। পাখির মতো ডানা মেলে আরও অনেক দ্রুতগতিতে উড়ে যায় উড়োজাহাজ, তা আমরা শুনেছিলাম। কি একটা পত্রিকায় তার ছবিও দেখিয়েছিলেন নিমাইদা। তাই ঝিঝিপোকার গান শুনে ভাবলাম, আমাদের দেশেও যদি ঐ উড়োজাহাজ আসে তা হলে না জানি কি গান ফাঁদবে বুড়ো।

কিন্তু উড়োজাহাজের কথা বিশ্বাসই করলো না ঝিঝিপোকা। বললে, আমাকে বোকা

পেয়েছিস তোরা ? উড়োজাহাজ ? আকাশে উড়ে যায় সে-গাড়ি ? মহাভারতে এক পুষ্পক রথের কথা পড়েছি বটে, কিন্তু সে হল দেবতার ব্যাপার, হাজার হাজার বছর আগে ছিল। তা বলে এই ঘোর কলিকালে কিনা পুষ্পক রথ। বলে অবিশ্বাসের হাসি হাসলে।

কি অদ্ভুত মানুষের মন ! এই ইঞ্জিন-রেলগাড়িও তো একদিন অবিশ্বাস্য ছিল। এক জোড়া লাইনের ওপর দিয়ে প্রচণ্ড বেগে একটা ইঞ্জিন ছুটে চলেছে একসারি কম্পার্টমেন্ট টানতে টানতে, মাঝে মাঝে চোঙা দিয়ে ধোঁয়া ছাড়ছে আর সিটি দিচ্ছে—এ ছবিও তো একদিন কেউ কল্পনা করতে পারেনি। প্রথম দেখে ভয় পেয়েছে, কম্বলের লোভ দেখিয়ে যাত্রী জোটাতে হয়েছে কোম্পানিকে, অথচ যেদিন নিজেদের সুখ সুবিধে বুঝেছে সেদিন টিকিট কেটেই গাড়িতে চড়েছে। উড়োজাহাজ তখন আমরাও চোখে দেখিনি, পৃথিবীর অষ্টম আশ্চর্য মনে হতো, তবুও বিশ্বাস করতে বাধতো না। বিনা তারে যদি রেডিওতে গান শোনা সম্ভব হয়, বি এস অর্থাৎ ব্লক সুপারভাইজার বিজয়বাবুর হেডফোন না কি বলে সেটা কানে লাগিয়ে আমরাও শুনেছি, তা হলে উড়োজাহাজই বা অসম্ভব হবে কেন ?

ঝিঝিপোকা বললে, বেশ বাপু, বেশ। না হয় উড়োজাহাজ বানিয়েছে ইংরেজরা, তা রেলগাড়ি যখন বানিয়েছে তখন সব পারে তারা। কিন্তু রেলগাড়ির জন্যে যেমন লোকে ঘণ্টার পর ঘণ্টা বসে থাকতো ইস্টিশানে, তোদের উড়োজাহাজের জন্যে তেমন বসে থাকবে না কেউ, সে আমি বলে দিলাম।

ঝিঝিপোকার মন রাখার জন্যে বললাম, নাঃ, তা থাকবে না ঠিকই। কিন্তু ট্রেনের জন্যে লোক কতক্ষণই বা অপেক্ষা করে, তা বলো ?

—কতক্ষণ ? চোখ কপালে তুললো ঝিঝিপোকা। তারপর জাপানী পুতুলের মতো মাথাটা বারকয়েক দুলিয়ে বললে, ওরে গোকুলপুর ইস্টিশান হয়নি তখন। গোকুলপুরেব লোক তখন সন্ধের সময় যাত্রা করতো গরুর গাড়িতে আর দুপুর রাতে এখানে পৌঁছে পুরো পাঁচ ঘণ্টা অপেক্ষা করতো ইস্টিশনে। মহানন্দ চক্কোত্তি তার 'রেলযাত্রা ভ্রমণে' লিখেছিল :

দশঘণ্টা রাত্রিকালে ছাড়িয়া বসতি।
ইস্টিশনে শক্তিপীঠে করিল বসতি ॥
ধ্যানযোগে বসিয়া থাকিল সর্বজনা।
একচিত্তে সবে করে বরের প্রার্থনা ॥

সুর করে করে গেয়ে চলে ঝিঝিপোকা :

ঘণ্টা শুনি তবে য়েকে য়েকে গিয়া।
বরপত্র লইলাম প্রণামি সপিয়া ॥

হাসি চাপতে হয় গান শুনে। টিকিট নয়, বরপত্র। কিন্তু কে হাসছে না হাসছে সেদিকে চোখ নেই ঝিঝিপোকার, ঘাড় দুলিয়ে দুলিয়ে নিজের মনেই গেয়ে চলে :

ইত্তমধ্যে জয়ঘণ্টা বাজিতে লাগিল।
উত্তরদিকে মহাশব্দ শুনিতে পাইল ॥
শব্দ শুনি বোধ হয় কৈলাস হইতে।
শঙ্করী করিয়া দ্বন্দ্ব যান পৃথিবীতে ॥

একমনে গান গেয়ে চলেছিল ঝিঝিপোকা, হঠাৎ ফেন্সিংয়ের ওপার থেকে চিৎকার—ঝিঝি-পো-কা !

আর সঙ্গে সঙ্গে সমস্বরে : কু-পো-কাৎ !

কোথায় কি ! একটা অ্যালুমিনিয়মের প্যানে করে দুধ দোয়াচ্ছিল ঝিঝিপোকা, রাগের

মাথায় সেটাকেই হাতিয়ার বানিয়ে ছুটে গেল। ছলাৎ ছলাৎ করে বেশ খানিকটা দুধ পড়ে গেল, তবু হুঁশ নেই। রাস্তার দিকে ছুটে গেল গালাগালি দিতে।

—হারামজাদা, নচ্ছার, বদমাশ, হতভাগা ! কে রে, কে বললি ঝিঝিপোকা। শুয়োরের বাচ্চা, তোর বাবা ঝিঝিপোকা। আয়, সামনে আয় দেখি নচ্ছার ব্যাটা, দেখি কে বললে ঝিঝিপোকা।

কিন্তু কারও টিকি দেখা গেল না। রাগে গজগজ করতে করতে ফিরে এল ঝিঝিপোকা।

বললে, যা তোরা সব বেরিয়ে যা এখান থেকে, দুধ দেবো না আমি। দেবো না দুধ। গরুর দুধ খেয়ে পেটের অসুখ হয়ে মরবি যা তোরা, আমি দেবো না দুধ, যদি এক বাপের ব্যাটা হই তো দুধ বেচবো না আমি তোদের।

আমরা জনকয়েক ভয়ে গুটিসুটি মেরে বসেছিলাম। ঝিঝিপোকার স্বর ক্রমশই পঞ্চমে উঠছে দেখে কাচুমাচু মুখে বললাম, পয়সাটা ফিরে নিয়ে যাবো ?

—পয়সা ? ও পয়সা ? আচ্ছা দাঁড়া, ঐ পাঁঠিটা দোয়ানো বাকি আছে। বলে আবার দুধ দোয়াতে শুরু করলে।

কে যেন পাশ থেকে বললে, বেশ চমৎকার গান হচ্ছিল, দিলে মাটি করে।

বেশ বুঝলাম ঝিঝিপোকাকে খুশি করার জন্যেই বললে সে. কিন্তু কাল হল এতেই।

অনেকক্ষণ একটা কথাও বললে না ঝিঝিপোকা। দুধ দোয়ানো শেষ করে একটা ছোট কাঁসার গ্লাসে মেপে মেপে দুধ দিয়ে পয়সা গুনে গুনে লুঙির ট্যাঁকে গুঁজলো সব, তারপর আমরা সব উঠে আসছি দেখে হঠাৎ বললে, গান শুনবি নাকি ?

বললাম, শুনবো বলেই তো বসেছিলাম। তা বদমাশ ছেলেগুলো দিলে সব মাটি করে।

—হুঁ। নাক দিয়ে কেমন একটা শব্দ করলো ঝিঝিপোকা। বললে, আমার গান মাটি করবে ওরা। সাহেবরা পর্যন্ত দাঁড়িয়ে দাঁড়িয়ে গান শুনতো তা জানিস।

বললাম, সাহেবরা সত্যিই গুণের আদর জানে। গাও না একটা গান···

ঝিঝিপোকা দীর্ঘশ্বাস ফেলে সখেদে বললে, সে-সব দিনই নেই ; সে-গানের এখন মানে বলে দিতে হয়। কালে কালে কতই দেখবো।

বললাম, কেন ? মানে তো বেশ বোঝা যায়, তুমি গেয়ে যাও তা হলেই হবে।

—তা হলেই হবে, সব বিদ্যাদিগ্‌গজ এক একটি। বল তো মানে কি এর !

ভক্তগণ সবে উঠে জয় জয় দিয়া।
শিষ্যগণ যার যত আয়োজন লয়া ॥
কেহ কেহ আসি করে চরণ মর্দন।
কেহ পদে তৈল দিয়া শান্তি করে শ্রম ॥
কেহ যজ্ঞকাষ্ঠ আনি যোগায় ত্বরিতে।
কেহ শান্তিজল আনি রাখে কলসেতে ॥

নিরুর দাদুর কাছে যে এ গল্প আমরা আগেই শুনেছি সে কথা না জানিয়ে শুধু বললাম, না, মানে তো বুঝলাম না কিছু।

ঝিঝিপোকা খুশি হল।—তোরা বুঝবি কি, তোদের বাবারাই বোঝে না। বুঝলে কি আর রোজ একটা করে লোক কাটা পড়ে !

মাথা নাড়লাম, অর্থাৎ তা তো বটেই।

ঝিঝিপোকা আরও খুশি হল। বললে, রেল হল সাক্ষাৎ শঙ্করী। কৈলাস থেকে নেমে এসেছে। তা শঙ্করীর পুজো করতে হবে না ? তখনকার দিনে তো এমন অনাচার ছিল না, লোকগুলো সব নাস্তিক হয়ে ওঠে নি। রেলগাড়ি এলে মেয়েরা তখন শাঁক বাজাতো, উলু

দিত। শঙ্করী যে এতখানি হেঁটে এসেছে তার পায়ে তেল মালিশ করে না দিলে পায়ের ব্যথা যাবে কেন : পুজো দিত সবাই। আর প্রার্থনা জানাতো।

চরণের ধ্বনি যেন সদা কর্ণে পড়ে।
পাদপদ্মতলে যেন কেহ নাহি পড়ে ॥
তব পদ প্রাপ্তি মাত্র মোক্ষ সেই জন।
একবারে ঘুচে তার পৃথিবী ভ্রমণ ॥
মোক্ষ হইলে পুন কী আর হেরিব চরণ।
অতএব পাদপদ্মে নাহি প্রয়োজন ॥

সুর করে করে গেয়ে চলে ঝিঝিপোকা, আর থেমে থেমে মানে বুঝিয়ে দেয়।

এমনি করে প্রতিদিন প্রায় শুনে শুনে মুখস্থ হয়ে গিয়েছিল।

একদিন সমস্ত গানটা নিরুর দাদুকে শুনিয়েছিলাম, আর মানেটাও।

শুনে দাদু হেসেছিলেন। বলেছিলেন, হ্যাঁ মেয়েরা এসে পুজো করতো ঠিকই, কিন্তু ও গানটার মানে তো তা নয়।

—এই মানে নয় ?

দাদু হেসে বলেছিলেন, স্যাটায়ার কাকে বলে জানো ? বিদ্রূপাত্মক সাহিত্যকে বলে স্যাটায়ার। এ গানটাও তাই। বরপত্র, প্রণামী, এ সবই ঠাট্টা করে লেখা। তখন তো এত উন্নতি হয় নি ইঞ্জিনের, তাই প্রত্যেক স্টেশনেই চাকা পরিষ্কার করা হতো, চাকায় তেল দিতে হতো। কয়লার সঙ্গে কাঠও দেওয়া হতো প্রত্যেক স্টেশনে, ইঞ্জিনকে জলও নিতে হতো। যজ্ঞকাষ্ঠ আর শান্তিজল—ও দুটো বিদ্রূপ করে লিখেছিল মহানন্দ চক্রবর্তী। পাকুড় থেকে যেবার প্রথম কলকাতা যান চক্রবর্তী মশাই সেবার ফিরতি পথে এখানে নেমেছিলেন, তাঁর মুখে শুনেছি এ গান।

দাদুর মুখে শুনে মনে হল, সত্যিই তো, এ তো ঠাট্টাই। এ গানের কেউ মানে বোঝে না বলে কিনা বড়াই করে ঝিঝিপোকা ? নিজেই তো মানে বোঝে নি।

সন্ধের সময় নিরুদের বাড়ি থেকে ফেরবার সময় তাই হঠাৎ চিৎকার করে উঠলাম, ঝি-ঝি-পো-কা !

পরী পাশেই ছিল, সে হাঁক ছাড়লো : কু-পো-কাৎ।

## ৬

যে-শহরের পিছনে যত দীর্ঘ ইতিহাস সে-শহর তত বেশি নোংরা। কোনো বাধানিষেধ মানে না, নিয়মকানুন তার কাছে তুচ্ছ। তাই কোথাও আগাছার মতো বস্তি, কোথাও বা বনস্পতির মতো অট্টালিকার সারি দেখা দেয়। তারপর হঠাৎ এক সময় দেখা যায় শহরটা যত বড় হয়েছে, কুৎসিতও হয়েছে ততখানি।

দাদু যাই বলুন না কেন, ঝিঝিপোকা গান গেয়ে যতই না এ উপনগরের প্রাচীনত্ব জাহির করুক, আসলে যে একশো বছরও বয়স হয় নি রেল কলোনিটার তা বোঝবার মতো বয়স হয়েছে তখন।

যারা দু-দিনের জন্যে বেড়াতে আসতো, তারা বলতো, শহরটা চমৎকার, ছবির মতো।

আমরা জানতাম, ছবির মতোই। প্রাণ নেই, শুধুই ছবি।

রাস্তার দু-পাশে সারি সারি কোয়ার্টার। এক ইটের পাতলা দেয়াল, পেটা ছাদ কোনো

সারির, কোনোটা বা টালির। বাইরের দেয়ালে প্লাস্টারের বালাই নেই। পয়েন্টিংয়ের নামে দাঁত বের করে আছে যেন ইটগুলো। এই এক পাড়ায় এক এক নম্বরের কোয়ার্টার্স। উত্তর পশ্চিম কোণের পল্লীটা সব চেয়ে নোংরা—এক নম্বর কোয়ার্টারের সারি। অর্থাৎ শুধুই একখানা করে ঘর এক একজনের, দশখানা কুঠরি গায়ে গায়ে গা লাগিয়ে এক একটা ইউনিট। না আছে জলের কল, না পায়খানা। সেখানে থাকতো কারখানার কুলিরা। কয়েকঘর শুধু বাঙালী ; আর বেশির ভাগই মাদ্রাজী।

দু-নম্বর তিন নম্বরে অবশ্য বাঙালীর সংখ্যা নেহাত নগণ্য ছিল না। তাদের যদিও জল আনতে হতো রাস্তার কল থেকে, তবু রাস্তার ধারে ধারে দুর্গন্ধময় বারোয়ারি পায়খানার সামনে লোটা হাতে ভিড় করতে হতো না তাদের, এক নম্বরের কুলিমজুরদের মতো।

রাত্তিরে রাস্তায় যদিও ইলেকট্রকের আলো জ্বলতো, বাড়িতে প্রায় সকলকেই জ্বালাতে হতো হারিকেনের লণ্ঠন।

তিন নম্বর আর চার নম্বর কোয়ার্টার্সগুলোর সামনে ছিল এক ফালি করে বাগান।

কোয়ার্টারের সারি আর কারখানার ভোঁ। একটা জমকালো বাজার, দুটো সিনেমা হাউস। কর্মীদের জন্যে একটা লাইব্রেরী আর ইনস্টিটিউট। পাকাপোক্ত স্টেজ ছিল ইনস্টিটিউটে—মাঝে মাঝে নিমাইদার দল 'বিল্বমঙ্গল' নয়তো 'দেবলাদেবী' অভিনয় করতো সেখানে।

হ্যাঁ, এ ছাড়া ছিল একটা হাই স্কুল আর দুটো মিড্‌ল। একটা দেশী গির্জা, তিনপটিয়া খ্রীস্টানদের জন্যে। একটা হাসপাতাল।

দেড় লক্ষ লোকের পৃথিবী ছিল এইটুকুই। অথচ দেড় হাজার সাহেবসুবো আর উঁচু-কেদারার ভারতীয়দের জন্যে দক্ষিণ পাড়ায় এক বিঘে জমির ওপর এক একখানা বাংলো, ফুলে ভরা চমৎকার বাগান, ইলেকট্রিকের পাখা ছাড়াও সবুজ চিকে ঘেরা চওড়া বারান্দায় ছিল টানা-পাখার ব্যবস্থা। আর বাংলোর বাগানের এক প্রান্তে চাকরবাকর, আয়া, চাপরাসী, মেথরদের জন্যে যে কোয়ার্টার্সগুলো ছিল সেগুলোও যেন উত্তর পাড়ার বাবুদের কোয়ার্টারের চেয়ে ভাল।

দু-দুটো গির্জে ছিল ওদের। একটা রোমান ক্যাথলিক, একটা প্রোটেস্টান্ট। একটা হাসপাতাল, ছেলেমেয়েদের জন্যে একটা কনভেন্ট, একটা পাবলিক ইস্কুল।

নামেই সাহেবপাড়া, বেশির ভাগই অ্যাংলো-ইণ্ডিয়ান। কিন্তু একটা ব্যাপারে দু-পাড়াতেই বাঙালীরা ছিল একচেটে।

ডাক্তার।

আমাদের ধারণা ছিল, ঐ একটা কাজে বুঝিবা সাহেবরা পিছিয়ে আছে, তাই অত বড় চাকরিও বাঙালীদেরই দিতে বাধ্য হয় কোম্পানি।

এই ডাক্তারের চাকরি পেলেন নিরুর মামা, শুনে খুশি হয়েছিলাম। কিন্তু তারপরই শুনলাম, কনস্ট্রাক্‌শনের ডাক্তার হয়েছেন তিনি, নতুন কোথায় লাইন খোলা হচ্ছে চিরিমিরির কাছে, সেখানেই চলে যাচ্ছেন। আর, কোয়ার্টার্স পেলেই রাঙামামীকেও নাকি সেখানে নিয়ে যাবেন।

চোখ ছলছল করে অভিমানের স্বরে বলেছিলাম, তুমি যেও না রাঙামামীমা।

রাঙামামীমা মুচকি হেসে উত্তর দিয়েছিলেন, তুমিও চলো না তিমু, আমার কাছেই থাকবে।

—বাঃ রে, আমার যে ইস্কুল রয়েছে। আর বাবা যেতে দেবে নাকি আমাকে!

রাঙামামীমা আমাকে কাছে টেনে নিয়ে মাথার চুলে হাত বুলিয়ে দিতে দিতে বলেছিলেন, আমাকেও যে তোমার মামা থাকতে দেবে না তিমু। আমি তো যেতে চাই না।

মাস তিনেক পরে হঠাৎ যেদিন নিরুর মামা ফিরে এলেন রাঙামামীমাকে নিয়ে যাবার জন্যে, সেদিন ছুটে গেলাম।

বললাম, তুমি সত্যি চলে যাবে রাঙামামীমা ?

বললেন, আবার তো আসবো তিমু, দিন কয়েক পরেই ফিরে আসবো। ভুলে যাবে না তো আমাকে ?

ভুলে যাবো ? এমন অদ্ভুত কথাও কেউ বলে ! রাঙামামীমাকে কেউ ভুলতে পারে নাকি ?

সেবার আমার যখন খুব অসুখ হল, পরীক্ষা দিতে পারলাম না, কে অসুখ থেকে সারিয়ে তুলেছিল আমাকে ?

রোজ দুপুর বেলায় এসে কাছে বসতেন, কত গল্প করতেন, মাথায় হাত বুলিয়ে দিতেন, আর ওঁর হাতের ছোঁয়া লেগে মনে হত যেন জ্বর ছেড়ে গেছে।

শুধু জল আর বার্লি। কিছু খেতে দিত না মা। যা চাইতাম বলতো জ্বর ছেড়ে যাক্ বাবা, তখন যা চাইবে এনে দেবো।

রাঙামামীমা কিন্তু লুকিয়ে লুকিয়ে একটা পেয়ারা এনেছিলেন একদিন। মা উঠে যেতেই বলেছিলেন. রেখে দাও তিমু, পরে লুকিয়ে লুকিয়ে খাবে। তোমার মা দেখলে বকবে আমায়।

লোভ সংবরণ করতে পারি নি। তখনই কামড়ে দিয়েছিলাম। আর মা এসে দেখতে পেযেই বকুনি দিয়েছিলেন—ছি ছি, পেয়ারা দিয়েছো ওকে ? ডাক্তারের বৌ হয়ে তুমি শেষকালে পেয়ারা খেতে দিলে ওকে ?

রাঙামামীমা হেসে বলেছিলেন, তা খাক্। খেতে বারণ করে ঐ বুড়ো হাতুড়েগুলো। আজকাল খাওয়া-দাওয়ার অত নিষেধ নেই।

মা অবশ্য আর কিছু বলে নি, শুধু আমাকে বলেছিল, হ্যাঁ রে, তুই কোন্ আক্কেলে খেলি বল্ তো ?

—বাঃ রে রাঙামামীমা দিল, খাবো না !

সত্যি, রাঙামামীমার ওপর অগাধ বিশ্বাস ছিল আমার। তাই সেদিন যখন বলেছিলেন, আমার তো যাবার ইচ্ছে নেই, তখন বিশ্বাস করেছিলাম সে-কথা।

অথচ যাবার দিনে কেমন হাসিহাসি মুখে বিছানা বাক্স গুছোতে দেখলাম। মনে হল রাঙামামীমা মিথ্যে কথা বলেছেন। ইচ্ছে না থাকলে কেউ এত তাড়াহুড়ো করে, এমন হাসিখুশি মুখে বাক্স গোছায় ? সারাদিন তাঁর কাছে কাছে ঘুরলাম, একবারও মনে হল না, আমাদের ছেড়ে যেতে কষ্ট হচ্ছে তাঁর।

কিন্তু সন্ধের সময় যখন ফিটনটা এসে দাঁড়াল, মালপত্র তোলা হল, লাল সিল্কের শাড়ি পরে সেজেগুজে মাথায় ঘোমটা টেনে বেরিয়ে এলেন রাঙামামীমা, নিরুর দাদুকে দিদিমাকে, নিরুর মাকে প্রণাম করে, তখন হঠাৎ দেখলাম, তাঁর দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে।

আমার চিবুকে হাত দিয়ে কি যেন বলতে গেলেন, কান্নায় কথা আটকে গেল তাঁর।

ধীরে ধীরে ফিটনে উঠে বসলেন। আরো কে কে যেন উঠল। সে-দিকে চোখই ছিল না আমার।

শুধু এক সময় বুঝতে পারলাম, আমারও দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে। আর আনমনে ফিটনের পিছনে পিছনে আমিও হেঁটে চলেছি।

লেভেল ক্রসিংয়ের সামনে এসে দেখলাম, ঘোড়ায় টানা ফিটনটা দাঁড়িয়ে রয়েছে। ট্রেন আসছে বলে গেট পড়ে গেছে।

অনেকক্ষণ দাঁড়িয়ে থেকে হঠাৎ ঠিক করলাম, স্টেশনে যাবো, ট্রেনে তুলে দিয়ে আসবো

রাঙামামীমাকে।

রেল লাইন পার হয়ে স্টেশনের দিকে পা বাড়ালাম। কোন দিক থেকে ট্রেন আসছে, কোথায় হুইস্‌ল বাজলো, কোনোদিকেই লক্ষ্য ছিল না

প্লাটফর্মে আমাকে দেখতে পেয়ে চোখ কপালে উঠল রাঙামামীমার।

—সে কি তিমু! তুমি স্টেশনে আসবে তা তো বলো নি। তা হলে তো গাড়িতেই আসতে পারতে। এতখানি হেঁটে হেঁটে···

মাথা নীচু করে রইলাম। জবাব দিতে পারলাম না কথার।

ট্রেন এসে পড়ল ইতিমধ্যে। জিনিসপত্তর তুলে দেওয়ায় যতটা পারলাম সাহায্য করলাম।

তারপর রাঙামামীমা স্থির হয়ে বসলেন জানলায় মুখ রেখে।

বললেন, এক মাসের মধ্যেই ফিরে আসবো, দেখো তুমি।

বললাম, সত্যি আসবে তো?

—আসবো, আসবো, আসবো। খিলখিল করে হেসে উঠলেন রাঙামামীমা।

কি যেন আবার বলতে যাচ্ছিলাম, তার আগেই ঘণ্টা পড়ে গেল, হুইস্‌ল্ বাজলো। চট্ করে প্রণাম সেরে নেমে এলাম।

ধীরে ধীরে চলতে শুরু করলো ট্রেনটা। রাঙামামীমার জানালার পাশে পাশে হাঁটতে শুরু করলাম। ক্রমশ দূরে সরে যেতে লাগলো জানালাটা, দূরে—অনেক দূরে।

মনে হল চোখ ছলছল করছে রাঙামামীমার।

হাত নেড়ে বিদায় জানালাম হঠাৎ, কিন্তু একটা ফেরিওয়ালার মাথার খাবারের বাক্সতে ঢাকা পড়ে গেল সব।

সব, সব আলো যেন ঢাকা পড়ে গেল। স্টেশন থেকে বেরিয়ে এসে টের পেলাম, অনেক রাত হয়ে গেছে। অন্ধকার, চারিদিক অন্ধকার।

রাস্তায় রাস্তায় অনেকক্ষণ ঘোরাঘুরি করলাম, বাড়ি ফিরতে ইচ্ছে হল না।

কি যেন শেষ হয়ে গেছে। কি যেন নেই।

ফাঁকা ফাঁকা। শরীরে যেন এক ফোঁটা শক্তি নেই, বুকের ভেতর কেমন একটা অবোধ্য ব্যথা।

রামমন্দিরে সিঁদুর-মাখা হনুমানজীর মূর্তিটার সামনেই ছিল একটা বজরঙ্। আখড়ায় কুস্তি লড়ছিল দু-জন, আর মুগুর ভাঁজছিল জনকয়েক। এক পাশে গিয়ে বসে রইলাম। কিন্তু কুস্তির দিকে চোখই রইলো, মন নয়। মন তখন ছিলই না।

কিছুক্ষণ পরেই কেমন যেন বিরক্তি লাগল। উঠে পড়লাম।

অন্যমনস্ক ভাবে হাঁটতে হাঁটতে কখন অঞ্জলিদির পড়ার ঘরের সামনে এসে দাঁড়িয়েছি টের পাই নি।

কপাট বন্ধ করে ইতিহাস মুখস্থ করছিলেন অঞ্জলিদি।

ধীরে ধীরে টোকা দিলাম কপাটে।

পড়া বন্ধ হয়ে গেল। কিছুক্ষণ চুপচাপ। খসখস শব্দ। খিল খুলতে এতটুকুও শব্দ করলেন না অঞ্জলিদি।

তারপর কপাট খুলেই এক মুখ হেসে বললেন, তুই? আমি ভাবলাম—

অঞ্জলিদি কি ভেবেছিলেন তা আমার বুঝতে বাকি থাকে না। নিশ্চয় ভেবেছিলেন আবার সেই সেদিনের মতো নিমাইদা এসেছে লুকিয়ে লুকিয়ে।

ঘরে ঢুকে বললাম, ভীষণ তেষ্টা পেয়েছে, এক গ্লাস জল দাও অঞ্জলিদি।

—বোস্‌। বলেই জল আনতে গেলেন। ফিরলেন এক হাতে কাঁসার গ্লাসে এক গ্লাস জল আর ছোট্ট একটা রেকাবিতে দুটো নারকোল নাড়ু নিয়ে।

বললাম, জল তেষ্টা পেয়েছে বললাম, ও-সব কেন আনলে ?

অঞ্জলিদি হেসে বললেন, বেশ করেছি, খেয়ে নে। গেরস্থ ঘরে শুধু জল দিতেও নেই, খেতেও নেই!

তারপর রেকাবিটা নামিয়ে রেখে বললেন, কোথায় ছিলি বল তো এ দু-দিন, তোর তো টিকিই দেখতে পাইনি।

কোনো উত্তর দিলাম না।

কিছুক্ষণ উত্তরের জন্যে অপেক্ষা করে থেকে অঞ্জলিদি হঠাৎ বললেন, কাল দুপুরে আসবি তো ?

—আসবো।

—নিমাইদাকেও বলে রাখিস।

—আচ্ছা।

—ইস্কুলের দেরি হয়ে যাবে না তো তোর ?

হেসে বললাম, ইস্কুলের দেরি হলে আমি চলে যাবো তোমাকে না জানিয়েই। অতক্ষণ ধরে কি করো বলো তো।

—কি আবার, গল্প করি বসে বসে।

—তা হলে আমাকে থাকতে দাও না কেন ? মিথ্যে কথা, বলো কি করো তোমরা ? আমি বুঝি উঁকি মেরে দেখি নি, নিমাইদা তোমাকে···বলেই হেসে ফেললাম। তোমরা ভারী অসভ্য।

হঠাৎ কেমন একটা আতঙ্কের ছায়া নামলো অঞ্জলিদির চোখে।

—কি দেখেছিস ? কবে ?

বললাম, চুমু তো খায় ছোটরা!

অঞ্জলিদিও হাসলেন। বললেন, ওঃ এই। সে বড় হলে বুঝবি।

কি আশ্চর্য। রাঙামামীমার মতোই অঞ্জলিদিও বলতেন, বড় হলে বুঝবি ?

কিছুই কি বুঝতাম না ? তা হলে রাঙামামীমাকে একদিন জিজ্ঞেস করেছিলাম কেন, অঞ্জলিদির সঙ্গে নিমাইদার বিয়ে হবে কি না!

মনে মনে সন্দেহ হতো, হয়তো বিয়ের গল্পই করেন অঞ্জলিদি। তা না হলে এতক্ষণ ধরে কি কথা হয়।

টিফিনের ছুটির সময় কোন কোনদিন এসে দাঁড়াতাম অঞ্জলিদির ঘরের সামনে। মেঝের ওপর আঁচল বিছিয়ে তার ওপর শুয়ে ঘুমোতেন তখন অঞ্জলিদির মা। সেই ফাঁকে বেরিয়ে পড়তেন অঞ্জলিদি। ওঁদের কোয়ার্টারের পরই আরেক সারি তিন নম্বর কোয়ার্টার, তারপর পাঁচিলে ঘেরা দুর্গা মন্দির।

মন্দিরের হিন্দুস্থানী দারোয়ানটা যেদিন দেখতে পেতো, মুচকি মুচকি হাসতো সে।

আমি আর অঞ্জলিদি চলে যেতাম একেবারে মন্দিরের পিছনে

একবার মন্দিরে কালীর মূর্তি প্রতিষ্ঠা হবে বলে সব ঠিকঠাক হয়ে গিয়েছিল। একজন ঠিকাদার মন্দিরের পিছনে ফাঁকা জায়গাটায় খানকয়েক ঘরও তৈরি করিয়ে দিয়েছিল পুরুত ঠাকুরের জন্যে। ঝগড়াঝাঁটি হয়ে মূর্তি প্রতিষ্ঠাও হয়নি, পুরুত ঠাকুরও আসেনি। ফাঁকাই পড়ে থাকতো ঘরগুলো। শুধু ব্যবহার হতো দুর্গা পুজোর সময়, ভোগ রান্নার জন্যে। সেখানেই কিছুক্ষণ অপেক্ষা করতে না করতে নিমাইদা এসে হাজির হতেন।

অঞ্জলিদি বলতেন, তুমি ওদিকে গিয়ে বসবে যাও তিমু। যাবার সময় ডেকে নিয়ে

যাবো।

সামনের দিকের সিঁড়িতে এসে বসে থাকতাম আমি। সময় যেন আর কাটতে চাইতো না। এত রাগ হতো এক একদিন।

অঞ্জলিদির নিষেধ সত্ত্বেও কোনো কোনোদিন লুকিয়ে দেখে আসতাম।

একদিন দেখি কি পুরুত ঠাকুরের জন্যে তৈরি সেই ঘর থেকে বেরিয়ে এলেন দু-জনে।

কেন জানি না, সেদিন খুব রাগ হয়েছিল অঞ্জলিদির ওপর। ফেরার পথে একটাও কথা বলি নি।

জাফরির বাইরে টাঙানো তারে কাপড় শুকোতে দিচ্ছিলেন অঞ্জলিদির মা।

অঞ্জলিদিকে দেখতে পেয়ে বললেন, কোথায় গিয়েছিলি, কাপড়গুলো কেচে শুকোতে দিতে হবে না?

অঞ্জলিদি হেসে বললেন, তিমুকে নিয়ে মন্দিরে গিয়েছিলাম, বাবার ওষুধের জন্যে দুর্বো আনতে। বলে হাতের দুর্বা ঘাসের গোছাটা দেখালেন।

ইস্কুলে যাবার সময় সেদিন বার বার মনে হয়েছিল, অঞ্জলিদি কত বুদ্ধিমতী। আব কি চমৎকার মিথ্যে কথা বললেন। নিমাইদাকে বলতে হবে, পুজোর সময় যখন থিয়েটার হবে তখন অঞ্জলিদিকেও যেন একটা পার্ট দেওয়া হয়।

## ৭

চোখ বুজে যতই নিজের ছোটবেলাকার কথা ভাববার চেষ্টা করছি ততই বিস্মিত হচ্ছি এই দেখে যে, কেবলই বুড়োদের মুখগুলো চোখের সামনে ভেসে উঠছে। সত্যি কথা বলতে কি, তখনকার জীবনটা যেন আষ্টেপৃষ্ঠে ঘিরে রেখেছিল শুধু বুড়োরা।

বুড়োদের মধ্যে নিরুর দাদু, ঝিঝিপোকা, আর আরেকজন সদাশিব জ্যাঠা।

মানুষের নামের সঙ্গে চরিত্রের এমন মিল খুব কম দেখা যায়।

ভোর বেলায় ঘুম ভাঙলেই সদাশিব জ্যাঠার মন্ত্রপাঠ শুনতে পেতাম। আর গানের সঙ্গে যেমন সঙ্গত তেমনি তাঁর মন্ত্রপাঠের তালে তালে খড়মের শব্দ আসতো।

আমাদের কোয়ার্টারের একপাশে ছিল হিন্দুস্থানীদের রামমন্দিব, আর আরেকদিকে বাঙালীদের দুর্গামন্দির। সংস্কৃত মন্ত্রের জলদ গম্ভীর উচ্চারণে সমস্ত পাড়াটা যেন ভোর বেলাতেই গমগম করে উঠতো। বেরিয়ে এসে দেখতাম, খড়ম পায়ে সদাশিব জ্যাঠা হেঁটে চলেছেন দুর্গামন্দিরের দিকে। বাঙালী কেন, পাঞ্জাবী পেশোয়ারীও তো কয়েক ঘর ছিল কাছে-পিঠে, কিন্তু অত দীর্ঘ শরীর আর এক জনেরও দেখি নি। এই লম্বা চওড়া সুস্থ সবল চেহারা, ফরসা ধবধবে রঙ, বুদ্ধিদীপ্ত চোখ—দেখলেই আপনা থেকে মাথা নুয়ে পড়ে শ্রদ্ধায়। ওঁর মুখে সংস্কৃত স্তোত্রের উচ্চারণ শুনেও।

একবার মনে আছে, সরস্বতী পুজোর সময় সদাশিব জ্যাঠা কি হুলস্থুলটাই না বাধিয়েছিলেন। সরস্বতী পুজোয় আমরা অঞ্জলি দিচ্ছিলাম, মন্ত্র বলে দিচ্ছিলেন পুরুতমশাই। কাছেই কোথায় যে সদাশিব জ্যাঠা বসেছিলেন দেখি নি। হঠাৎ চিৎকার শুনে চমকে উঠলাম আমরা।

সদাশিব জ্যাঠা রক্তবর্ণ চোখে চিৎকার করে উঠলেন, বেরিয়ে যাও, বেরিয়ে যাও পূজামণ্ডপ থেকে। পুরোহিত তুমি? তুমি পাষণ্ড পাপী নীচাধম—চণ্ডালের মতো অসংস্কৃত উচ্চারণে পুষ্পাঞ্জলির নামে বিদ্যাদায়িনীর সঙ্গে রসিকতা করছো কুলাঙ্গার।

চিৎকার শুনে গণ্যমান্য লোকেরাও এসে জমা হল। কিন্তু কেউ প্রতিবাদ করলো না, বরং পুরুত ঠাকুরের ওপরই সকলে যেন চটে গেল। লজ্জায় ভয়ে মাথা নিচু করে রইলেন পুরুত ঠাকুর। আর সদাশিব জ্যাঠা এগিয়ে এসে সামনের আসনে বসলেন। গঙ্গোদক, পুষ্প, বিল্বপত্র দিলেন প্রত্যেকের হাতে, কি ভাবে আসন করতে হবে দেখিয়ে দিলেন, তারপর ভক্তিমিশ্রিত সুরে গম্ভীর উচ্চারণে মন্ত্রপাঠ করলেন। প্রত্যেকটি শব্দ স্পষ্টভাবে উচ্চারণ করেছিলেন—যেন মনের ওপর কেটে কেটে লিখে দিচ্ছেলেন প্রত্যেকটি মন্ত্র।

তারপর সরে এসে পুরুতকে বললেন, দেখিয়ে দিলাম, এবার ওভাবেই করুন।

অঞ্জলি শেষ হওয়ার পর পরিষ্কার বাংলায় মন্ত্রের অর্থ বলে দিলেন সদাশিব জ্যাঠা।

তারপর থেকেই আমরা সকলে তাঁর ভক্ত হয়ে গেলাম।

ভোর বেলায় মন্ত্র পড়তে পড়তে খালি পায়ে খড়ম পায়ে হেঁটে যেতেন দুর্গামন্দির পর্যন্ত। দুর্গামন্দিরের নাটমণ্ডপের একপাশে ছিল একটা বাঁধানো কুয়ো। কুয়োর জলে স্নান সেরে আবার মন্ত্রপাঠ করতে করতে ফিরতেন তিনি।

তারপর নিজের বাসাতেই পুজো করতেন গরদের ধুতি পরে। পুজোর শেষে আমরা যারা গিয়ে হাজির হতাম, তাদের হাতে প্রসাদ দিতেন—সস্তার বাতাসা আর পচা কলা নয়—রীতিমত ক্ষীরের সন্দেশ, আঙুর, বাদাম।

প্রসাদ পাওয়ার পর সদাশিব জ্যাঠা শুরু করতেন আলোচনা—বেদ বেদান্ত ধর্ম দর্শন ইতিহাস।

বলতেন, সেদিন অত ক্রুদ্ধ হয়েছিলাম কেন বলতে পারো ? ভুল সংস্কৃত উচ্চারণের জন্যে। সংস্কৃত শব্দ উচ্চারণ ভুল হলে অর্থ বিকৃত হয়ে যায়। মন্ত্র কি ? একাগ্র মনের প্রার্থনা। সংস্কৃত উচ্চারণ যদি না জানো, বাংলায় করো, আপত্তি করবো না।

তবু সব ব্যাপারেই তিনি আপত্তিও তুলতেন। আমাদের সব বিশ্বাসকেই বলতেন অন্ধ বিশ্বাস।

—স্বর্গ ? আমাদের প্রশ্নের জবাবে হেসেছিলেন একদিন। বলেছিলেন স্বর্গ নরক বলে আলাদা কোনো জগৎ নেই। সব কল্পনা। দেবদেবী মনের কল্পনা ? আর ধর্ম ? ধর্ম হল বাসস্থান। তার চারপাশে যেমন নিয়মকানুনের প্রাচীর আছে তেমনি আছে মুক্তির গবাক্ষ, আগমন নির্গমনের দ্বারপথ। যতদূর খুশি, যেখানে খুশি তুমি যেতে পারো, কিন্তু গৃহে ফিরে স্নান করে নিজেকে পরিচ্ছন্ন করে নিয়ে যেমন বিশ্রাম তোমাকে নিতেই হবে, তেমনি জীবনের বিশ্রামকক্ষ এই ধর্ম।

এমনি অনেক কথাই বলতেন। বেশির ভাগই আমরা বুঝতাম না, যেটুকু বুঝতাম, মন সেটুকুও বিশ্বাস করতে রাজি হতো না।

সদাশিব জ্যাঠা পণ্ডিত, তা তাঁর কথাবার্তা শুনে বুঝতে পারতাম। মনে হতো মানুষ নন, দেবতা। সকলেই ভয় পেতো তাঁকে, ভক্তি করতো। কিন্তু একটা বিষয়ে আমার মন নিঃসন্দেহ ছিল। আমি জানতাম, সদাশিব জ্যাঠা ঘোর নাস্তিক। যতই পুজো-আর্চা করুন, মন্ত্রপাঠ করুন, ধর্মের উপর তাঁর কোনো আস্থা ছিল না।

জ্ঞানাচার্য মহারাজ যখন এসেছিলেন, দেখা করতে যান নি। ঘৃণার স্বরে বলেছিলেন, ভণ্ড। সব ভণ্ড সন্ন্যাসীর দল।

আর বামুনদের দু-চোখে দেখতে পারতেন না, বলতেন, কলির ব্রাহ্মণদের পাকশালাতেও প্রবেশ করতে দেওয়া উচিত নয়। বেদ ওদের চেয়ে বেদেরা বেশি বোঝে।

একা একা থাকতেন, স্বপাক খেতেন। অসুখ-বিসুখের সময় যে-কোনো ছোট জাতের রান্নাও খেতেন তিনি, কিন্তু ব্রাহ্মণ ছিল তাঁর কাছে অস্পৃশ্য।

বলতেন, যে-ব্রাহ্মণ বেদজ্ঞ নয়, সদাচারী নয়, সে জাতিভ্রষ্ট। তার স্পর্শে অন্ন বিষাক্ত

হয়। সে ব্রাহ্মণ অস্পৃশ্য।

ব্রাহ্মণদের বিরুদ্ধে তাঁর এত আক্রোশের কারণ বুঝতাম না। আমাদের সংস্কারে বাধতো, অস্বস্তি বোধ করতাম তাঁর কথায়।

রামায়ণ মহাভারত আর পুরাণের গল্প শুনে শুনে বিশ্বাস জন্মেছিল, ব্রাহ্মণরা সাক্ষাৎ দেবতার জাত। প্রাচীনকালে দেবতারাও নাকি ভয় পেতেন তাঁদের।

অথচ সদাশিব জ্যাঠা হেসে উড়িয়ে দিতেন সব। বলতেন, রামায়ণ মহাভারত সব গল্প। আর ওসব তিরিশ বছর বয়সের আগে শোনা পাপ, হিন্দু-মনকে শৃঙ্খলে আবদ্ধ করার জন্যেই ও-সবের সৃষ্টি।

বিশ্বাস হতো না তাঁর কথা। জিজ্ঞেস করতাম, ভগবান তা হলে ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র বানালেন কেন?

—বর্ণসৃষ্টি ভগবানের? কোথায় থাকেন সে ভাগবান?

—ভগবান তো সব জায়গাতেই আছেন। সরল বিশ্বাসে বলতাম।

—সর্বস্থানে? আমার তোমার সকলের মধ্যে? বিশ্ববিচরাচরে সর্বত্র? জল মাটি বাতাস সকলের মধ্যে

—হ্যাঁ, সব জায়গায়।

—তা হলে তোমার জুতোর মধ্যেও আছেন? হাসতে হাসতে বলতেন সদাশিব জ্যাঠা।

আর সে-হাসি অসহ্য লাগতো আমার। রেগে উঠে চলে আসতাম। প্রতিজ্ঞা করতাম, এমন নাস্তিকের কাছে আর আসবো না। ভগবানকে যে তাচ্ছিল্য করে সে কি মানুষ?

তবু দিন কয়েক পরেই রাগ পড়ে যেতো, ফিরে আসতে হতো আবার। কি এক অদ্ভুত আকর্ষণ ছিল তাঁর!

যেমন ঝিঝিপোকাকে একদিন ক্ষ্যাপাতে না পারলে মনে হতো সারাটা দিন বুঝি বৃথাই কাটলো। অথচ রাত্তিরে ঘুমোতে যাবার সময় লোকটার জন্যে মায়া হতো, দুঃখ হতো। অনুশোচনায় ভরে যেতো মন। হয়তো অজান্তে ভালবেসে ফেলেছিলাম ঝিঝিপোকাকেও।

তাই প্রথমটা রাজি হই নি পরীর কথা শুনে। কিন্তু নিমাইদা যখন বললো—

অনেকদিন থেকেই দুর্গামন্দিরের সামনের অসমাপ্ত নাটমঞ্চের দেয়ালের আড়ালে লুকিয়ে লুকিয়ে একটা চড়ুইভাতি করবো ঠিক ছিল, কিন্তু কিছুতেই পাকা বন্দোবস্ত হচ্ছিল না।

হঠাৎ সেদিন ধরে বসলাম, না নিমাইদা, হবে হবে করে পিছিয়ে যাচ্ছে। চড়ুইভাতিটার ব্যবস্থা করতে হবে এবার।

নিমাইদা বললেন, ঠিক আছে, কাল মাইনে পাবো, পাঁচটা টাকা আমি দেবো, বাকিটা তোরা যোগাড় কর।

—মানু পান্না হেনা ভক্তি সবাইকে ডাকতে হবে তো? জিজ্ঞেস করলাম।

নিমাইদা শুধু হেসে বললেন, তোদের অঞ্জলিদিকে ডাকবি না? তা না হলে রান্না করবে কে? অঞ্জলি কিন্তু মাংস রান্না করতে ওস্তাদ।

বললাম, তা হলে তো পাঁচ টাকায় হবে না।

নিমাইদা হেসে বললেন, চাল ডাল আলু পটল সব লুকিয়ে বাড়ি থেকে যোগাড় করে আনবে পান্নারাণী। কি গো পান্না, পারবে না?

ঘাড় দুলিয়ে পান্না বললে, খু-উ-ব। কিন্তু মাংস?

—সে ভার পরীর। নিমাইদা আর পরীর মধ্যে কি যেন ইশারা হল। প্রথমটা ঠিক বুঝতে পারি নি।

আড়ালে ডেকে নিয়ে গিয়ে বুঝিয়ে দিল পরী!

বললে, ঝিঝিপোকার আদরের বড় পাঁঠাটা বেশ তেল-চুকচুকে নাদুস-নুদুস হয়েছে

কিন্তু।

বললাম, সেকি। সেটাকে যে ধরে নিয়ে যাচ্ছে দেখলাম আজ।

পরী চোখ টিপে বললে, সেইজন্যেই তো সুবিধে আরও।

নিমাইদার কাছ থেকে ছ-আনা পয়সা চেয়ে নিয়ে এল পরী। বললে, আয় আমার সঙ্গে।

স্টেশনের দক্ষিণে খোঁয়াড়, সেখানে গিয়ে হাজির হলাম।

পরী হাসতে হাসতে বললে, ঝিঝিপোকা খবর পাওয়ার আগেই কাজ সাফ করতে হবে কিন্তু।

হেসে বললাম, বুঝেছি।

তারপর খোঁয়াড়ের বাবুকে সামনে পেয়ে মুখ কাচুমাচু করে পরী বললে, আমার পাঁঠাটা ধরে নিয়ে এসেছে। ছেড়ে দিন না আজ, আর কোনোদিন রাস্তায় বেরুতে দেবো না, সত্যি বলছি। কান্না-কান্না গলায় জলে চোখ ভিজিয়ে পরী বললে।

খোঁয়াড়ের বাবু রেগে বললে।—ছেড়ে দেবো মানে! সরকারী খোঁয়াড়! একি আমার বাপুতি সম্পত্তি নাকি যে ইচ্ছে হলেই ছেড়ে দেবো।

—না, বলছিলাম কি, এখনো তো খাতায় লেখা হয় নি, আপনি যদি দয়া করে ছেড়ে দেন। সবই তো আপনার ওপর, আপনি ইচ্ছে করলে—

—না, না। খাতায় চোখ রেখে খোঁয়াড়বাবু হাত পাতলেন।—ছ-আনা ফাইন দিয়ে নিয়ে যেতে পারো। কিন্তু আর কোনোদিন যেন···

—তাই নিন স্যার। ছ-আনা পয়সা ভয়ে কাঁপতে কাঁপতে এপাশে-ওপাশে তাকাতে তাকাতে দিয়ে দিল পরী।

সঙ্গে সঙ্গে, খাতার পাতায় দু-আনা পয়সা জমা করে বাকি চার আনা পকেটে রেখে খোঁয়াড়বাবু উঠলেন।

—কই চলো কোনটা দেখিয়ে দেবে।

পরী তখনও নাকিকান্না কাঁদছে।—আজ্ঞে, দেখাবো আর কি, ঐ কালোর ওপর সাদা ছিটে, ঐ ঐটে। বলে দেখিয়ে দিল পরী, তারপর খাতায় টিপসই করে পাঁঠাটা সঙ্গে নিয়ে বেরিয়ে এল।

বাঁটুল গার্ড দিচ্ছিল, পরী ফিরে আসতেই বললে, চল একেবারে পুরোনো বাজারের কসাইখানায়।

কসাইখানায় পাঁঠাটা জমা রেখে গাছে উঠে অশ্বত্থের পাতা ভেঙে এনে খাইয়ে বাড়ি ফিরলাম। পাঁঠাটাকে বেশ তাজা আর চাঙ্গা রাখতে হবে তো! বললাম, কাল ভোর বেলায় একে কেটে রেখো। খাঁড়ায় বলি দিও কিন্তু, জবাই করতে পাবে না। মা কালীর নামে উচ্ছুগ্‌গু করা পাঁঠা আমার। মাথাটা আর চামড়াটা তুমি পাবে না, এক সের মাংস নিও বরং।

কসাই ব্যাটা খুব খুশি। বললে, কিছু ভেবো না খোকাবাবু, সব রেডি রাখবো।

পরের দিন যথারীতি কাজও হল। মাংসটা যা চমৎকার রেঁধেছিল অঞ্জলিদি, মুখে লেগে আছে আজও। আর রান্না করতে গিয়ে ধোঁয়ায় আগুনে চমৎকার দেখাচ্ছিল অঞ্জলিদিকে। নিমাইদার ঠাট্টা শুনে এমন রেগে উঠছিল মাঝে মাঝে! তবু তো জানতো না মাংস কোত্থেকে এল। চড়ুইভাতি সাঙ্গ হওয়ার পর পাঁঠার চামড়াটা যখন ঝিঝিপোকার বাড়িতে ফেলে দিয়ে গেলাম, তখনই অঞ্জলিদি বুঝতে পারলো। উঃ, কি রেগে গিয়েছিল শুনে। তার চেয়ে বেশি রেগেছিল অবশ্য ঝিঝিপোকা।

ফলে সন্ধে থেকেই শুরু হল গালাগাল। গালাগালি দিতে দিতে ঝিঝিপোকা ক্লান্ত হয়ে পড়ে কান্না শুরু করলে। কেউ মরলে মেয়েরা যেমন ইনিয়ে-বিনিয়ে সুর করে কাঁদে তেমনি

ভাবে পাঁঠাটার গুণগান আরম্ভ করলো বুড়ো, চোখের জল মুছতে মুছতে।

নিমাইদা দূর থেকে লক্ষ্য করছিল, কাছে এসে একবারে সাষ্টাঙ্গে প্রণাম করে বসলেন বুড়োকে।—কাঁদছো কেন দাদু? দিদিমার কথা মনে পড়েছে বুঝি?

—কে? অ, নিমাই। না রে ভাই, আমার পাঁঠাটা কোন শালা—কথা শেষ করার আগেই আবার কান্নায় ভেঙে পড়লো ঝিঝিপোকা।

নিমাইদা গম্ভীর হয়ে বললো, তা দাদু তুমি একা আর কতদিক সামলাবে বলো, দিদিমা থাকলে নয় কথা ছিল। তোমার আরেকটা বিয়ে করা উচিত ছিল দাদু, বুড়ো বয়সে অন্তত সেবাযত্নটা পেতে, আমরা সব দূরে দূরে থাকি, ইচ্ছে থাকলেও—

—আবার বিয়ে? তোদের দিদিমা তা হলে ঘাড় মটকে দিয়ে যাবে না? আর তার মতো ভাল মেয়েমানুষ আছে নাকি যে বিয়ে করবো?

—তা আছে দাদু, আমাদের পাড়ার হরেন চাটুজ্যের শালী, যেমন উর্বশীর মতো চেহারা, তেমনি গুণের মেয়ে। পুজোর সময় তোমাকে দেখেছিল, তারপর থেকে জিদ্ ধরেছে, তোমাকে বিয়ে করবে। পুরুষমানুষ বলতে নাকি তুমিই। নিমাইদা বেশ শান্তশিষ্টের মতো বললে।

সঙ্গে সঙ্গে ঝিঝিপোকার ফোকলা মুখে হাসি উঁকি দিল।—তা তোদের চেহারা দেখে কি কেউ পুরুষমানুষ বলবে নাকি?

—তা তো বলেই না। নিমাইদা ঢোক গিলে বললো, তা হলে টেঁপিকে কি বলবো বলো? হরেন চাটুজ্যেও বলছিল, তোমার মত নিতে। জোর করে অন্য জায়গায় বিয়ে দিয়ে তো আর নারীহত্যা করতে পারে না বেচারী।

শুনে ঝিঝিপোকার চোখ ঢুলুঢুলু হয়ে এল, ফিক্ ফিক্ করে হেসে বললে, দূর, এই বয়সে আবার বিয়ে! লোকে বলবে কি?

—বয়েস আবার কি? স্বাস্থ্য থাকলে আবার বয়স? তুমি এখনো একটা কি দাদু, একশোটা বিয়ে করতে পারো। তাছাড়া, দেখাশোনার লোক তো একটা চাই। এই ধরো তোমার অমন তেলচুকচুকে পাঁঠাটা টেঁপি থাকলে কি…

ঝিঝিপোকা একটা ছাগলের পিঠে হাত বুলোতে বুলোতে বললে, কেমন দেখতে মেয়েটা, বলছিস খুব সুন্দর?

উর্বশী!

একটা দীর্ঘনিশ্বাস ফেললো ঝিঝিপোকা।—যা ভাল বুঝিস কর, বলছিস যখন মেয়েটা আত্মঘাতী হতে পারে, শেষে বুড়ো বয়সে কি পাপ কুড়োবো। আমার কিন্তু একেবারেই ইচ্ছে নেই, তোর দিদিমাকে তো দেখিসনি…

—সে দিদিমাকে না দেখলেও নতুন দিদিমা দেখতে দোষ কি? কিন্তু ভাল করে ভোজ দিতে হবে দাদু, রোশনচৌকি বসাতে হবে। গান বাজনা না হলে কি বিয়ে হয়?

—হ্যাঁ, তা তো বটেই, হ্যাঁ তা তো বটেই। ঝিঝিপোকার মুখে হাসি আর ধরে না। বললে, তা টাকাটা নিয়ে বন্দোবস্ত যা করার তোরাই করিস। বুড়ো বয়সে আমি তো আর পাঁচ জায়গায় ঘোরাঘুরি করতে পারবো না।

নিমাইদা বাধা দিলো—কি যে বলো দাদু, আমরা থাকতে তোমার ঘাড়ে ঝক্কি ফেলবো? তা হলে পাঁজিটা দেখাই পণ্ডিতমশাইকে, কেমন? টাকাটা তুমি ব্যবস্থা করে রাখো।

টাকা ছাড়া বাদবাকি ব্যবস্থাটা নিমাইদা নিজেই করলো। শহরের লোক তো হেসে বাঁচে না। ঝিঝিপোকা বিয়ে করবে? সত্তর আশি বছরের বুড়ো, হাঁটতে গেলে পায়ে পায়ে ঠোক্কর খায়, সেও বিয়ে করবে? আবার কনে নাকি ষোড়শী, রূপবতী। যাকে বলে, বৃদ্ধস্য তরুণী

ভার্যা। তা হোক্, খাওয়ার নেমন্তন্নটা যখন জুটেছে তখন আপত্তি করবার কিছু নেই। কোনো গরীবের মেয়ের তো তবু সিঁথিতে সিঁদুর উঠবে। কিন্তু কার মেয়ে ? কোথাকার মেয়ে ? কেউ ভাঙচি দেবে এই ভয়ে ঝিঝিপোকা হরেন চাটুজ্যের নামও মুখে আনলো না। তাই কনেপক্ষের খোঁজখবর কেউ জানতে পারলো না।

তা না জানুক, যথারীতি ঝিঝিপোকার বাড়ির সামনে ফুল পাতা রঙিন কাগজ দিয়ে সাজানো হল, সানাই শুরু হল একদিন আগে থেকেই। আর খাওয়াদাওয়ার সে কী বিরাট ব্যবস্থা।

নিমাইদা নিজে ঝিঝিপোকাকে সাজিয়ে দিলো, বুড়োর কালচে শুকনো খট্‌খটে মুখে স্নো মাখালে, পাউডার ঘষলে, চোখে পরালো কাজল, মাথায় টোপর। ঠোঁটে একটু আলতাও লাগিয়ে দিলে জোর করে। বললে, এ হল আজকালকার ফ্যাশন। তা ছাড়া টেঁপি নাকি লাল টুক্‌টুকে ঠোঁট পছন্দ করে, ওর নিজের ঠোঁটও তাই কিনা!

তারপর ঝিঝিপোকাকে মাইলখানেক দূরে 'কনের বাড়িতে' পৌঁছে দিয়েই নিমাইদা ছুটলো অন্দর-মহলে।

—কই গো পান্নারাণী, কনে সাজানো হয়েছে ? লগ্নর যে দেরি নেই।

পান্না হেসে চোখ পাকিয়ে বললে, হুঁঃ, অত তাড়াহুড়ো কিসের! এমন সুন্দর মেয়ে আমাদের, অত গরজ নেই। এ লগ্নে না হয় পরের লগ্নে হবে।

সবাই হেসে উঠলাম আমরা পান্নার চোখ পাকানো দেখে।

সত্যি, ঝিঝিপোকার বিয়ের দিনটা ভুলবো না কোনোদিন। হ্যাঁ আরেকটা বিয়ের ছবি মনে পড়ে—এলা আর বেলার সঙ্গে ডাবুদা আর টাবুদার বিয়ে।

একজনের নাম ছিল এলা আরেকজনের নাম বেলা। দুই যমজ বোন। বিয়ে হল যাদের সঙ্গে তারাও যমজ।

বিয়েটাও যে খুব ঠাণ্ডায় ঠাণ্ডায় চুকে গেল তা নয়। কার কারসাজি কে জানে, সম্প্রদানের সময়ে সারা কলোনির যেখানে যতো ইঞ্জিন ছিলো একসঙ্গে হুইস্‌ল্ দিয়ে উঠল। শেডের ইঞ্জিনগুলো না হয় ঠিক সময়ে বাঁশী বাজালো, কিন্তু যেগুলো শান্টিং করছিল, সেগুলোও কি ঘড়ির কাঁটায় চোখ রেখেছিল ?

সবাই বললে, এ রসিকতা নিশ্চয়ই গুপ্ত সাহেবের। কারণ একমাত্র গুপ্ত সাহেবই সাহেব-কর্মী থেকে শুরু করে ছোকরাদের সঙ্গেও হাসিঠাট্টা করতেন, আর সর্বোপরি গুপ্ত সাহেবই একমাত্র সাহেব অর্থাৎ অফিসার যাঁর কথা ইঞ্জিনের ড্রাইভাররা মানতো। গুপ্ত সাহেব ছিলেন লোকোর অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার।

আর তাঁর রসিকতাটা উপভোগ করলো কলোনির ছেলেবুড়ো সকলেই।

তিনপটিয়া ক্রিশ্চানদের গির্জার পাশ দিয়ে যে রাস্তাটা মেয়েদের ইস্কুল অবধি লাল ধুলো উড়িয়ে গোলবাজারের হট্টগোলে মিশে গেছে, সে রাস্তায় এলা আর বেলাকে আমরা প্রতিদিনই দেখতে পেতাম সকালে বিকেলে।

একরাশ বই বুকে চেপে দুই যমজ বোন ইস্কুলে যেত, ইস্কুল থেকে ফিরতো। বয়সে ওরা আমার চেয়ে কিছুটা বড় ছিল, তবু কেন জানি না, ওদের দেখলেই কেমন যেন হাসি পেতো, আর সেইজন্যই চেষ্টা করেও কোনোদিন এলাদি বা বেলাদি বলে ডাকতে পারি নি। সত্যি কথা বলতে কি নাম ধরে ডাকতেও সাহস হতো না ; কারণ, দু-জনের চেহারায় এত মিল ছিল যে এলাকে বেলা এবং বেলাকে এলা মনে হওয়াটাই ছিল স্বাভাবিক।

ইস্কুলের টিচাররাও নাকি প্রায়ই ভুল করতেন।

আমাদের বাংলোটা ছিল রাস্তার একপাশে, আর ঠিক তার বিপরীত দিকে ছিল ইস্কুলের দিদিমণিদের কোয়ার্টারের রেঞ্জ। দিদিমণিদের সঙ্গে কেউই বড় একটা মেলামেশা করতো

না। দেখে একটু অবাকই হতাম। সাইকেল রিকশা ভাড়া করে কতদিন মা, নিভামাসী, নিরুর মাকে বেড়াতে যেতে দেখেছি দূরে দূরে, অথচ ঘরের কাছেই আট দশজন দিদিমণি থাকা সত্ত্বেও ওঁদের বাড়িতে কেউই বেড়াতে যেতো না। কেমন যেন এড়িয়ে চলতো সবাই।

ওদের কাছে আসতো শুধু আমাদের ইস্কুলের ড্রয়িং মাস্টার মণিবাবু, জিমনাশিয়ামের কালীদা আর ট্রাফিক সেট্‌লমেণ্টের ওধার থেকে দু-একজন ছোকরা টি টি আই। আর যেতাম আমরা, অর্থাৎ ছোটরা।

এলা আর বেলা সন্ধের সময় ছোট দিদিমণির বাসায় পড়তে আসতো আর সে সময় লক্ষ্য করতাম, ওদের কাউকে কোনো কথা বলবার আগে ছোট দিদিমণি হাসতে হাসতে নাম জিজ্ঞেস করে নিতেন।

অন্য দিদিমণিরা কেউ হয়তো ডাকলেন, 'বেলা শুনে যাও', অমনি যাকে ডাকলেন সে হেসে এগিয়ে এসে বললে, 'আমি বেলা নই দিদিমণি, আমি এলা'।

নিভামাসীও একদিন এমনি ভুল করেছিলেন, আর এলা ভুল শুধরে দিতেই তিনি বলেছিলেন, তোমরা বাপু একজন সাদা কাপড় পোরো, আরেকজন রঙিন। আর নয় তো কপালে একটা ছাপ মেরে নাও, তা নইলে বিয়ের পর দেখবে মজা।

শুনে এলার কান লাল হয়ে উঠেছিল, আর নিভামাসীর মেয়ে অঞ্জলিদি হেসে লুটোপুটি। এলার অবশ্য কান লাল হয়ে ওঠারই বয়স সেটা, আর আমি ওদের চেয়ে বয়সে ছোট হলেও কিছু কিছু বুঝতে শিখেছি তখন। এলা বেলা দুই যমজ বোন কেন হঠাৎ ফ্রক ছেড়ে শাড়ি পরতে শুরু করলো তাও জানতে বাকি থাকে নি।

সেইজনাই হয়তো রাস্তায় ঘাটে যখন ওদের সঙ্গে দেখা হয়ে যেতো, নিভামাসীর ঠাট্টাটা মনে পড়তেই আমিও হেসে ফেলতাম আর সে হাসি দেখে কটমট করে আমার দিকে এমন ভাবে তাকাতো ওরা, যেন পারলে ভস্ম করে দেয়।

সত্যি, হাসি পাবারই কথা। শুধু যে চেহারায় মিল ছিল তাই নয়। গলার স্বর, চলনবলন, সব যেন হুবহু এক।

ওদের চটাবার জন্যে ছড়াও বেঁধেছিলাম আমরা—

এলা বেলা দুই বোন রেলায় চড়ে যায়।
শাঁখ বাজিয়ে বর এল গো, বলছে, চেনা দায়॥

সুর করে করে টেনে টেনে গাইতাম আমরা। তা শুনে অনুযোগ করতো ওরা ছোট দিদিমণির কাছে।

ছোট দিদিমণি অনুযোগ শুনে হাসতেন, আবার বকুনিও দিতেন আমাদের।

কিন্তু যেদিন নতুন গুড্‌স ক্লার্ক দ্বিজেনবাবু বদলি হয়ে এসে উঠলেন আমাদের পাড়ায়, আর আমরা নতুন একটা ছড়া বাঁধলাম, সেদিন, গান শুনে ছোট দিদিমণিও হেসে লুটোপুটি।

যেমন যমজ বোন এলা আর বেলা, তেমনি দ্বিজেনবাবুর দুই যমজ ছেলে ডাবু আর টাবু।

আমরা বলতাম, ডাবুদা আর টাবুদা। কিন্তু ও দুটো নাম আমরা একসঙ্গেই বলতাম, কারণ ওঁদের দু-জনের চেহারাতেও এমন মিল ছিল যে কে ডাবু আর কে টাবু তা বোঝা যেতো না।

ডাবুদা আর টাবুদা দু-জনে একই সঙ্গে কারখানায় চাকরিতে অ্যাপ্রেন্টিস হয়ে ঢুকেছিল। আর চাকরি হওয়ার সঙ্গে সঙ্গেই শুনলাম এলা আর বেলার সঙ্গে ওদের দু-জনের বিয়ের

কথা হচ্ছে।

দুই যমজ ভাই হবে বর, আর দুই যমজ বোন হবে কনে!

গুপ্ত সাহেবও শুনেছিলেন গুজব, তাই সাইকেল থেকে নেমে পড়ে দু-ভাইকে কাছে ডেকে বললেন, কি সাংঘাতিক কথা, দেখো বাপু সাবধান!

আর নিভামাসী একদিন উল বুনতে বুনতে হঠাৎ থেমে পড়ে দু-বোনকে বললেন, আর যাই করো, কেলেঙ্কারী কোরো না যেন।

দু-একজন অবশ্য বাধা দেবার চেষ্টা করলেন। দ্বিজেনবাবুকে বললেন, এমন ভাবে যমজে যমজে বিয়ে দেয়া কি উচিত?

কিন্তু জন্ম মৃত্যু বিবাহ—অদৃষ্টের লিখন খণ্ডাবে কে?

শেষ অবধি সত্যিই বিয়ে হয়ে গেল ওদের। আর গুপ্ত সাহেবই হয়তো কারসাজি করে সম্প্রদানের সময় সারা কলোনি কাঁপিয়ে যেখানে যত ইঞ্জিন ছিল সব কটার হুইস্‌ল এক সঙ্গে বাজিয়ে দিলেন।

বিয়ে তো হল। ফুলশয্যা?

এলা বেলার বাবা ছিলেন স্টেশন কমিটি অফিসের ক্লার্ক। তিন নম্বরের কোয়ার্টার্র পেয়েছিলেন তিনি। সন্ধে না হতে যে কোয়ার্টারের বাসিন্দাদের লণ্ঠন জ্বালাতে হতো, আর সকাল না হতেই গিয়ে দাঁড়াতে হতো রাস্তার কলে। ঘরও মাত্র দু-খানা, যার একখানা জিনিসপত্রের ঠাসাঠসিতে হয়ে থাকতো গুদাম ঘর। কাঠের জাফরি দিয়ে ঘেরা বারান্দাটা অবশ্য গরমের দিনে ব্যবহার করা যেতো। কিন্তু বিয়েটা হল একেবারে মাঘমাসের হাড়-কাঁপানো শীতে।

আমরা তখন সদ্য সদ্য দোতলা বাংলোটায় উঠে এসেছি। আর আমাদের বাংলোয় শুধু যে ইলেকট্রিক আলো বা কলের জলের অভাব ছিল না—তাই নয়, ঘরেব সংখ্যাও ছিল অনেক।

তাই এলা বেলার বাবা বিয়েটা অমাদের বাসাতেই দিতে চেয়েছিলেন। কেন জানি না, মা কিছুতেই মত দেয় নি।

অথচ দ্বিজেনবাবু যখন এসে বললেন যে, ফুলশয্যার জন্যে দু-খানা ঘর দিতে হবে একরাত্রির জন্যে, তখন মা আপত্তি করলো না!

আর সত্যিই তো, দ্বিজেনবাবু থাকতেন তিন নম্বর কোয়ার্টারে, ফুলশয্যার জন্যে দু-খানা ঘর পাবেন কোথায়? শেষ পর্যন্ত তাই সম্পূর্ণ দোতলাটাই ছেড়ে দেওয়া হল।

এরকম ব্যবস্থা অবশ্য এমন কিছু নতুন নয়। এ বাড়ির জামাই এলে পাশের কোয়ার্টারকে ঘর ধার দিতে হতো, পাশের কোয়ার্টারে ছেলের বৌ এলে ও-বাড়ির কর্তাকে শুতে হতো বাইরের বাগানে। আর যেবারে এ এস এম অধীরবাবুর মেয়ে-জামাই এবং ছেলে-ছেলের বৌ একসঙ্গে হাজির হল, সেবারে তো ভদ্রলোক রেল কোম্পানির চোদ্দ পুরুষ উদ্ধার করতে করতে স্টেশনের ওয়েটিং রুমে গিয়ে রাত কাটিয়ে এলেন।

দোতলা বাংলোটায় এতদিন ছিলেন এক কাশ্মীরী ভদ্রলোক। আমরা আসার পর থেকেই তাই সমস্যা দূর হল।

কিন্তু ফুলশয্যা ব্যাপারটা যে কি, তখনও জানতাম না।

সদাশিব জ্যাঠা পণ্ডিত মানুষ, তাই তাঁকে জিজ্ঞেস করেছিলাম।

সদাশিব জ্যাঠা বলেছিলেন, ফুলশয্যা নয় রে, ফুলসজ্জা। বিয়ের পর বর এবং কন্যা ফুলে সজ্জিত হবে এই হল সামাজিক রীতি।

শুনে বিশ্বাস হয় নি। তাই যদি হবে, তা হলে নিভামাসীর মেয়ে অঞ্জলিদি, আলোবৌ, এলা-বেলার বৌদি—সবাই আড়ি পাতবার জন্যে লুকিয়ে ছিলেনকেন? কেনই বা এত

হাসাহাসি, এত লুকোচুরি !

ওদের ফিসফিস কথাবার্তা শুনে বেশ বুঝতে পারলাম কোন একটা রসিকতার জন্যেই যেন সবাই একজোট হয়ে ষড়যন্ত্র করছে।

পাশাপাশি দু-খানা ঘর। ঘোমটার আড়ালে থাকলেও এলা বেলার মুখ দেখে বুঝলাম লজ্জায় মাথা তুলতে পারছে না ওরা। আর এলা বেলার বৌদি হাসতে হাসতে দু-জনকে নিজের নিজের ঘরে পৌঁছে দিলেন।

ঘর থেকে বেরিয়ে আসার সময় বললেন, শুভদৃষ্টির সময় ভাল করে চিনে নিয়েছো তো ঠাকুরঝি ?

আমার মুখে এসে গিয়েছিল সেই ছড়াটা, নিজেই নিজের মুখে হাত চাপা দিলাম।

তারপর একটু পরেই কাঠের সিঁড়িটায় শব্দ হল।

টাবুদা এসে হাজির হল। গায়ে সিল্কের পাঞ্জাবি, জামায় এসেন্সের গন্ধ।

অঞ্জলিদি, আলোবৌ সকলে অমনি দুড়দাড় করে নেমে পালালো। আর এলা বেলার বৌদি যাবার সময় বলে গেলেন, শুভদৃষ্টির সময় তো খুব গিলছিলে ভাই, এবার নিজের নিজের চিনে নাও, আমরা চললাম।

নীচের ঘরে এসে হাসিঠাট্টা শুরু করলো ওরা। তারপর একসময় কাঠের সিঁড়িতে আওয়াজ হল আবার।

এলা-বেলার বৌদি বললেন, আর এক মহাপ্রভু এলেন বোধ হয়।

শুনে অঞ্জলিদি হেসে উঠলেন খিলখিল করে।

প্রায় আধ ঘণ্টা পরে অঞ্জলিদি বললেন, চলো এবার যাই।

পা টিপে টিপে সবাই ওপরে উঠে এল। আর পিছনে পিছনে আমি।

এসে দেখি বারান্দায় দেয়ালে ঠেস দিয়ে ডাবুদা আর টাবুদা, দু-জনে নাক ডাকিয়ে ঘুমুচ্ছে। একটু পরেই বুঝতে পারলাম, ঘুম নয়, ঘুমের ভান।

নির্দোষ রসিকতাও যে কি ভয়ঙ্কর হতে পারে তখন তো বুঝতে পারি নি। বড়রা যখন এলা আর বেলার বিয়েতে অমন কাণ্ড করতে পারলো, তখন ঝিঝিপোকার বিয়েতে আমরাই বা রসিকতা করবো না কেন। কে জানতো এমন বিশ্রী ব্যাপার ঘটবে। সে দিনটিব কথা কোনোদিন কি ভুলতে পারবো ?

ঝিঝিপোকার বিয়ে তো ঠিক হয়ে গেল। টেঁপিকে একদিন দেখেও গেল বুড়ো। আর বিয়ের যোগাড়যন্তর করবার জন্যে বেশ কিছু টাকাও দিয়েছিল ঝিঝিপোকা। তারপর সেই বিয়ের দিন ! ছবিটা এখনও যেন চোখের সামনে ভাসে।

কনে সাজানো শেষ করে পান্না গম্ভীর হয়ে বললে ; মা টেঁপি, এসো তো ইদিকপানে, বরপক্ষের লোক একবারটি দেখতে চায়।

কনে ভয়ে ভয়ে জড়োসড়ো হয়ে মাথা হেঁট করে এগিয়ে এল।

নিমাইদা সেদিকে তাকিয়ে রইলে স্থিরদৃষ্টিতে।—ও পান্নারাণী, ও বুড়োর সঙ্গে এমন সুন্দরীর বিয়ে দেবে ? আমার নিজেরই বিয়ে করতে ইচ্ছে হচ্ছে যে। বলেই হেসে ফেললেন নিমাইদা।

পান্নাও হেসে গড়িয়ে পড়লো কনের গায়ে। আর সঙ্গে সঙ্গে কনের মুখ থেকে পরীর গলার স্বর বেরিয়ে এল, না নিমাইদা, ও কাজটি কোরো না, তা হলে পান্না কেঁদে কেঁদে চোখ ফোলাবে।

—কেন রে ? নিমাইদা হেসে উঠল।

—জান না বুঝি ? পান্না পিতিজ্ঞে করেছে, নিমাইদা ছাড়া আর কাউকে বিয়ে করবে না।

পান্না প্রায় কেঁদে ফেলে আর কি।—না নিমাইদা, মিছে কথা।

—মিছে কথা ? মানুও জানে, ডাকবো মানুকে ? কেমন ঘাড় দুলিয়ে দুলিয়ে বলছিল সেদিন, মা বলেছে আসছে বছর আমার বিয়ে দেবে। আমি কিন্তু নিমাইদা ছাড়া আর কাউকে বিয়ে করবো না। মেয়েলী পোশাকে সাজানো পরী হাস্তে হাস্তে বললে।

—বলেছি ? বলেছি আমি ? পান্নার চোখ ঠিক্‌রে রাগ ঝরে পড়ে। শেষে একটা রফা করে দিল নিমাইদা। কিন্তু কে জানতো যে পান্নার চাপা আক্রোশ এমন হঠাৎ ফেটে পড়বে।

বিয়ের মন্ত্র আওড়াচ্ছে পুরুত, ঝিঝিপোকার হাতের ওপর কনের হাত, চারিদিকে লোকে লোকারণ্য ; হঠাৎ পান্না ডেকে বসলো, এই পরী, শাড়ি পরেছিস কেন রে ? কপালে চন্দনের ফোঁটা দিয়ে কনে সেজেছিস কেন রে ?

পরীটাও এমন বোকা, বিয়ের পিঁড়িতে বসেই বলে বসলো, আমি কি পরী নাকি ? মিছে কথা, মিছে কথা বলছে ও, শোধ নেবার জন্যে। আমি তো টেঁপি, পরী নাকি আমি ?

আর যায় কোথা, হুলস্থূল ব্যাপার। চতুর্দিকে নিমন্ত্রিত সবাই হেসে উঠল হো-হো করে, আর ঝিঝিপোকা রাগে লজ্জায় উঠে দাঁড়িয়ে বিড়বিড় করে কি যেন বললে নিমাইদার উদ্দেশে, তারপর হন্‌হন্‌ করে বাড়ির পথ ধরলে।

অন্ধকার রাত, রাস্তার আলোগুলোও নিভে গেছে তখন। তবু লোক ছুটলো চারিদিকে, ঝিঝিপোকার রাগ থামাবার জন্যে। খুঁজে বের করার জন্যে। তাছাড়া, এত যে খাওয়া-দাওয়ার আয়োজন, বিয়ে ব্যর্থ হোক, কিন্তু ঝিঝিপোকা নিজে যদি দলে বসে না খায় তা হলে যে আনন্দটাই মাঠে মারা যাবে। ঝিঝিপোকার বাড়ি অবধি এলাম দু-চারজন, অপেক্ষা করলাম। কিন্তু কোথায় ঝিঝিপোকা ? কেউ কোথাও সে রাত্রে তাকে খুঁজে পেলাম না।

পাওয়া গেল পরের দিন সকালে। মাঝ পথের সুইমিং ট্যাঙ্কের জলে ভাসছে ঝিঝিপোকা।

খবর শুনে প্রথমটা চমকে উঠেছিলাম। বুকের ভেতর কেমন একটা মোচড় অনুভব করলাম।

আত্মহত্যা ? না অন্ধকারে পথ ভুল করে পড়ে গেছে ঝিঝিপোকা ? কেউ সঠিক বলতে পারলো না। খবর শোনার সঙ্গে সঙ্গে সমস্ত শহর ভেঙে পড়লো সুইমিং ট্যাঙ্কের ধারে। আমরাও গিয়ে জড়ো হলাম ! চোখ ঠেলে জল এল। মনে হল, আমাদেরই দোষ, আমরাই খুন করেছি ঝিঝিপোকাকে।

দামী খাটে প্রচুর ফুল দিয়ে সাজানো হল ঝিঝিপোকাকে, নিয়ে যাওয়া হল শ্মশানে। কোনো শবযাত্রার পিছনে এমনভাবে শহর ভেঙে পড়ে নি কখনো। সবাই চুপচাপ, শোকে মুহ্যমান যেন সকলেই ; শান্ত নিঃশব্দ পায়ে শ্মশানে গিয়ে পৌঁছলাম সকলে। চিতায় তুলে দেয়া হল ঝিঝিপোকাকে। আশ্চর্য। এতদিন সকলেই যাকে অশান্তির মূল মনে করতাম, যাকে ভয় পেতাম, রাগাতাম, প্রতিদিন একটা না একটা বিশ্রী ব্যাপার ঘটিয়ে ছাড়তো যে, সমস্ত শহরটাই কি তাকে ভালবাসতো ?

কেউ তো 'ঝিঝিপোকা' বলে চিৎকার করে উঠল না, কেউ খুশি হল না তার মৃত্যুতে। কুপোকাৎ, কুপোকাৎ চিৎকার করে যার মৃত্যু কামনা করেছি, তার মৃত্যু এতই অসহ্য ? এ যেন আমাদের একজন, আপনজন, মারা গেছে, যেন প্রাণ হারিয়ে ফেলেছে শহরটা। সেই যে রূপকথার গল্প আছে, সাগরের তলায় ছোট একটা রূপোর কৌটোয় কালো ভ্রমর, যার মধ্যে রাক্ষসের জীবন লুকিয়ে, এও যেন তেমনি কোনো সত্যিকার রূপকথা। কালো ভোমরা নয়, সামান্য একটা ঝিঝিপোকা। ঝিঝিপোকার বুকের ভেতরেই যেন লুকিয়ে ছিল সারা শহরের প্রাণ।

বহুদিন আগে অন্য কার মৃত্যুতে শ্মশানবন্ধু হয়েছিলেন নিমাইদা, আর সেদিন ফেরবার আগে শ্মশানের দেওয়ালে কাঠকয়লা দিয়ে লিখেছিলেন, 'ঝিঝিপোকা কুপোকাৎ'। আবার সেই লেখাটার দিকে চোখ গেল আমার। তেমনি আছে, মুছে যায় নি এতটুকু। শুধু আরও-অনেকগুলো নাম লেখা হয়েছে দেয়ালের গায়ে। আর কোনো পরিবর্তন হয় নি।

জল নিয়ে এসে কাঠকয়লার দাগটা ঘষে ঘষে মুছে ফেললাম।

কিন্তু চোখে যতদিন জল থাকবে, মন থেকে ও-দাগ কি মুছে ফেলতে পারবো ?

## ৮

এলা আর বেলার বিয়ের গোলমাল মিটে গেল, নিজেদের কোয়ার্টারে ফিরে গেল ওরা, আর সেই সময়েই আলোবৌকে নিয়ে বেশ খানিকটা হৈ-চৈ হল একদিন।

মা-র চিৎকার শুনে ঘুম ভেঙে গেল ভোরবেলাতেই। দোতলা থেকে কাঠের সিঁড়ি বেয়ে নেমে এলাম। কিন্তু নীচের বারান্দাতেও কাউকে দেখলাম না। কাঠের জাফরি দিয়ে ঘেরা বারান্দার একটা দরজা ছিল লোহার পাত দিয়ে তৈরি। সেই দরজা খুললেই বেশ খানিকটা ফাঁকা উঠোন, সিমেন্টে বাঁধানো। তার পুব পাশে ছোট-খাট দু-খানা ঘর ছিল পাশাপাশি—রান্নাঘর আর ভাঁড়ার ঘর। পশ্চিম দিকে, বেশ খানিকটা দূরে ছিল পায়খানা আর চাকরের ঘর। আর মাঝখানে খোলা উঠোনে ছিল জলের কল।

তাই মেয়েদের স্নান করার জন্যে চাকরের ঘরটাকে করা হয়েছিল কলঘর, কলের পাইপ টেনে নিয়ে গিয়ে। আর বাংলোর বাইরের দিকে যেটা ছিল চাপরাসীর ঘর, সেটা দেওয়া হয়েছিল মঙ্গলকে।

বিহারী হিন্দুস্থানী হলেও অনেক দিন আমাদের বাড়িতে থেকে থেকে বেশ বাংলা বলতে শিখে গিয়েছিল মঙ্গল। বাবা কাবখানায় চাকরি করে দিয়েছিলেন ওর। কিন্তু থাকতো আমাদের চাপরাসীর ঘরটায়। ভোরবেলায় কারখানায় বেরিয়ে যেতো, দুপুরে খেতে আসতো, আর পাঁচটার ছুটির পর ফাইফরমাশ খাটতো। রবিবার বাজার করা থেকে বাড়ির সব কাজই করে দিত।

বেশ কিছুদিন ধরেই শুনছিলাম, একটা চাকর দরকার। মঙ্গল নাকি কারখানা থেকে ফিরে এসে ক্লান্ত থাকে, কাজ করতে পারে না। মা বলছিল, তার চেয়ে মাইনে দিয়ে একটা চাকর রাখো। মঙ্গলকে শুধু খাওয়া পরা দিয়ে রাখলেও খরচকে খরচ, অথচ কাজ পাওয়া যায় না।

তখন অবশ্য ঝি চাকরের মাইনে কমই ছিল। অবাঙালী ঠাকুর চাকরদের মাইনে ছিল তিন চার টাকা।

বাবাও রাজি হয়েছিলেন। চাকর রাখলে নাকি আমাকে আর টিফিনের সময় বাড়ি ফিরতে হবে না। ইস্কুলে টিফিন পৌঁছে দিয়ে আসবে।

কিন্তু তা সত্ত্বেও মঙ্গলকে কিছু বলতে পারছিলেন না বাবা। সেদিনের সেই ঘটনার পর কিন্তু দেখলাম, মঙ্গলের ওপর এত যে মায়াদয়া, এত ভালবাসতেন বাবা, সব এক মুহূর্তে যেন উবে গেল।

উঠোনের কলে মুখ ধুতে এলাম ঘুম-চোখে, আর আমাকে দেখে গলার স্বর নামালো মা। দেখলাম, এক পাশে মাথায় ঘোমটা দিয়ে মাথা হেঁট করে দাঁড়িয়ে আলোবৌ।

কোনো কথা বলছে না, দাঁড়িয়ে আছে পুতুলের মতো।

মা-র কথা যেটুকু কানে এসেছিল, তারপর সেজদি আর অঞ্জলিদির ফিস্‌ফিস্—সব

মিলিয়ে কিছুটা বুঝতে পারলাম।

ছোটবেলার একটা দৃশ্য মনে পড়ে গেল। সেদিন ভেবেছিলাম আলোবৌ একা থাকতে ভয় পায়। কিন্তু স্বামী স্ত্রী ছাড়া ওভাবে একসঙ্গে শুয়ে থাকা যে অন্যায়, পাপ হয়, সেটুকু বোঝবার মতো বয়স হয়েছে তখন। কেন পাপ হয়, কেন অন্যায়, কেনই বা ওরা সেদিন পাশাপাশি শুয়ে ছিল তা অবশ্য স্পষ্ট বুঝতে শিখি নি তখনও।

দেখলাম, মা রাগে কাঁপছে। আলোবৌকে বললেন, এক্ষুনি বেরিয়ে যাও বাড়ি থেকে।

বাবা বাধা দিলেন—হরেনকে চিঠি লিখছি, সে আসুক, বৌকে নিয়ে যেতে চায় নিয়ে যাক, তাড়াতে চায় তাড়িয়ে দিক। আমার দায়িত্ব তাকে খবর দেয়া। তবে, মঙ্গল আজই বিদেয় হোক।

চিঠি লেখা নিশ্চয়ই হয়েছিল, কিন্তু এল না কেউ।

মা বললে, আমি জানতাম। হরেন গাঁজাগুলি খেয়ে কোথায় পড়ে আছে তার ঠিক কি। কিন্তু আলোবৌকে আর রাখা চলবে না, ও দেশে যেতে চায় যাক, আর নয় তো যেখানে খুশি গিয়ে মরুকগে।

দিনকয়েক পরে, আমাদের ছেড়ে যেতে হচ্ছে বলে আলোবৌ কাঁদলো খুব, তারপর কাপড়-চোপড়ের মোট বেঁধে চলে গেল লক্ষ্মীকে সঙ্গে নিয়ে।

যাবার সময় বলে গেল, মাঝে মাঝে এসে দেখা করতে দেবে তো দিদি?

—না। শক্ত হয়ে জবাব দিল মা।

আর আলোবৌ চলে যাবার পর দেখলাম, মা-র দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে।

যাবার সময় শেষবারের মতো আমার দিকে তাকিয়েছিল আলোবৌ আর লক্ষ্মী। চোখ ছলছল করে উঠেছিল আমারও।

সে-রাত্রে ঘুমোতে পারলাম না। ঘুমোতে চাইলাম না। চোখ বুজে পড়ে রইলাম।

ঠিক জানতাম, সব কাজ শেষ করে মা যখন আসবে, তখন নিশ্চয় আলোবৌকে নিয়ে কোনো কথা হবে বাবার সঙ্গে।

কিন্তু কাজ যেন আর শেষ হয় না। সপ্‌সপ্ শব্দ হচ্ছিল ঝাঁটার, কখনও বাসনের ঠুংঠাং। এঁটো বাসনকোসন রান্নাঘরে তুলে রেখে, বারান্দা ধুয়ে মা যখন এল তখন ঘুমে চোখ জড়িয়ে আসছে আমার।

হয়তো ঘুমিয়েও পড়েছিলাম।

হঠাৎ শুনলাম মা বলছে, দোষই বা দেবো কি আলোবৌয়ের।

বাবা বললেন, আমি সেই কথাই তো বলি! বিয়ে হল একটা মাতাল গেঁজেলের সঙ্গে। এক বছর যেতেই একটা মেয়ে হল, অথচ এক মুঠো ভাত পেতো না।

মা বললেন, শুধু কি তাই, লোকের বাড়িতে কাজ করে তবু হয়তো পেট ভরাতে পারতো। কিন্তু, তুমি তো দেখো নি, সেবারে যখন একমাস ছিলাম, মাতালটা কি মার মারতো মাঝরাতে ফিরে এসে! পাড়ার লোক ঘুমোতে পারতো না।

দূর! এ তো সব পুরোনো কথা। সব শুনেছি। কান পেতে ওসব শোনবার কোনো ঔৎসুক্যই রইলো না।

কিন্তু কোথায় গেল আলোবৌ?

সাইকেলে টো টো করে চতুর্দিকে খুঁজে বেড়ালাম দিনকয়েক। কোথাও খুঁজে পেলাম না।

এমনি ব্যর্থ খোঁজে দিন কাটিয়ে সেদিন ক্লান্ত হয়ে ফিরে আসতেই মা বললে, তিমু শুনেছিস, তোর সেই সুধাদিকে পাওয়া গেছে।

—কে সুধাদি? প্রথমটা বুঝতে পারিনি।

মা বললে, সেই যে সাহেব বাংলোয় চিৎকার শুনেছিলি? দু-জন পাঞ্জাবী গুণ্ডাকেও

ধরেছে পুলিস।

—ও। বলে বই নিয়ে দোতলায় উঠে গেলাম।

সুধাদির খবর জানবার জন্যে যেন ঘুম হচ্ছে না আমার। কবে কতদিন আগে চিৎকার শুনেছিলাম, সে আমি ভুলেই গিয়েছিলাম একরকম।

কিন্তু আলোবৌ কোথায় গেল? ওকে যদি গুণ্ডারা ধরে নিয়ে যায়?

গুণ্ডা নয়, হঠাৎ একদিন ধরপাকড় শুরু করলো লাল পাগড়ি পুলিস। কেন কে জানে।

শুনলাম কারখানায় ধর্মঘট হবে।

—ধর্মঘট কি দাদু?

প্রশ্ন শুনে হেসেছিলেন দাদু।—সে কি রে। এখানে ধর্মঘট আনলো তোর বাবা, আর তুই জানিস না ধর্মঘট কি?

লজ্জায় মাথা নীচু করে বললাম, না তো।

দাদু তখন একে একে বললেন সব ব্যাপারটা।—কারখানার বাইরের চেহারাটাই তো দেখতে পাস তোরা, ভেতরটা দেখতে পাস না। রেল কোম্পানি লাখ লাখ টাকা লাভ করছে। কিন্তু কি করে করছে?

—কেন, টিকিট বিক্রি করে?

দাদু হেসে বলেছিলেন, অধর্ম করে। সেবার প্রথম যখন ট্রেন অ্যাকসিডেন্ট হল কোলাঘাটে, আমিও গিয়েছিলাম রিলিফ ট্রেনে। এক-ট্রেন গুর্খা সিপাই, জনকয়েক ডাক্তার কম্পাউণ্ডারের সঙ্গে আমাকেও যেতে হয়েছিল।

বললাম, হ্যাঁ, বাবার কাছেও শুনেছি সে গল্প। আর সেই অ্যাকসিডেন্ট নিয়ে হৈ-চৈ করেছিল বলেই তো সদাশিব জ্যাঠার চাকরি গিয়েছিল, তাই না?

—হ্যাঁ, সাক্ষি দিয়েছিলেন, নরবলির। দাদু বললেন। কিছুক্ষণ অন্যমনস্ক থেকে নিজের মনেই যেন বললেন, নরবলিই তো, এও এক ধরনের নরবলি।

ছোটবেলা থেকে কতবার শুনেছি, ছেলে-ধরারা আসে ছোট ছেলেদের নিয়ে গিয়ে বলি দেবার জন্যে। নদীর ওপর পুল তৈরি করতে হলে একশো আটটা শিশুকে বলি না দিলে মা কালী সন্তুষ্ট হন না, পুলের বাঁধ তৈরি হয় আর ভেঙে যায়। তাই রেল কোম্পানির ঠিকাদাররা নাকি টাকা দেয়, প্রত্যেকটি শিশুর জন্যে চার টাকা। কাপালিকেরা সেই টাকার লোভে শহরে আসে, মন্ত্র পড়ে ছেলেদের ঘুম পাড়িয়ে ঝোলায় ভরে নিয়ে যায়, নদীর পারে বলি দিয়ে বাঁধ শক্ত করে।

বাবাকে তাই একদিন জিজ্ঞেস করেছিলাম সত্যি কিনা।

বাবা বলেছিলেন, আজকাল ওসব কুসংস্কার নেই ঠিকাদারদের। কিন্তু একসময় হতো, শুনেছি।

—হতো? বিস্মিত হয়ে প্রশ্ন করেছিলাম, হতো অথচ লোকে কিছু বলতো না?

বাবা হেসে বলেছিলেন, ও তো লুকিয়ে লুকিয়ে দু-একটা ছোট ছেলেকে বলি দেয়া। রেল কোম্পানিই তো কত লোক বলি দিয়েছে, এখনও দিচ্ছে। সেবারে যখন কোলাঘাটে অ্যাকসিডেন্ট হল···

বলতে বলতে কথা শেষ না করেই বাবা জিজ্ঞেস করেছিলেন, প্যারীচরণ সরকারের নাম মনে আছে?

—হ্যাঁ, 'ফার্স্ট বুক' বই লিখেছিলেন, আমরা পড়েছি।

বাবা বললেন, সেই প্যারীচরণ সরকার ছিলেন এডুকেশন গেজেটের সম্পাদক! সম্পাদকের চাকরি ছাড়তে হয়েছিল তাঁকে, এই ট্রেন অ্যাকসিডেন্ট সম্বন্ধে কাগজে লিখেছিলেন বলেই। কত হাঙ্গামা হয়েছিল। ভেঙে চুরমার হয়ে গিয়ছিল কয়েকখানা বগি।

লোকে তখন যন্ত্রণায় চিৎকার করছে, কিছু লোক মারা গেলেও, অনেকে তখনও বেঁচে ছিল। কেউ অজ্ঞান হয়ে পড়ে আছে, যন্ত্রণায় চিৎকার করছে। খবর পেয়ে রিলিফ ট্রেন গেল এক-গাড়ি গুর্খা সিপাই নিয়ে।

—তারপর ?

—তারপর কাছাকাছি গ্রাম থেকে যারা খবর পেয়ে এসেছিল তাদের তাড়িয়ে দিয়ে সমস্ত জায়গাটা ঘিরে ফেললো গুর্খা সিপাইরা। আর দু-একজন সাহেব আর ফার্স্ট ক্লাসের যাত্রীকে স্ট্রেচারে করে নিয়ে এসে ডাক্তার কম্পাউণ্ডাররা সেবা-শুশ্রূষা করলে।

—আর অন্য প্যাসেঞ্জাররা ? উদ্‌গ্রীব হয়ে প্রশ্ন করলাম।

বাবা হাসলেন।—যারা আধমরা ছিল তাদেরও পিটিয়ে পিটিয়ে মারলে গুর্খা সিপাইরা। রেলের কর্মচারী যে পনেরো বিশজন গিয়েছিল তারা যা পেলো, ঘড়ি আংটি টাকা লুট করলে। লোকে চিৎকার করছে যন্ত্রণায়, কেউ 'জল জল' বলে গোঙাচ্ছে—সেই সময় কিনা তাদের পকেট হাতড়ে যা পেলো চুরি করলো কর্মচারীরা ; অথচ এ সবই করলো ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ার আর ট্রাফিক সুপারিন্টেডেন্টের চোখের সামনে।

—কিছু বললো না তারা ?

বাবা গম্ভীর হয়ে গিয়েছিলেন সে প্রশ্ন শুনে। বলেছিলেন, কি বলবে ? তাদের মুখও যে বন্ধ। তারা রিলিফ ট্রেন নিয়ে গেল, কিন্তু বড় সাহেব হুকুম দিল সব যাত্রীদের মাল-গাড়িতে ঠেসে নিয়ে গিয়ে নদীতে ফেলে দিতে। ট্রেনে যাত্রী ছিল পাঁচশো, ফিরে এলে আশী জন, রেল কোম্পানি বললে, মারা গেছে মাত্র দু-শো। সব কাগজে কাগজে লেখা হল, বাকি তিনশো লোক কোথায় গেল, প্রশ্ন করলো সকলে। তাছাড়া সব সাহেবের তো এক রা নয়। দু-একজন সাহেবযাত্রী চোখের সামনে যা দেখেছিল তা বললে, আর প্যারীচরণবাবু তাই লিখলেন এডুকেশন গেজেটে।

দাদুকে সে গল্প বললাম।

দাদু বললেন, এ রকম তো কতবার হয়েছে। সব মৃত আর আহত যাত্রীদের এক জায়গায় স্তূপীকৃত করে ট্রেনে আগুন লাগিয়ে দিয়েছিল কোলাঘাটে। যাতে কোনো চিহ্ন না থাকে। সদাশিববাবু নিজের চোখে দেখেছিলেন সে-দৃশ্য। আর লুকিয়ে পালিয়ে এসে হৈ-চৈ শুরু করেছিলেন বলেই ওঁর চাকরি গেল।

—কিন্তু এরকম কেন করে দাদু। সাহেবদের মনে কি এতটুকু মায়াদয়া নেই !

দাদু হেসে বলেছিলেন, সাহেবদের তবু দয়ামায়া আছে তিমু, নেই আমাদের দেশের লোকদের।

দেশের লোকদের !

নিমাইদার কাছেও এ কথাটা বহুবার শুনেছিলাম।

একদিন হিন্দুস্থানী মিস্ত্রী একজন এসে কেঁদে পড়েছিল বাবার কাছে। জামা খুলে দেখিয়েছিল বাবাকে। কাস্টিং ডিপার্টমেন্টের ফোরম্যান কর্ক সাহেব নাকি রেগে গিয়ে একটা জ্বলন্ত রড তুলে নিয়ে ছ্যাঁকা দিয়েছে তার পিঠে।

মিস্ত্রীটার পিঠে দগদগে ঘা দেখে শিউরে উঠেছিলাম সেদিন।

আরেকদিন একজন মুসলমান ফায়ারম্যান মাথায় ব্যাণ্ডেজ বেঁধে এসে দেখিয়ে গিয়েছিল। কোন অফিসারের হুকুমে নাকি অন্য ফায়ারম্যানবা তাকে মেরেছে।

আর বিশনদয়াল ! বিশনদয়ালের সে কি কান্না ! বেচারীর বৌকে নাকি জোর করে গাড়িতে তুলে নিয়ে গিয়েছিল ওয়ার্কস ম্যানেজার।

এ-সব শুনে বাবা রেগে গিয়ে বলতেন, সাহস থাকে তো ইজ্জত বাঁচাবার জন্যে খুন করবি, নয় তো খুন হবি। আমার কাছে এসে কি হবে ? আমার কথা শুনেছিস কোনদিন ?

—শুনবো হুজুর। কি করতে হবে বলুন।

বাবার কপালের শিরাটা ফুলে উঠতো রাগে আর ঘৃণায়। কথা বলতে পারতেন না।

তারপর একসময় বলতেন, আমরা একা একা কিছুই করতে পারবো না বিশনদয়াল। তোরা সব একজোট হলে তবেই হতে পারে। কারখানার সকলকে বলে বেড়া তোর কথা, বোঝা তাদের যে তোর মতোই তাদেরও এ-দশা হতে পারে।

হিন্দুস্থানী মিস্ত্রীটাকে বলেছিলেন, জামা গায়ে দিবি না, পিঠ খুলে কারখানায় যাবি। যাকে কাছে পাবি, বলবি কে তোর এমন হাল করেছে। আর বলবি তাদেরও একদিন এমন অবস্থা হবে, এখন থেকে একজোট না হলে।

এই একজোট হবার মন্ত্র বাবা কেন দিনের পর দিন সকলের কানে ঢালতেন তা বুঝতে পারলাম, যেদিন শুনলাম সমস্ত কারখানায় ধর্মঘট হবে।

কিন্তু আশ্চর্য মানুষের মন। অতীতকে ভুলতে সময় লাগে না তার।

বড় হয়ে স্বচক্ষে দেখা এই সব ঘটনার কথা যাকেই বলেছি, সে-ই হেসে উড়িয়ে দিয়েছে। যেন কত বড় একটা অবিশ্বাস্য কথা বলেছি।

## ৯

ধর্মঘট পিছিয়ে গেল একটা ঘটনায়।

ব্যাপারটা কি, বুঝতে সময় লেগেছিল সেদিন। মনে আছে অনেক রাত অবধি লোকজন যাতায়াত কবেছিল বাবার কাছে। ফিসফিস কাথাবার্তা। কেমন যেন আতঙ্কের বাতাস বয়ে গিয়েছিল সারা উপনগরের বুকে।

ভোরবেলাতেও কয়েকজন এল গেল। দু-এক কথা বলেই তাদের বিদেয় দিলেন বাবা। আর কারখানায় যাবার সময়ে বাবাকে কি একটা চিঠি দিয়ে গেল নিমাইদা, তাও লুকিয়ে।

কিছুই বুঝতে পারলাম না। অথচ ইস্কুলে যাবার সময় দেখলাম সমস্ত শহর যেন লালে লাল। লাল পাগড়ি পুলিস প্রত্যেক মোড়ে মোড়ে। আর মাঝে মাঝে টহল দিচ্ছিল বন্দুকধারী গুর্খা সৈন্য। রাস্তায় লোকজন খুবই কম।

ইস্কুলে পৌঁছেও দেখলাম, কেমন একটা চুপচাপ ভাব।

সিক্সথ্ মাস্টার আমাদের ক্লাস মাস্টার ছিলেন, নাম ডাকতেন তিনিই।

নাম ডাকার পরেই তিনি ছুটি দিয়ে দিলেন।—তোমরা সব বাড়ি চলে যাও। রাস্তায় খেলা করো না যেন, সব বাড়িতে থেকো।

—কেন স্যার?

প্রশ্ন শুনে কেমন যেন অস্বস্তি বোধ করেলন সিক্সথ্ মাস্টার। তারপর ক্লাসঘরের দরজা অবধি গিয়ে চারপাশ দেখে এসে চাপা গলায় বললেন, আমাদের ম্যাজিস্ট্রেট সাহেবকে কাল গুলি করে মেরেছে স্বদেশীরা। আর—

অল্পক্ষণ চুপ করে থেকে হঠাৎ বললেন, আমাদের রাণাবাবুকেও ধরে নিয়ে গেছে পুলিস।

রাণা মাস্টার? স্বদেশীর দলে ছিল রাণা মাস্টার? আমরা সবাই বিস্মিত হলাম। বিস্মিত হবারই কথা। স্বদেশী দলের নাম শুনলেই কেমন একটা রোমাঞ্চ জাগতো আমাদের মনে। তাদের সম্বন্ধে কত গল্প যে শুনতাম—বাবার কাছে, নিমাইদার কাছে, নিরুর দাদার কাছে। কল্পনার চোখে অপরূপ কত ছবি আঁকা হয়ে গিয়েছিল। রাজপুত্রের মতো চেহারা,

বিদ্যাসাগরের মতো বিদ্বান, কুমারী *ফ্লোরেন্স নাইটিঙ্গেলের মতো সেবাপরায়ণ, রবিনহুডের* মতো দুঃসাহসী।

আর সেই স্বদেশী দলে ধরা পড়েছে কিনা রাণা মাস্টার ? ছাত্রদের ওপর যে অমানুষিক অত্যাচার করতো, সামান্য টুঁ শব্দ করলে হাঁটুতে ডাস্টার ঠুক্‌তো, অনবরত পান চিবোনোর জন্যে একটা কথাও যার বোঝা যেতো না। প্রথম যেদিন ভর্তি হতে আসি, সেদিন যে আলপিন দেখিয়ে ভয় দেখিয়েছিল, গোলমাল করলে আঙুলে ফুটিয়ে দেবো বলে, সেই রাণা মাস্টার স্বদেশী ?

এত রাগ, এত ঘৃণা—মুহূর্তে উবে গেল সব। রাণা মাস্টার রাতারাতি আমাদের কাছে রাণা প্রতাপের মতো বীর হয়ে উঠল।

ক্রমে অবস্থা স্বাভাবিক হয়ে উঠতে না উঠতে আবার গোলমাল।

মাসখানেক পরে শনিচারীর মাঠে একটা বিরাট মিটিং হল, আর উঁচু একটা জায়গা থেকে এক ঘণ্টা ধরে বক্তৃতা দিয়ে গিরিসাহেব হাত তুলে ইংরেজিতে বললেন, রেল কোম্পানি আমাদের কথা না শুনলে আমরা যারা মানুষ, ধর্মঘট করবো। আমাদের মধ্যে যারা জানোয়ার, তারাই কোম্পানির সাহেবদের খুশি করবার জন্যে কাজে যোগ দেবে।

একজন ঠিক তাঁর মতোই ভাবভঙ্গি করে হিন্দি করে দিল।

সঙ্গে সঙ্গে হাজার হাজার লোক হাত তুলে চিৎকার করলো, আদমি হামলোগ—জানবার নাহি।

তারপর গিরিসাহেবকে কাঁধে তুলে নিয়ে গিয়েছিল কয়েকজন লোক, আর সে কি উল্লাস!

সেদিনও এমনি রাণা মাস্টারের মতো বীর হয়ে উঠেছিলেন বাবা, শহরের প্রত্যেকটি লোকের কাছে। আর দিন দুই পরেই শুনলাম বাবার চাকরি গেছে।

তিন চারজন সাহেব—সি এম ই, ডি সি এ, গির্জার বড় পাদ্রী এবং সেই সুবাদে ইস্কুলের প্রেসিডেন্ট রেভারেণ্ড ব্রাউন বার বার এসে দেখা করলো, বাবাকে নাকি বোঝালো যে ক্ষমা চাইলে, ধর্মঘটে যোগ না দিলে, চাকরিও থাকবে, উন্নতিও হবে।

এমন কি পুলিসের ভয়ও দেখালো তারা। অথচ নিজেরা মারধোরের ভয়ে পুলিস সঙ্গে নিয়ে এসে দেখা করে গেল।

মা কান্নাকাটি করলো।

আর বাবা হাসতে হাসতে বললেন, চাকরি যায়নি আমার, যেতে পারে না। ধর্মঘটে আমরাই জিতবো, আর চাকরিও থাকবে সকলের।

শুনে মোটেই সান্ত্বনা পেলো না মা।—জিতলেও তোমার কি লাভ ? মাইনে বাড়বে তো কুলিমজুরদের।

বাবা শুধু হেসেছিলেন, উত্তর দেননি।

ঠিক দাদু যেমন হেসেছিলেন আমার প্রশ্ন শুনে—কেন পারবে না ওরা সাহেবদের সঙ্গে। ওদের হাতে যত শক্তিই থাক, সব লোক একজোট হলে তাদের শক্তিকে কেউ হার মানাতে পারে ? একতা হল মত্ত হস্তীর মতো শক্তিশালী।

মত্ত হস্তীর সঙ্গে রেল কোম্পানির নয়, রেলগাড়ির যুদ্ধের গল্প বলেছিলেন দাদু। স্টেশন প্লাটফর্ম থেকে বের হবার জন্যে মাটির নীচে দিয়ে যে আণ্ডারওয়ে ছিল সেই সুড়ঙ্গটার নীচেই ছিল হাতির মাথাটা। শুঁড় তুলে যেন রুখে দাঁড়িয়েছে এক পাগলা হাতি।

যতবার স্টেশনে গেছি ঐ শুঁড় তোলা মাথাটা দেখলেই গল্পটা মনে পড়ে যেতো।

তখনও নাকি অতিকায় চেহারার এম ক্লাস ইঞ্জিনগুলো আসেনি। চতুর্দিকে বনজঙ্গল, পঁচিশ তিরিশ মাইল দূরে দূরে স্টেশন।

*অমাবস্যার অন্ধকারে হেড লাইট জ্বালিয়ে চলেছে প্যাসেঞ্জার ট্রেন, আর সেই হেড লাইটের আলো দেখে, ইঞ্জিনের শব্দ শুনে হঠাৎ ক্ষেপে গিয়েছিল একটি বুনো হাতি। ট্রেন* যত কাছে আসে হাতিটাও শুঁড় তুলে ততই ছুটে যায়।

ড্রাইভার ফায়ারম্যান সকলেই সে দৃশ্য দেখে ভয় পেয়ে গেল। একটা বুনো হাতি রেল লাইন বরাবর ছুটে আসছে ইঞ্জিন লক্ষ্য করে। কি করবে, কি করা উচিত, কিছুই ঠিক করতে পারে না ড্রাইভার। বেশ বুঝতে পারলো ট্রেন থামিয়ে দিলে তাদের আস্ত রাখবে না হাতিটা, শুঁড়ে জড়িয়ে আছাড় দেবে। অথচ ইঞ্জিন না থামালে বুনো হাতির দাপাদাপিতে সমস্ত ট্রেনটাই লাইন থেকে নীচের জল-ডোবা জমিতে গড়িয়ে পড়বে।

মুহূর্তের মধ্যে কর্তব্য ঠিক করে নিল ড্রাইভার। গাড়ির স্পীড খুব কমিয়ে দিয়ে ফায়ারম্যান দু-জনকে বললে, পিছনের কয়লার স্তূপটার উপর দিয়ে গিয়ে যে-কোন উপায়ে পিছনের গাড়ির বাম্পারে বাম্পারে যেখানে জোড়া লাগানো আছে সেটা খুলে দিতে। প্রাণপণ চেষ্টায় ফায়ারম্যান দু-জন সেটা খুলে দিল, অমনি ফুল স্পীডে ইঞ্জিন চালিয়ে দিল ড্রাইভার। ইঞ্জিনটা হুড়মুড় করে এসে পড়লো হাতিটার ওপর। লাইন থেকে টাল খেয়ে পড়ে গেল ইঞ্জিনটা। ড্রাইভার আহত হল, আর রক্তাক্ত দেহে গোঙাতে গোঙাতে শুয়ে পড়লো হাতিটা।

কিন্তু পিছনের কামরাগুলো বেঁচে গেল, দুর্ঘটনা ঘটলো না। ধীরে ধীরে গড়িয়ে এসে থেমে গেল সেগুলো।

ড্রাইভারের একটা পা কেটে বাদ দিতে হল তার জন্যে।

দাদু বলছিলেন পা কাটা গেল বলে, আর উপস্থিত বুদ্ধির জন্যে একশো কুড়ি টাকা পুরস্কার পেয়েছিল সে কোম্পানির কাছ থেকে।

—মাত্র ? নিরু বিস্মিত হয়ে বলেছিল।

—হ্যাঁ। দাদু হেসেছিলেন।—মাত্র। তখন ফায়াবম্যান মাইনে পেতো সাত টাকা আর ড্রাইভার মাইনে পেতো বারো টাকা।

—মাসে ?

—হ্যাঁ মাসে। আর আমি ছিলাম ডুবাশ—তর্জমাদার, মাইনে বেড়ে বেড়ে তখন বাইশ টাকা হয়েছে। সে কি আজকের কথা, তখন এক একজন সাহেবের ষাট সত্তরজন চাকর থাকতো।

আশ্চর্য হয়েছিলাম বইকি। ষাট সত্তরজন চাকর ? এক একজন সাহেবের ?

দাদু হেসে বলেছিলেন, তখন সাহেবরা ছিল এক একটি ক্ষুদে নবাব, আর কোলম্যান সাহেব তো ধুতি চাদর পরতো আমাদের মতোই। বামুনের মেয়ে বিয়ে করেছিল। চোখের সামনে কত পরিবর্তন যে দেখলাম। আমি নিজেই তো বদলে গেছি একেবারে। আর এই কলোনিটা ? সাহেবপাড়ায় তখন মাত্র বারোটা বাংলো ছিল, আব গোলবাজার বলতে শুধু এক নম্বরগুলো।

ঐ এক নম্বরের কোয়ার্টারেই খুঁজে পেলাম আলোবৌকে।

হঠাৎ সাইকেল ঘুরিয়ে নিলাম। আলোবৌ না ? দেওয়ালে ঘুঁটে দিচ্ছে একমনে।

আমাদের পল্লী থেকে সোজা পশ্চিমে এসে তিনপটিয়াদের গির্জা, গির্জার পাশ দিয়ে উত্তরে বাঁক নিলেই শহরের সবচেয়ে নোংরা পল্লী। কুলিদের বস্তি।

সরু সরু অসংখ্য রাস্তা আর দু-দিকে তার এক নম্বর কোয়ার্টারের সারি। এক এক সারিতে বিশ পঁচিশটা করে ঘর। দূর থেকে দেখলে মনে হয় যেন এক সারি পিপে গায়ে গা দিয়ে দাঁড়িয়ে আছে। পিপের মতই গোল গোল ছাদ। আর কোয়ার্টারের সামনের দিকে

ঘেরা উঠোন। আলকাতরা মাখানো চিক কিংবা বাঁশ আর চট দিয়ে ঘিরে আরেকখানা করে ঘর তৈরি করে নিয়েছে সকলে। দু-দশটা কোয়ার্টারের মাঝখানেএক'টা করে বারোয়ারী পায়খানার সারি। ভোর বেলায় সে এক দৃশ্য। একদিকে মেয়েরা, অন্যদিকে পুরুষ। ভারতবর্ষের ছত্রিশ জাতের লোক লোটা কিংবা মগ হাতে ঘন্টার পর ঘণ্টা দাঁড়িয়ে আছে, পুজোর সময় স্টেশনের টিকিট-ঘরে যেমন ভিড় হয় তেমনি।

আর বাড়ির কোনো কাজের জন্য যে-সব কুলিদের ডাকতে হতো তাদের দেখা পাওয়ার একমাত্র সময় ছিল ঐ রবিবারের ভোরবেলা। অন্যান্য দিনে ভোর না হতেই কারখানায় বেরিয়ে যেতো সব ভোঁ বাজার সঙ্গে সঙ্গে। রাত্তিরে যখন মদ খেয়ে মাতলামি করতে করতে ফিরতো তখন ও-পাড়া দিয়ে যাওয়া দুঃসাধ্য।

বাঙালী অবশ্য খুব কমই ছিল ও-পাড়ায়। তাই হঠাৎ বাঙালীদের মতো শাড়ি পরা একজনকে দেয়ালে ঘুঁটে দিতে দেখেই সাইকেল ঘুরিয়ে নিয়ে ফিরে এলাম।

হ্যাঁ, আলোবৌ।

একেবারে পিছনে গিয়ে ক্রিং-ক্রিং করতে আলোবৌ চমকে ফিরে তাকালো। তারপর এক মুখ হেসে বললে কে রে, তিমু ? কি খবর ? ঘরে আয়, ঘরে আয়। বলে ঘরে নিয়ে গেল আমাকে।

দেখে কষ্ট হল। এমন সুন্দর রূপ আলোবৌয়ের, ফরসা ধবধপে রঙ, চমৎকার স্বাস্থ্য, আর দুর্গা প্রতিমার মতো মুখ। অথচ ঘরটা এত নোংরা, চতুর্দিকে বাক্স বিছানা, হাত-পা ছড়িয়ে বসবার উপায়ও নেই।

বললাম, লক্ষ্মী কোথায় আলোবৌ ?

—লক্ষ্মী ? একটু যেন অস্বস্তি বোধ করলো আলোবৌ, তারপর খানিক চুপ করে থেকে বললে, পেটে খেতে হবে তো তিমু, তাই ওভারসিয়ারবাবুর বাড়িতে কাজ করে লক্ষ্মী।

—ঐটুকু মেয়ে কাজ করে ? মাইনে পায় ? আর তুমি ?

শুনে হাসল আলোবৌ।—ঘুঁটে বিক্রি করে কিছু হয়, দু-পয়সা শ। তোমাদের দরকার থাকলে বোলো তিমু। আমার ছোঁয়া খেতেই নয় তোমার মায়ের যত আপত্তি, আমার ছোঁয়া ঘুঁটে কিনলে দোষ হবে না।

বেশ বুঝতে পারলাম মা-র বিরুদ্ধে যেন অনেক অভিযোগ জড়ো হয়ে আছে আলোবৌয়ের মনে।

বললাম, সত্যি আলোবৌ তুমি চলে এলে, এত দুঃখ হয়। কিন্তু মা তোমাকে কেন তাড়িয়ে দিল আলোবৌ ?

—আমি যে মঙ্গলকে বিয়ে করেছি, তাই। আচ্ছা তিমু, পুরুষমানুষ যখন মদ গাঁজা খায়, পাঁচটা মেয়েমানুষের বাড়ি যায়, এমনকি ভদ্দরলোকরাও যখন তিন চারটে বিয়ে করে, তখন তো কেউ দোষ দেয় না!

বললাম, বাঃ রে, বেটাছেলেরা তো আর দেবতা নয়, কিন্তু মেয়েরা যে দেবী। ভগবান কি যা খুশি করতে পারে ? তারা শুধু পুণ্যি করে।

শুনে হেসে ফেললো আলোবৌ। বললে ভগবান তো ছিলাম, মানুষ হয়ে দেখ্‌ছি অনেক বেশি সুখ, অনেক শান্তি।

কথাটা সেদিন বুঝতে পারি নি ভাল করে। আর বুঝতে পারিনি মঙ্গলকে বিয়ে করার জন্যে আলোবৌকে কেন তাড়িয়ে দিল মা। কিন্তু আলোবৌ তো আগেই একবার বিয়ে করেছিল, তা না হলে লক্ষ্মী হল কি করে ? হিন্দু মেয়েদের কি দু-বার বিয়ে হয় নাকি ? হয় না। তাই বোধ হয় আমাদের বাড়ি ছেড়ে চলে আসতে হল তাকে, কিংবা কে জানে, হয়তো মঙ্গল হিন্দুস্থানী বলেই—অন্য জাত যে।

সদাশিব জ্যাঠা জাত মানতেন না। বলতেন, ভগবান-টগবান মিথ্যে কথা। আগেকার দিনের রাজরাজড়া আর তাদের ধুরন্ধর মন্ত্রীরা জাত বানিয়েছিল নিজেদের সুবিধের জন্য। যারা একদিন খুব উঁচু জাত ছিল সময়ের ফেরে পড়ে আজ তারাই হয়ে গেছে নীচু জাত, আর যারা ন্যায় অন্যায় মানে না, একটা সংস্কৃত শ্লোকের মানে বলতে পারে না, অ্যাং-ব্যাং বলে প্রতিমার দিকে শুধু ফুল ছুঁড়তে পারে, তারাই কিনা বামুন। অতীতে যারা বর্ণাশ্রম মানে নি, মানুষকে মানুষ বলেই ধরেছে, তারা আজ নিম্নবর্ণ। একদিন দেখবি এই নিম্নবর্ণরাই পৃথিবী জয় করবে।

আমরা কিন্তু এর এক বর্ণও বুঝতে পারতাম না। শুধু এইটুকুই বুঝতাম, আমরা যাকে ছোট বলি, সদাশিব জ্যাঠা তাদেরই বড় বলেন।

সদাশিব জ্যাঠার কাছ থেকে শুনে এসে দাদুকে প্রশ্নে প্রশ্নে বিপর্যস্ত করে তুলতাম। আর দাদু সহাস্য মুখে বলতেন, আমরা দু-পাতা ইংরেজিই পড়েছি, কতটুকু জ্ঞানই বা আছে আমাদের।

—সদাশিব জ্যাঠা তোমার চেয়েও বেশি জানে দাদু?

দাদু হাসতেন।—কি রকম স্মরণশক্তি ওঁর, জানো? সেবার যখন কোলাঘাটে ট্রেন অ্যাকসিডেণ্ট হল, সামান্য আহত হয়ে পড়ে ছিলেন উনি। আর ওঁর কাছে দাঁড়িয়ে সি এম ই সাহেব, ট্রাফিক সুপারিণ্টেন্ডেন্ট আর চিফ মেডিক্যাল অফিসার ইংরেজিতে কথাবার্তা বলেছিল, যুক্তি করেছিল কি করে মৃত অর্ধমৃত সকলকে নদীতে ফেলে দেয়া যায় বা পুড়িয়ে ফেলা যায়।

—তারপর?

—সদাশিববাবু ইংরেজি জানতেন না এক বর্ণ, কিন্তু যা যা শুনেছিলেন হুবহু তাই বললেন, ইংরেজিতে, ঠিক সাহেবদের মতো উচ্চারণ করে। আর তদন্তের সময় ঐ সাক্ষি দেয়ার পরই চাকরি গেল ওঁর।

চাকরি যাওয়াটা যেন মস্ত বড় বীরত্বের কাজ—ধারণা হয়েছিল আমার। কিন্তু সত্যিই বাবার চাকরি গেল না। ধর্মঘটে জিতে গেল লেবার ইউনিয়ন, আর অন্য যাদের চাকরি গিয়েছিল তাদের সঙ্গে বাবাও চাকরি ফিরে পেলেন।

শুনলাম, লেবার ইউনিয়নের শক্তি দেখে বিস্মিত হয়েছে সারা ভারত। বড় বড় রাজনৈতিক নেতারাও নাকি খোঁজ খবর নিচ্ছে।

বাবা শুধু দুঃখ করে একবার বলেছিলেন, দু-দিন আগে রেজিস্ট্রি করালে আমাদের ইউনিয়নটাই হতো ভারতবর্ষের প্রথম লেবার ইউনিয়ন।

কোনো একটা জ্ঞানবিজ্ঞানের বইয়ে দেখেছিলাম, আমাদের ঐ স্টেশন-প্লাটফর্ম নাকি দৈর্ঘ্যে ভারতবর্ষে দ্বিতীয়। তার জন্য মনে মনে গর্ব অনুভব করতাম আমরা। কিন্তু লেবার ইউনিয়ন স্থাপনেও দ্বিতীয় হয়ে যাওয়ায় ক্ষুব্ধ হয়েছিলাম আমি।

কোনো ক্ষেত্রেই কি আমরা প্রথম হতে পারবো না?

আর কিছুতেই না হোক পরীক্ষায় প্রথম হতেই হবে, প্রতিজ্ঞা করেছিলাম।

সেকেণ্ড মাস্টার আমাদের ইংরেজি পড়াতেন। তিনি বলেছিলেন, ফার্স্ট হবার সহজ রাস্তা হল ডিকশনারি মুখস্থ করা।

আমরা অনেকেই তখন ডিকশনারি মুখস্থ করতাম। কিন্তু বাবাকে লুকিয়ে লুকিয়ে। ডিকশনারি মুখস্থ করতে দেখলেই বাবা চটে যেতেন।

তাই ছোট ডিকশনারিটা নিয়ে লাইনের ধারে গিয়ে ব্যালাস্ট ট্রেনের জন্যে অপেক্ষা করতাম।

ব্যালাস্ট ট্রেনটা আসলে ছিল কুলিদের গাড়ি। কোনো টিকিট লাগতো না। কারখানা

থেকে বেরিয়ে সোজা পুব মুখে পুরোনো বাজার পর্যন্ত যেতো সেটা, আবার ফিরে এসে ঢুকতো কারখানায়। ভোঁ বাজার সঙ্গে সঙ্গে লাইনের ধারে ধারে এসে জমা হতো কুলিরা। ট্রেনটা থেমে থেমে তুলে নিত তাদের, পৌঁছে দিত কারখানায়।

কিন্তু বিকেলে ছুটির সময় কারখানা থেকে বোঝাই হয়ে বেরিয়ে আসতো, পুরোনো বাজারে যখন পৌঁছতো তখন একেবারে ফাঁকা। সেই সময় গাড়িতে উঠে পড়তাম আমরা। ডিকশনারি খুলে বসতাম।

তারপর কারখানায় ঢোকার আগে ট্রেনটা যেই হুইসল্ বাজিয়ে এক মিনিট দাঁড়াত অমনি টুপ করে নেমে পড়তাম আমরা।

এমনি ভাবে নামতে গিয়েই কাটা পড়েছিল মানু।

## ১০

গোলবাজার বলতে শুধু বাজার নয়। সমস্ত পাড়াটাকেই বলতো গোলবাজার।

স্টেশনের ওভারব্রিজের ওপর দাঁড়িয়ে যতদূর চোখ যায়, পুব থেকে পশ্চিমে চলে গেছে রেলের লাইন। একজোড়া নয়, অসংখ্য। এক সঙ্গে তিরিশ চল্লিশটা ট্রেন পাশাপাশি যাতায়াত করতে পারত ওভারব্রিজের তলা দিয়ে। দোতলা স্টেশন বিল্ডিংটা যেন এক বিরাট বনস্পতি, চতুর্দিকে রেল লাইনের অসংখ্য শিকড় ছড়িয়ে হা-পিত্যেশ করছে রসদের জন্যে। অতো বড়ো জংশনও নাকি আর নেই বাংলাদেশে, শুনতাম টি টি সি গুপ্তবাবুর কাছে। 'গার্ড সাহেব' বলতাম যাঁকে তিনিও এই কথায় সায় দিতেন।

তিরিশ কি চল্লিশ জোড়া রেল লাইন, কোনোটায় মেল ট্রেন ছাড়ল, কোনোটায় প্যাসেঞ্জার, আবার কোনোটায় এক্সপ্রেস নয়তো লোকাল এসে দাঁড়াল। আর ট্রাফিক সেট্‌লমেন্টের দিকটায় ছিল মালগুদাম, মালগাড়ির ভিড় লেগে থাকতো সেদিকটায় সদাসর্বদা। বাকি লাইনগুলোও বিশ্রাম পেতো না, শান্টিং লেগেই থাকতো।

স্টেশন থেকে সেই এক ঝাঁক রেললাইন সোজা পশ্চিমে চলে গেছে লেভেল ক্রসিং, ওয়েস্ট কেবিন, লোকো শেড পার হয়ে কারখানা অবধি। তারপর হঠাৎ বাঁক নিয়েছে বাঁ দিকে—হিজলীর দিকে। সেখান থেকে কোনোটা গেছে পুরী, ওয়াল্টেয়ার, মাদ্রাজ; কোনোটা টাটা, বিলাসপুর, বোম্বাই; আবার কোনোটা আসানসোল, আর নয়তো বাঁকুড়ার দিকে।

এক ঝাঁক রেললাইনই যেন দু-ভাগ করে দিয়েছিল শহরটাকে। উত্তর আর দক্ষিণ। দক্ষিণে সাহেবপাড়া, উত্তরে গোলবাজার। গোলবাজারটা আসলে ছিল হিন্দুদের বসতি। কেন জানি না, একজন মুসলমানও কোয়ার্টার পায়নি গোলবাজারে। কিংবা ওরা নিজেরাই বোধ হয় আসতে চাইতো না। গোলবাজারের উত্তরের বাড়িগুলোর শেষে প্রকাণ্ড একটা মাঠ, চারপাশে পাঁচিল দিয়ে ঘেরা রিক্রিয়েশন ক্লাব, প্রতি বছর বড়দিনে যেখানে স্পোর্টস হতো। তারও উত্তরে ছিল, মুলসমান পাড়া।

ও-পাড়ায় মহরমের সময় প্রায়ই বেড়াতে যেতাম। সে-সময় একটা আকর্ষণ আমাদের সকলকে টেনে আনতো।

বাঘের লড়াই। বাঘ-পাঞ্জার।

দু-দিক থেকে দুটো দল আসতো মহরমের বাজনা বাজাতে বাজাতে। সামনে বাজনদার জনকয়েক, তারপর জনকয়েক লোক পাশাপাশি দুটো বাঁশ বয়ে আনতো, আব তার ওপর

নানা অঙ্গভঙ্গি করে নাচতো যে, তাকে ঠিক বাঘের মতোই দেখাতো। বাঘের মতো মুখোশ পরতো সে, সারা গায়ে হলদে রঙ—হলদের ওপর ডোরা কাটা।

অন্যদিক থেকেও নানা অঙ্গ-ভঙ্গি করতে করতে আরেকটা বাঘ আসতো। তারপর দুপক্ষই মুখোমুখি বাঁশের ওপর দাঁড়িয়ে দাঁড়িয়ে শুরু করতো পাঞ্জা লড়া।

পাঞ্জা লড়ায় ইদ্রিস ছিল সবচেয়ে বিখ্যাত। থাকতো আমাদের বাসার দক্ষিণের মাঠ পেরিয়ে পোর্টারিখুলিতে। কি চমৎকার ঘুড়ি বানাতো ইদ্রিস—আর বৌটা কয়লা চুরি করে এনে বিক্রি করতো। মহরমের সময় বাঘ নাচ দেখাতে আসতো ইদ্রিস আমাদের পাড়াতেও। বকশিশ নিয়ে যেতো বাবার কাছ থেকে। বকশিশ না দিলে নড়তো না।

ছোটবেলাকার একটা ঘটনা মনে পড়ে।

ইদ্রিসের সঙ্গে পাঞ্জা লড়বার জন্যে সেবার নতুন 'বাঘ' এসেছিল আগ্রা থেকে।

আমাদের ক্লাসের মুস্তাফা বলেছিল, এবার দেখিস ইদ্রিস হেরে যাবে। ইদ্রিস হেরে যাবে? বাইরের লোক এসে হারিয়ে দিয়ে যাবে আমাদের ইদ্রিসকে? ইদ্রিস তো আমাদেরই। আমাদের শহরের লোক অন্য শহরের কাছে ছোট হয়ে যাবে?

—কক্ষনো না। মুস্তাফাকে বলেছিলাম, দেখিস ইদ্রিস কক্ষনো হারবে না।

মুস্তাফা একটা আনি বের করে বলেছিল, এক আনা বাজি।

বাজি রেখে আমিই জিতেছিলাম। কিন্তু মুস্তাফা যখন আনিটা দিয়ে দিল, হঠাৎ কেমন যেন ভয় পেয়ে গেলাম। লজ্জায়, আত্মধিক্কারে মাটিতে মিশে গেলাম। বললাম, না, না ফেরত নে তুই।

বাজি! বাজি রাখা মানে তো জুয়া খেলা। ছি ছি জুয়া খেললাম আমি।

আনিটা ছুঁড়ে ফেলে দিয়ে ছুটে চলে এসেছিলাম। এসে, মা-র বুকে মুখ লুকিয়ে কাঁদতে কাঁদতে বলেছিলাম, মা আর কখনো করবো না, কখনো না। তুমি বলো আমার পাপ হবে না।

—পাপ? কেন কি করেছিস তিমু?

বললাম।

শুনে মা হেসে উঠল। আমাকে কোলের কাছে টেনে নিয়ে কপালে চুমু খেয়ে বললে, আর কখনো বাজি রাখিস না, কেমন?

—বলো, পাপ হবে না আমার?

—পাপ? মা হেসে উঠল। বললে, আমি বললেই পাপ হবে না, কে বললে তোকে?

—বাঃ রে, তুমি তো মা। মা তো ভগবানের চেয়েও বড়, তুমি বললেই হবে।

মা আরো জড়িয়ে ধরে বললে, বেশ, বলছি আমি, তোর কোনো পাপ হবে না।

খুশিতে হাসতে হাসতে চোখ তুলে তাকালাম। দেখলাম মা-র দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে।

দু-হাতে ঝাঁকানি দিয়ে বললাম, মা কাঁদছ, কাঁদছ তুমি?

মা হাসল, উত্তর দিল না কথার।

শুধু বললে, ওদের সঙ্গে মেলামেশা করিস না তিমু, ওরা সব বদ ছেলে।

তবু মুস্তাফার সঙ্গে না মিশে থাকতে পারতাম না। কেন জানি না, মুস্তাফাকে আমার ভাল লাগতো।

ওর কাছেই শুনতাম বাব্বা সাহেবের গল্প।

মুস্তাফাই আমাকে নিয়ে গিয়েছিল বাব্বা সাহেবের বাড়িতে। মসজিদের পাশেই বড় দোতলা বাড়িটা ছিল বাব্বা সাহেবের, আসল নাম ছিলো যাঁর আবিদ হোসেন।

চিফ বোটানিক্যাল ইঞ্জিনিয়ার, অর্থাৎ সি এম ই ছিলেন শহরের একচ্ছত্র অধিপতি।

তাঁকে সবাই শুধু ভয় পেতো।

কিন্তু ভয় আর ভক্তি দু-ই একজনের জন্যে। আবিদ হোসেন। লোকে বলতো, আবিদ হোসেন এত বড়লোক যে, সমস্ত রেল কোম্পানিটাও নাকি কিনে নিতে পারে।

তখনকার দিনে মাত্র তিন চারজন অফিসারের মোটর গাড়ি ছিল, আর একা আবিদ হোসেনের কত যে গাড়ি ছিল তার হিসেব জানতো না কেউ।

মুস্তাফা বলেছিল, যত বাড়ি এ শহরের, সব তৈরি করেছে বাব্বা সাহেব। রেলের যেখানে যতো ব্রীজ তৈরি হয়, সব কন্ট্রাক্ট তার।

একবার নাকি মাইনের দিনে কোলকাতা থেকে টাকা এসে পৌঁছয়নি, তাই নগদ এক লক্ষ টাকা ধার দিয়ে এসেছিল বাব্বা সাহেব, সি এম ই-র হাতে।

সেই আবিদ হোসেনের গল্পই শুনতাম, চোখে দেখিনি তার আগে, মনে মনে কল্পনার তুলি দিয়ে তার একটা ছবি এঁকে রেখেছিলাম। আর সে ছবির সঙ্গে বেশ খানিকটা মিল ছিল আরব্য রজনীর সেই বাদশার।

মুস্তাফা একদিন বললে, চলো বাব্বা সাহেবের বাড়ি যাই, পেস্তা বাদাম খাওয়াবে গেলেই।

পেস্তা বাদামের লোভে নয়, বাব্বা সাহেবকে স্বচক্ষে দেখতে পাবো এই লোভেই রাজি হলাম।

এত কাছ থেকে বাড়িটা কোনোদিন দেখিনি তার আগে। ধারণা ছিল সাহেব পাড়ায় সি এম ই-র বাংলোটাই বুঝি সবচেয়ে বড়। কিন্তু আবিদ হোসেনের বাড়িটা দেখে বিস্মিত হয়েছিলাম। আর সেই প্রথম বুঝেছিলাম, আমাদের ঐ রেল কলোনিটার একচ্ছত্র অধিপতি সি এম ই সাহেব নয়, বাব্বা সাহেব।

প্রকাণ্ড তিনতলা বাড়ি, নানা কারুকার্য তার কার্নিসে, থামে দেয়ালের গায়ে। আর বাড়ির সামনে নকশা করা লোহার ফটক।

লোহার ফটকের কাছেই একটা দড়ির খাটিয়ায় বসে গড়গড়ায় তামাক খাচ্ছিল একটা থুত্থুরে বুড়ো। একটা বিরাট জালাব মতো শরীর, খালি গায়ে বসে তামাক খাচ্ছিল সে।

ভেবেছিলাম, দারোয়ান হয়তো।

কিন্তু মুস্তাফা গিয়ে তাকেই সেলাম করে দাঁড়াল।

সেলামালেকাম।

আশ্চর্য না হয়ে পারিনি। এই লোকটাই বাব্বা সাহেব? কিছুতেই যেন বিশ্বাস হল না।

আবিদ হোসেন হাত তুলে কি যেন বললে মুস্তাফাকে, খাটিয়ার একপাশে বসতে বললে আমাকে। তারপর আমার নাম জিজ্ঞেস করলে, বাবার নামও।

একটা চাকরকে ডেকে পেস্তা বাদাম আনতে হুকুম দিয়ে জিজ্ঞেস করলে, শরবত ছোটাসাব?

—না, না। ঘাড় নেড়ে অসম্মতি জানালাম।

তারপর পেস্তা বাদাম চিবোতে চিবোতে গল্পে জমে গেলাম কখন।

আবিদ হোসেন ছিল পাঞ্জাবী মুসলমান। ওর ঠাকুর্দা নাকি প্রথম ঠিকাদারী ব্যবসা শুরু করে। বোম্বাই থেকে মাত্র কুড়ি মাইল লম্বা রেল লাইন পাতা হয়েছিল তখন। আর তার লোক সংগ্রহ করে দেওয়ার জন্যে আড়কাঠির কাজ করে কিছু টাকা জমিয়েছিল আবিদ হোসেনের ঠাকুর্দা। সে হলো গিয়ে ১৮৫৪ সালের কথা।

তারপর বংশানুক্রমিকভাবে ওরা রেলের ঠিকাদার।

আবিদ হোসেন আমার পিঠে হাত রেখে বললে, লিখা-পড়া করে যেন নোকরি কোরো না ছোটাসাব। বিজনেস কোরো, নোকর রাখতে পারবে।

ব্যবসা ? ব্যবসার কথা কেউই ভাবতাম না আমরা। ব্যবসা বললেই, মনে হতো গোলবাজারে ভড়দের কাপড়ের দোকান, বেরাদের স্টেশনারি কিংবা পূজারার সাহেবী দোকান। দোকানদার হওয়ার চেয়ে রেলের কারখানায় অ্যাপ্রেন্টিস হওয়া অনেক ভাল, ভাবতাম আমরা সকলেই। কিন্তু তার চেয়েও বড় ইচ্ছা ছিল—সি আর দাসের মতো ব্যারিস্টার হওয়া।

আবিদ হোসেন বলল, হাঁ ব্যারিস্টারিতে আজাদী আছে। কিন্তু কোট পান্তলুন পরতে হয় আদালতে।

বললাম, বড় হতে গেলেই তো কোট প্যান্ট পরতে হয়।

শুনে হো-হো করে হাসল আবিদ হোসেন। হাসতে হাসতে যে গল্পটা বললে, বিশ্বাস হল না।

বুলডোজার! নামটা সেই প্রথম শুনলাম।

বোম্বাই থেকে নাকি দু-জন খাস বিলিতী সাহেব এসেছিল একবার আবিদ হোসেনের চিঠি পেয়ে। বুলডোজার বিক্রি করবার জন্যে! না, আসবার জন্যে চিঠি লেখে নি ও, শুধু জানিয়েছিল নতুন মডেলের কি বুলডোজার বেরিয়েছে তার কিতাব পাঠাও। আর চিঠি পেয়েই ছুটে এসেছিল তারা।

আবিদ হোসেন গড়গড়ায় টান দিতে দিতে বলেছিল, তামাম দুনিয়া জানে আবিদ হোসেনের নাম। কলকাত্তা জানে, বোম্বাই জানে, রাঙ্গুন জানে।

সাহেব দুটো যেদিন এল, সেদিন ঠিক এমনি ভাবেই খাটিয়ায় বসে তামাক খাচ্ছিল ও। সাহেব দুটো এসে ওকে ডেকে বললে, এই বুড্ডা, হোসেন সাব আছে?

আবিদ হোসেন প্রশ্ন করলে, কেন?

সাহেব চটে গেল, বললে, কেন তা হোসেন সাহেবকে বলবো, তুমি চাকর তোমাকে বলতে যাবো কেন? যা বলছি তার উত্তর দাও।

তখন আবিদ হোসেন সেলাম করে বললে, হুজুর, নফর আবিদ হোসেন আপনার সামনেই হাজির রয়েছে।

প্রথমটা বিশ্বাস করলে না তারা।

আশেপাশে যারা কাজ করছিল তাদের দেখিয়ে আবিদ হোসেন বললে, সাহেব, বিশ্বাস না হয় এদের জিজ্ঞেস করো।

সাহেবরা যখন বুঝতে পারল, তখন কুর্নিশ করে ক্ষমা চেয়ে একেবারে কাদা।

শেষে আসল কথাটা পাড়ল তারা। আর আবিদ হোসেন বললে, যারা ভদ্রতা শেখেনি তাদের সঙ্গে আমি ব্যবসা করি না।

সাহেবরা মুখ কাচুমাচু করে বললে, হোসেন সাহেব, চিনতে পারলে কি আর এমন হতো!

—কিন্তু আমার নফরের সঙ্গে তুমি তো ঐ রকমই ব্যবহার করতে?

বলেই আবিদ হোসেন ডাকল তার সেক্রেটারি অমিয়বাবুকে। বললে এ সাহেবের অর্ডার ক্যানসেল করে ব্রিটানিয়া কোম্পানিকে পনেরোটা বুলডোজারের অর্ডার দাও। আর হ্যাঁ, এক লাখ টাকার চেক অ্যাডভান্স পাঠিয়ে দাও।

সাহেবদের সামনেই নাকি চেক সই করেছিল আবিদ হোসেন।

মুস্তাফা বলেছিল, ও আর কি! বাব্বা সাহেবের জুতো পালিশ করে একজন সাহেব, তা জানিস?

—জুতো পালিশ করে? সাহেব? জুতো পরে নাকি আবিদ হোসেন? বিস্মিত হয়ে প্রশ্ন করেছিলাম। তারপর জেনেছিলাম যে আবিদ হোসেনের দপ্তরের কেরাণীবাবু, দারোয়ান

আর চাপরাসীদের জুতো পালিশ করবার জন্যে একজন ফিরিঙ্গি সাহেব রেখেছিল সে মোটা মাইনে দিয়ে।

বিস্মিত হয়ে একদিন আবিদ হোসেনকে তাই প্রশ্ন করলাম, সত্যি ?

আবিদ হোসেন হাসলে।—রুপেয়ায় সব কেনা যায় ছোটাসাব হাতে তালি বাজিয়ে মালীকে ডেকে বললে, জুতাপালিশ সাহেবকে পাঠিয়ে দাও।

মিনিট কয়েক পরেই কোটপ্যান্ট পরা ফিটফাট চেহারার একজন ফিরিঙ্গি সাহেব এসে দাঁড়াল।

আবিদ হোসেন বললে, স্টুয়ার্ট, ছোটা সাহেবের জুতোটা পালিশ করে দাও।

আমার স্যাণ্ডেল জোড়াটা নিয়ে যাচ্ছিল স্টুয়ার্ট, আবিদ হোসেন হঠাৎ রেগে গিয়ে চিৎকার করে উঠল অশ্লীল ভাষায়।

বললে, এখানে বুরুশ এনে পালিশ করো।

ক্ষমা চেয়ে বুরুশ আনতে ছুটল স্টুয়ার্ট।

সেদিন রাত্রে এক মিনিটের জন্যেও ঘুমোতে পারিনি। জীবনের ওপর দিয়ে এতো বড় একটা ঝড় আর কখনো বয়ে যায়নি। আমার সমস্ত বিশ্বাস, সমস্ত ধারণা যেন রাতারাতি পাল্টে গেল।

কিন্তু তখন পর্যন্ত আবিদ হোসেনের চরিত্রের কতটুকুই বা দেখেছি। শুধু এইটুকুই বুঝেছিলাম যে শহরের প্রত্যেকটি লোককে স্নেহের চোখে দেখে আবিদ হোসেন, আর যত শত্রুতা তার একজনের সঙ্গে। সে হলো নতুন চিফ মেকানিক্যাল ইঞ্জিনিয়ার রবার্সন সাহেব।

দাদুর কাছে একদিন আবিদ হোসেনের কথা তুলেছিলাম।—দাদু, সি এম ই নাকি আবিদ হোসেনকে ভয় করে ?

দাদু হেসে বলেছিলেন, ভয় ? না, তবে রেষারেষি দু-জনের মধ্যে কম নেই। অথচ সেই প্রথম যখন বাব্বা সাহেব এসেছিল ঠিকাদার হয়ে, কি খাতিরটাই না করতো সাহেবদের। এখন বড় হয়ে গেছে, ব্রিজ তৈরি বা মেরামত করতে হলে, কিংবা বড়দরের কাজ করতে হলে আবিদ হোসেন যা টেণ্ডার দেবে অন্য কোনো ঠিকাদারের পক্ষে তা সম্ভবই নয়। তাই এখন আর সি এম ই-র ধার ধারে না ও।

অর্থাৎ রবার্সন মনে করতো সে-ই শহরটার সম্রাট, আর আবিদ হোসেন ভাবতো, সে। রেল কোম্পানির কোলকাতার দপ্তর ছিল আবিদ হোসেনের হাতের মুঠোয়, বিলেতের বোর্ড অফ ডিরেক্টর্সের কয়েকজন মেম্বারও ছিল আবিদ হোসেনের পরিচিত। আর তার চেয়েও বড় কথা, জেলার থানাপুলিস, জজ ম্যাজিস্ট্রেট সকলেই আবিদ হোসেনকে ভয় করতো, সম্ভ্রম করে চলতো।

যেদিন সি এম ই-র গাড়ি আর আবিদ হোসেনের গাড়ি একই রাস্তায় এসে পড়তো, সে এক দৃশ্য।

কার গাড়ি আগে যাবে এই নিয়ে রেষারেষি। শেষ পর্যন্ত আবিদ হোসেনের গাড়িকে পথ ছেড়ে দিতে বাধ্য হতো রবার্সন সাহেব।

রাস্তার টহলদার পুলিস আবিদ হোসেনকে সেলাম করতো, কিন্তু রবার্সন সাহেবকে দেখে শুধু খাড়া হয়ে দাঁড়াত, এই যা।

আসলে আমাদের ঐ শহরটাই ছিল অদ্ভুত এক রাজত্ব। কোম্পানির কর্মচারীদের কাছে রবার্সন সাহেবই ছিল একমাত্র রাজা ! কিন্তু সরকারী দপ্তরের লোক, দারোগা পুলিস, এরা ভয় পেতো একমাত্র জেলা ম্যাজিস্ট্রেটকে। আর এই ম্যাজিস্ট্রেটও নাকি আবিদ হোসেনকে সম্ভ্রম করে চলতো।

সুতরাং এ-হেন আবিদ হোসেনের সঙ্গে ঘনিষ্ঠ হয়ে উঠে মনে মনে গর্ব অনুভব করতাম।

আর কি আশ্চর্য, এত বড় একটা মানুষ, এত ধনী, সে আমাদের সঙ্গে এমন ব্যবহার করতো, যেন সেও ছেলেমানুষটি।

একদিন বলেছিলাম, বাব্বা সাহেব, তোমার ছেলেপুলে নেই ?

—ছেলেপুলে ? হেসেছিল আবিদ হোসেন !—তুমি তো রয়েচো ছোটাসাব, মুস্তাফা রয়েচে, তামাম শহরের বাচ্চারাই তো আমার অভাব মিটিয়ে দিয়েচে। আবার লেড়কালেড়কি কি হবে ?

শুনে বিস্মিত হয়েছিলাম।

পান্নার পিসীমার ছেলে হয়নি বলে কতো তাগা তাবিজ পরতো, কত ধর্না দিতো মন্দিরে। কেন ? ছেলেপুলে না থাকলে মানুষের কষ্ট হয় বলে তো ? আর আবিদ হোসেনের কোন দুঃখই নেই ?

মুস্তাফাকে জিজ্ঞেস করেছিলাম, আবিদ হোসেন বিয়ে করে নি কেন রে ?

—বিয়ে করেনি ? আবিদ হোসেন ?

—করেছে ? তবে ছেলেপুলে নেই কেন ? জিজ্ঞেস করেছিলাম মুস্তাফাকে।

মুস্তাফা হেসে বলেছিল, আবিদ হোসেনের কতগুলো বিবি আছে জানিস ?

—অনেক ? স্তম্ভিত হয়ে গিয়েছিলাম শুনে।

পান্নার পিসীমার ছেলে হয়নি বলে নাকি ওর পিসেমশাই আবাব বিয়ে করবে বলেছিল। আর তা শুনে কত কান্নাকাটি হৈ-চৈ ! বাবাও তো শুনে গালাগাল দিয়েছিলেন পান্নার পিসেমশাইকে, বলেছিলেন লজ্জা করে না এক বৌ থাকতে আবার বিয়ে করার কথা বলতে ?

আমারও মনে হয়েছিল, পান্নার পিসেমশাই একটা পাষণ্ড। আর আবিদ হোসেনের কিনা অনেক বিবি।

লোকটার ওপর যতো শ্রদ্ধা জমা হয়েছিল সব নষ্ট হয়ে গেল ঐ একটি খবরে। মনে মনে বললাম, আবিদ হোসেন লোকটা এক নম্বরের শয়তান !

## ১১

পুজোর সময় নিমাইদা ভলান্টিয়ার ইন-চার্জ।

আমরা ছোটরা থাকতাম মেয়েদের গ্যেটে—আমি, পল্টু, পরী, বাঁটুল, করুণা, আরো অনেকে।

মন্দিরের দালান আর অর্ধসমাপ্ত নাটমঞ্চের মাঝখানে ছিল বেশ খানিকটা ফাঁকা মাঠ। সেই মাঠের ওপর প্যাণ্ডাল হতো রেলের স্টোর থেকে ত্রিপল নিয়ে এসে। ইলেক্‌ট্রিক্যাল ডিপার্টমেন্ট থেকে তার আর লাল নীল বাল্‌ব নিয়ে এসে সাজানো হতো প্যাণ্ডালটা।

মন্দিরে পুজো-আর্চা থেকে কাঙালী-ভোজন পর্যন্ত সব কিছু তদারক করতেন ব্রজেনবাবু। তাঁর কথা সবাই মান্য করতো, শ্রদ্ধা করতো সকলেই। বাবা যেমন ছিলেন লোকো ডিপার্টমেন্টের সিনিয়র অ্যাকাউণ্টেন্ট, ব্রজেনবাবু ছিলেন তেমনি ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের অ্যাকাউণ্টেন্ট। আবিদ হোসেন হয়তো ব্রজেনবাবুর তোয়াক্কা রাখতো না, কিন্তু ছোটখাট অন্যান্য ঠিকাদাররা তাঁকে সন্তুষ্ট রাখত তাড়াতাড়ি বিল পাশ করিয়ে নেবার জন্যে।

করুণা ছিল ব্রজেনবাবুর ছেলে, আমারই সমবয়সী। তার কাছেই শুনতাম, ঈদের সময় তাদের ডালি পাঠাত মুসলমান ঠিকাদাররা, পুজোর সময় বাঙালীরা, আর হিন্দুস্থানীরা পাঠাত দেওয়ালীর সময়। কিন্তু সারা বছরে একবার ক্রিস্টমাসের সময় ইঞ্জিনিয়ার সাহেবদের ডালি পাঠাতেন ব্রজেনবাবু স্বয়ং।

ডালি জিনিসটা যে ঘুষ তা জানতাম না।

করুণা বলেছিল, ডালি জানিস না ? আঙুর বাদাম, আপেল, মদের বোতল, রেডিও গ্রামোফোন, কতো কি দামী জিনিস পাঠাতে হয় ঝুড়িতে করে। নগদ টাকাও দিতে হয় অনেক সময়, আর সঙ্গে একটা রাজারাণীর ছবি।

করুণাদের বাড়িতেও একটা বড় রঙিন ছবি টাঙানো দেখেছিলাম—

মহারাণী ভিক্টোরিয়ার পাশে অ্যালবার্টের অদ্ভুত ধরনের কোঁকড়ানো চুলের টেরী কাটা দেখে সেই প্রথম বুঝেছিলাম 'এলবার্ট করা' কাকে বলে। অথচ ভেবে পেতাম না, ও-ভাবে চুল আঁচড়ালে সবাই ঠাট্টা করে কেন, কেনই বা বকুনি দেন ইস্কুলের মাস্টারমশাইরা। তেমনি বুঝতে পারতাম না ব্রজেনবাবু নিজেই যখন ঠিকাদারদের কাছে ডালি ভেট পান, তখন সাহেবদের আবার কেন ডালি দেন বড়দিনে।

করুণা সে-প্রশ্ন শুনে হেসেছিল।—বাঃ রে, ডালি না দিলে তো চাকরিই থাকবে না।

চাকরি থাকবে না ? কই, বাবা তো ব্রজেনবাবুর মতো ডালি পান না ! দেনও না। তবে।

পরী ছিল আমাদের মধ্যে সবচেয়ে চালাক চতুর। বয়সে ও হয়তো আমার চেয়ে সামান্য বড় ছিল, কিন্তু আমার চেয়ে অনেক বেশি বুদ্ধি ছিল ওর। অনেক কথা ও বুঝতে পারত।

ও বলেছিল, আসল ব্যাপার বুঝিস না ? ব্রজেনবাবু যা ঘুষ পান তার বখরা দিতে হয় সাহেবদের !

ঘুষ ! কথাটা শুনে ব্রজেনবাবুর ওপর, করুণাদের ওপর মনটা বিষিয়ে গিয়েছিল।

কিন্তু পুজোর সময় এলেই কেমন যেন ভক্তি হতো ব্রজেনবাবুর ওপর।

বাঙালীরা সবাই মিলে মন্দিরটা গড়েছিল ঠিকই, কিন্তু ব্রজেনবাবু না থাকলে দুর্গামন্দির হতো না—মন্দিরটা তো একরকম তারই দান। ঠিকাদারদের দিয়ে বিনা পয়সায় মন্দিরটা তৈরি করিয়েছিলেন তিনি।

পুজোর সময় চাঁদা দিতেন সব চেয়ে বেশি। আর কাঙালীদের খাওয়াতেন নিজে দাঁড়িয়ে থেকে। নিজের হাতে কাপড় বিলি করতেন তাদের। সে-দৃশ্য দেখতে দেখতে সত্যিই ভাল লাগতো। হাজার হাজার কাঙালী খেতে বসেছে, ব্রজেনবাবু ছড়ি হাতে পরিবেশন দেখছেন। তারপর একে একে কাপড় বিলি করতেন ব্রজেনবাবু গ্যেটের কাছে দাঁড়িয়ে। কাপড় নিয়ে সেলাম করতে করতে বেরিয়ে যেত তারা।

সেদিন এমনিভাবে দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখছিলাম কাঙালী-বিদায়।

হঠাৎ পরী এসে ডাকল—তিমু চট করে শুনে যা।

ওর পিছনে পিছনে ছুটতে ছুটতে এসে পৌঁছলাম মেয়েদের গ্যেটে।

পাড়ার সব মেয়েরা রঙিন কাপড়-চোপড় পরে সেজেগুজে মন্দিরে ঢুকছিল।

আরতির সময় হয়ে গিয়েছিল তখন।

পরী ফিসফিস করে বললে, সুধাদি আসছে। চুপ করে বসে থাক্। এক্ষুনি আসবে সুধাদি।

সুধাদি ফিরে এসেছে ? কিছুতেই যেন বিশ্বাস হচ্ছিল না। সেই যে কারা জোর করে ধরে নিয়ে গিয়েছিল, তারপর শুনেছিলাম পুলিস নাকি উদ্ধার করে এনেছিল সুধাদিকে ! মা বলেছিল। কিন্তু চোখে দেখিনি। কে যেন বলেছিল, সেজদি বোধ হয়, সে সুধাদি আর

লজ্জায় মুখ দেখাতে পারছে না, তাই তাকে মামার বাড়ি পাঠিয়ে দেওয়া হয়েছে।

সেই সুধাদি ফিরে এসেছে এত দিন বাদে ?

কিছুক্ষণের মধ্যে সত্যিই এসে হাজির হল সুধাদি। ফটক পার হয়ে মন্দিরের ভেতরে ভিড়ের মধ্যে মিশে গেল।

আগের চেয়ে আরো যেন সুন্দর হয়েছে, আরো বড় হয়েছে। লাল পাড় গরদের শাড়িতে কি সুন্দর মানিয়েছিল !

পরী ফিসফিস করে বললে, সুধাদির বিয়ে ঠিক হয়েছে, জানিস ?

—সত্যি ?

—সত্যি নয়তো কি ? সুধাদির বাবা তো স্রেফ চেপে গেছে সব, পাত্রপক্ষ জানেও না। জানলে কি আর বিয়ে করতো ?

—কেন, জানলে বিয়ে করবে না কেন ? পরীর কথাটা কেমন যেন দুর্বোধ্য লেগেছিল।

আর আমাব কথা শুনে হেসেছিল পরী।—কি বোকা-রে তুই। গুণ্ডারা নিয়ে গিয়ে বুঝি ফুল বেলপাতা দিয়ে পুজো করেছে, না ?

বিস্মিত হয়ে বলেছিলুম, কি আবার করবে ?

পরী হো-হো করে হেসেছিল, তারপর ফিসফিস করে কানের কাছে মুখ নিয়ে এসে কতো কি রহস্য উদ্ঘাটন করেছিল। কিন্তু কিছুই বুঝতে পারিনি ; স্পষ্ট কোন ধারণা হয়নি।

শুধু মনে হয়েছিল, ছি ছি, পরীটা কি নোংরা কথা বলে, কি অসভ্য।

আর সুধাদি কত সুন্দর, কত শান্তশিষ্ট লাজুক নম্র চেহারা সুধাদির।

মনে হয়েছিল, পরীর সব কথা ষোলো আনা মিথ্যে।

আবার কি যেন বলতে যাচ্ছিল পরী, আর ঠাস করে একটা চড় বসিয়ে দেবার জন্যে হাত তুলেছিলাম।

হঠাৎ মন্দিরের ভেতর থেকে সেই মুহূর্তে একটা চিৎকার শুনতে পেলাম।

ছুটে গেলাম আমরা সকলেই।

তখনও চিৎকার থামেনি।

প্রথমটা আমরাও স্তম্ভিত হয়ে গিয়েছিলাম।

প্যাণ্ডেলে বাল্‌ব টাঙাবার জন্যে একটা তার টেনে নিয়ে যাওয়া হচ্ছিল।

তারটার কাটা জায়গায় হাত পড়তেই নিমাইদা চিৎকার করে উঠেছে। নিমাইদাকে টেনে সরাতে গিয়ে আরো দু-জন লোক ক্রমশ কুঁকড়ে নীল হয়ে যাচ্ছে তখন।

ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার সেন সাহেব, চোখেলাল মিস্ত্রী, আরো অনেকে কিংকর্তব্যবিমূঢ় হয়ে দাঁড়িয়ে পড়েছে। কি করবে না করবে ঠিক করতে পারছে না যেন।

হঠাৎ দেখি সুধাদি এসে এক চোখ দেখে নিয়েই ছুটতে ছুটতে গিয়ে প্লাগটা খুলে দিল।

এ সি কারেণ্ট যে কি বস্তু সেই প্রথম বুঝতে পারলাম।

আর সুধাদি কি ধমকটাই না দিল নিমাইদাকে।—প্লাগ লাগিয়ে কেউ ও-ভাবে তার নিয়ে যায় ?

নিমাইদার তিনটে আঙুল তখন পুড়ে কালো হয়ে গেছে, তাড়াতাড়ি ডাক্তারখানায় নিয়ে যাওয়া হল নিমাইদাকে।

আর সকলেই সুধাদির প্রশংসায় পঞ্চমুখ হয়ে উঠল। বললে, তিনটি লোকের জীবন দিয়েছে সুধা।

সেন সাহেব ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার হয়েও কিনা তাঁর মাথায় ঢুকলো না কি করা উচিত, আর এক ফোঁটা মেয়ে সুধা…

হঠাৎ দেখি এক কোণে অঞ্জলিদি দাঁড়িয়ে আছেন। পাথরের মূর্তির মতো একদৃষ্টে

তাকিয়ে আছেন সুধাদির দিকে।

—অঞ্জলিদি ! কাছে গিয়ে ডাকলাম।

অঞ্জলিদি চমকে উঠে তাড়াতাড়ি চোখ মুছলেন আঁচলে, তারপর হাসতে হাসতে বললেন, কি রে তিমু ?

বললাম, সুধাদি ছিল কি ভাগ্যি, না অঞ্জলিদি ?

—হ্যাঁ। কি ঠাণ্ডা মাথা দেখেছিস. অন্য কারো তো মাথায় আসেনি যে ওটা খুলে দিতে হবে। জানিস্, আমিও ছুটে যাচ্ছিলাম টেনে সরিয়ে আনবার জন্যে, কে যেন ধাক্কা দিয়ে সরিয়ে দিল আমাকে।

অঞ্জলিদির কথায় যেন কৃতজ্ঞতা ঝরে পড়ল সুধাদির ওপর।

অথচ পরে যখনই নিমাইদা বলতো, সুধার জন্যেই তো বেঁচে গেছি, তখনই কেমন যেন করুণ দেখাত অঞ্জলিদিকে। নিমাইদা যতো সুধাদির নাম করত, অঞ্জলিদি ততোই যেন অস্বস্তি বোধ করতো।

একদিন আড়ালে আমাকে জিজ্ঞেস করেছিল, হ্যাঁ রে তিমু, সুধা কি আমার চেয়েও সুন্দর ?

—সুন্দর ? তুমি অনেক বেশি সুন্দর সুধাদির চেয়ে।

অঞ্জলিদির মুখে হাসি ফুটতো এ-কথা শুনে।

অঞ্জলিদিকে মুখে যদিও সুন্দর বলতাম, মন মানতো না। কাকে সুন্দর বলা যায় ? চোখ যাকে ভাল বলে সে, না মন যাকে ভালবাসে ?

রাঙামামীমার কথা মনে পড়ে যেতো। সেই হাসি-হাসি সুন্দর মুখ। চোখে দেখতেই সুন্দর নয়, মনও তাঁকে ভালবাসতো।

যেদিন তাঁর কথা মনে পড়তো সেদিন হাজারো কথার ফাঁকে হাজারো কাজের মধ্যে বার বার সেই মুখ মনের চোখে ভেসে উঠতো ! সারা রাত বিছানায় ছটফট করতাম, ঘুম আসতো না চোখে।

এমনি নির্ঘুম রাত কেটেছিল সেদিন, তারপর ভোরের দিকে কখন যেন চোখ জুড়ে এসেছিল।

স্বপ্নে দেখা পেয়েছিলাম রাঙামামীমার। স্বপ্ন তো নয়, দুঃস্বপ্ন।

জাফরির কপাট খুলে যেন রাঙামামীমা এসে দাঁড়ালেন। চোখে মুখে উৎকণ্ঠার ছাপ। তারপর হঠাৎ যেন কে কেঁদে উঠল। কে যেন আর্তনাদ করে উঠল যন্ত্রণায়। অন্ধকারে তন্নতন্ন করে খুঁজলাম কে আর্তনাদ করছে। হঠাৎ দেখলাম, নিরুর মামা শুয়ে রয়েছেন, রক্তে ভেসে যাচ্ছে তাঁর সারা শরীর। মাথায় ব্যাণ্ডেজ বাঁধা। যন্ত্রণায় গোঙাচ্ছেন যেন। আর তা দেখে হঠাৎ ঝাঁপিয়ে পড়লেন রাঙামামীমা। কেঁদে উঠলেন ডুকরে ডুকরে। তা দেখে আমি যেন ভয়ে চিৎকার করে ডাকলাম রাঙামামীমাকে।

আর ডাক দেওয়ার সঙ্গে সঙ্গেই ঘুম ভেঙে গেল ! সারা শরীরে ঘাম ঝরছে তখন। স্বস্তির নিশ্বাস ফেললাম। যাক, স্বপ্ন ! সত্যি নয় তা হলে।

কিন্তু মনটা খারাপ হয়ে গেল কেমন যেন। ভোর হয়ে গেছে তখন। উঠে চোখ-মুখ ধুয়ে পড়তে বসলাম। কিন্তু কিছুতেই পড়ায় মন বসল না।

ধীরে ধীরে উঠে এসে রান্নাঘরে ঢুকলাম।

না, মা নেই কাছেপিঠে। উনুনে চায়ের কেটলি, সামনে কাপ ডিস নিয়ে বসে আছে সেজদি।

ফিসফিস করে বললাম, আচ্ছা সেজদি, ভোরের স্বপ্ন তো সত্যি হয়, না ?

সেজদি হেসে বললে, হ্যাঁ। কি স্বপ্ন দেখেছিস, পরীক্ষার ?

বললাম, না রে। খুব খারাপ স্বপ্ন।

—কি খারাপ ? বল্ না।

বললাম।

শুনে হাসল সেজদি। বললে, দূর, ও স্বপ্ন সত্যি হয় না।

যাক্ সত্যি হয় না তা হলে ? ঘাম দিয়ে জ্বর ছেড়ে গেলেও এত আনন্দ হয় না। ফিরে এসে পড়তে বসলাম।

তবু কেমন যেন খচ্খচ্ করল বুকের ভেরতটা। কেমন এক সন্দেহ, দুশ্চিন্তা।

বাবা বাজারে বেরিয়ে যেতেই বইপত্তর ফেলে রেখে হঠাৎ উঠে পড়লাম।

ছুটতে ছুটতে যখন এসে পৌঁছলাম গুজরাটী হোটেলের পিছনে হেডমাস্টারমশাইয়ের বাড়ির সামনে, তখন রীতিমত হাঁফাচ্ছি!

দাদু বাইরে বসে গল্প করছিলেন কার সঙ্গে।

—কি তিমু, কি খবর ? দাদু জিজ্ঞেস করলেন।

বলতে পারলাম না লোকটির সামনে। ভয় হল, যদি হেসে ওঠে সবাই ?

—না, কিছু না। এমনি। বলে ঢুকে গেলাম বাড়ির ভেতর।

দিদিমা রান্না করছিলেন। কাছে গিয়ে দাঁড়ালাম, কথাটা গুছিয়ে বলবার চেষ্টা করলাম। কিন্তু গলার স্বরটা কেঁপে গেল।

বললাম, দিদা, বিশ্রী একটা স্বপ্ন দেখেছি ভোরবেলায়।

—কি স্বপ্ন রে ?

যেমন খাপছাড়া ভাবে দেখেছিলাম স্বপ্নটা তেমনি ভাবেই বললাম। আর তা শুনে দিদিমার চোখে মুখে আতঙ্কের ভাব ফুটে উঠল।

খুন্তি হাতেই বাইরের বাগানে বেরিয়ে এলেন, দাদুকে বললেন, খোকার নামে এখনই একটা টেলিগ্রাম করে দাও, কেমন আছে খবর দিতে লেখো।

—কেন, কি হয়েছে ? উৎকণ্ঠিত হয়ে দাদু জিজ্ঞেস করলেন।

আর আমার কাছে স্বপ্নে দেখা ঘটনাটা শুনে দাদুও বিচলিত হয়ে উঠলেন। অথচ দাদু বলতেন, স্বপ্ন স্বপ্নই, সত্যি নয়। মানুষ দুশ্চিন্তার জন্যে স্বপ্ন দেখে, মনের গুপ্ত কামনার জন্য স্বপ্ন দেখে।

বাবার বকুনির ভয়ে আমি ফিরে এলাম তখনই।

সেদিনটা ছিল শনিবার। পরের দিন রবিবার বিকেলে নিরুদের বাড়ি এসে অপেক্ষা করলাম। রবিবার বিকেল হলেই দাদু আসতেন।

টেলিগ্রাম করেছিলেন কিনা, কি জবাব এসেছে টেলিগ্রামের, জানবার জন্যে অপেক্ষা করে রইলাম।

যথারীতি সেদিনও, বিকেল হওয়ার অনেক আগেই, ফিটনটা এসে দাঁড়াল নিরুদের খিড়কির দরজায়। কিন্তু কোচোয়ানটা নেমে সেলাম করে দাঁড়াল না। আর আমরা যারা ছুটে এসেছিলাম, সবাই স্তম্ভিত হয়ে গেলাম।

দেখলাম, দাদুর দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে।

নিরুর মাও কেঁদে উঠল দাদুর কথা শুনে। কয়েকজনে মিলে ধরাধরি করে দাদুকে নিয়ে এসে বসালো একটা ঘরে, আর বসে থাকতে থাকতে হঠাৎ যেন অজ্ঞান হয়ে গেলেন।

ক্রমে ক্রমে বুঝতে পারলাম ব্যাপারটা।

জবাব আসার আগেই একটা টেলিগ্রাম করেছে অন্য একজন ডাক্তার।

নিরুর বড়মামার কাজই ছিল ঠেলা ট্রলিতে করে আজ এখানে কাল সেখানে রুগী দেখে বেড়ানো।

সেদিনও রাত্তিরে কোথায় কলেরা হয়েছে শুনে ট্রলিতে করে যাচ্ছিলেন তিনি। হঠাৎ একটা বে-টাইমের ইঞ্জিন এসে পিছন থেকে ধাক্কা দেয় বাঁকের মুখে। শেষ মুহূর্তে লাফ দিতে গিয়ে তাঁর সমস্ত শরীর থেঁতলে যায় ইঞ্জিনের ধাক্কায়। আর সেই খবর জানিয়ে টেলিগ্রাম করেন সেখানকার একজন ডাক্তার।

এই ঘটনার দিন-কয়েক পরে রাঙামামীমা সত্যিই ফিরে এলেন। কিন্তু এভাবে তো আমি তাঁকে ফিরে চাইনি!

## ১২

রাঙামামীমাব একটা রূপই চিনতাম। দেখতে পেলাম আরেকটি রূপ।

ঠাট্টা বিদ্রূপ রঙ্গ রসিকতায় উচ্ছল হাসিখুশি রূপ নয়। উজ্জ্বল আলোর মত সপ্রতিভ রঙমিছিল সৌন্দর্য নয়।

শান্ত সংযত ম্লান বিষণ্ণতা। চাপা কান্নার মতো। শাড়িতে লাল পলাশের আগুন নয়, শ্বেত শিউলির মতো শান্ত দেখাল তাঁকে। ক্লান্ত করুণ দুটি চোখ।

সরু কালো পাড় একটা সাদা ধবধবে ধুতি পরতেন। সাদা ব্লাউজের হাতাটা এঁটে বসতো তাঁর কোমল বাহুতে।

এ এক আশ্চর্য রূপ। ভাল লাগে না, কিন্তু বড় আপন মনে হয়। কাছে যেতে ইচ্ছে হয়।

অথচ কাছে গিয়েও কথা খুঁজে পাওয়া যায় না।

কথা খুঁজে পেতাম না। শুধু কাছে কাছে ঘুরতাম।

আশা করতাম, রাঙামামীমা হয়তো নিজেই কথা বলবেন। হয়তো কাছে টেনে নেবেন আগের মতোই।

কিন্তু না, কোনো কথা বলতেন না রাঙামামীমা। চুপচাপ বসে থাকতেন। বসে থাকতে থাকতে হঠাৎ কখন ঘুমিয়ে পড়তেন, ডেকে সাড়া পাওয়া যেতো না।

তখন চলে আসতাম দাদুর কাছে। এসে বসে থাকতাম চুপ করে। আর দাদু এক মনে পরীক্ষার খাতা দেখতেন; খাতায় নম্বর দিতেন একটার পর একটা।

সেদিনও এমনি ভাবে বেশ কিছুক্ষণ বসে থেকে উঠে আসছিলাম।

দাদু ডাকলেন।—বসো, তিমু বসো।

চৌকিটার একপাশে বসলাম আবার।

দাদু যেন একটা দীর্ঘশ্বাস ফেললেন। তারপর হঠাৎ বললেন. বড় হয়ে আর যাই করো, রেলে চাকরি কোরো না তিমু। মালঞ্চর লোকেরা ঠিকই বলতো, ট্রেন হল যন্ত্রের অজগর, নিশ্বাসে বিষ ছড়ায়।

নিশ্বাসে বিষ ছড়ায় এই যন্ত্রের অজগর। সত্যিই তো। কতো লোকের জীবন নিয়েছে এই রেল। কতো অভিশাপ বয়ে এনেছে।

ইস্কুলে রচনা লেখবার সময় লিখতাম, সারা দেশে ম্যালেরিয়ার অভিশাপ ছড়িয়ে দিয়েছে এই রেল। নদীতে পুল দেয়ার জন্যে, বাঁধ দেয়ার জন্যে, রেললাইনের দু-পাশের জমি জলে ডুবে থাকে, তাই এত মশা হয়, ম্যালেরিয়ার বিষ ছড়ায়।

সে-সব কথা রচনার বইয়ে লেখা ছিল বলেই লিখতাম, কোনদিন বিশ্বাস হয়নি। কিন্তু দাদুর দীর্ঘশ্বাস শুনে মনে হল সব সত্যি।

টাকার লোভে মানুষকে দেশ ছাড়া করেছে এই রেল। সংসার ভেঙেছে, ভেঙেছে

মানুষের বিশ্বাস।

আর আমাদের এই ভারতবর্ষের অতীত গৌরবের সব চিহ্ন ধুলোয় মিশিয়ে দিয়েছে।

মনে আছে, বিকেলে ব্যায়ামচর্চার সময় নিমাইদা লাঠি খেলা শেখাতো আমাদের! তারপর সবাই যখন ক্লান্ত হয়ে বাগানের ঘাসে এসে বসতো, ঠিক লাইটপোস্টের নীচে, তখন নিমাইদা বই থেকে, পত্রিকা থেকে কিছু না কিছু পড়ে শোনাতো।

এমনি ভাবে খবর পড়ে শোনাতে শোনাতে একদিন চোখ দুটো জ্বলজ্বল করে উঠেছিল।

রাখালদাস বন্দ্যোপাধ্যায়ের নাম সেই প্রথম শুনলাম, আর মহেঞ্জোদারোব নাম।

নিমাইদা উত্তেজিত কণ্ঠে পড়ে শোনাচ্ছিল।

—এই দেখ তিমু, কতো প্রাচীন সভ্যতা আমাদের, প্রমাণ করেছেন একজন বাঙালী।

খবরটা পড়ে শুনিয়ে শেষকালে দীর্ঘশ্বাস ফেলে বলেছিল, তবু ইংবেজরা বলে কিনা আমরা ভারতবাসীরা অসভ্য বর্বর। অথচ ওরা যখন জানোয়ারের মতো জঙ্গলে বাস করতো, সিন্ধু উপত্যকায তখন ভারতবাসীরা আজকের মতোই আধুনিক শহর তৈরি করতে শিখেছে।

সিন্ধু উপত্যকা!

রবি বর্মার ছবি দেখে যেদিন মনে হযেছিল রাম লক্ষ্মণ সীতা কেউই বাঙালী ছিল না, সেদিনকার মতোই মন খারাপ হয়ে গিয়েছিল। ভাবতবর্ষের প্রাচীন গৌরব তা হলে বাংলা দেশে ছিল না?

তা হোক ভারতবর্ষ তো। মনকে সান্ত্বনা দিয়েছিলাম।

আর রেলওয়ের ওপর মন বিষিযে উঠেছিল হরপ্পা আর মহেঞ্জোদারোর স্মৃতি-চিহ্ন ভেঙে গুঁড়িয়ে দেওয়ার জন্যে।

নিমাইদা হেসে বলেছিল, তা কেন, হরপ্পাকে খুঁজেও পাওয়া গেছে এই রেললাইনের জন্যেই।

দাদুরা যেমন এদিকে রেললাইন পাততে শুরু করেছেন, তেমনি করাচি থেকে লাহোব অবধি বেললাইন পাতা হয়েছিল। লাইন পাতার ভার পড়েছিল জন্ ব্র্যান্টন আর উইলিয়ম ব্র্যানটন দুই ভাইয়ের ওপর। দু-জনেই ছিল ইঞ্জিনিযার। করাচির দিক থেকে লাইন বসাতে বসাতে আসছিল জন্, আর লাহোরের দিক থেকে উইলিয়ম।

এমন সময় সমস্যা দেখা দিল দু-দিকেই, লাইন পাততে হলে শুধু কাঠের স্লিপার বসালেই তো চলবে না, মজবুত করার জন্যে ঢালতে হবে নুড়ি-পাথর, নয়তো অন্য কোনো পাথরের কুচি।

কিন্তু কাছাকাছি কোথাও পাথর পেল না ওরা। না জন্। না উইলিয়ম!

তখন একজন এসে খবর দিলে ব্রাহ্মণাবাদ বলে একটা জায়গায় একটা পুরনো শহরের ধ্বংসস্তূপ পড়ে আছে, সেখান থেকে পোড়া ইঁট পাওয়া যাবে প্রচুর। জন্ ব্র্যানটন সেই ইঁট আনিয়ে কাজ চালালে।

এদিকে মুলতান থেকে লাহোর পর্যন্ত রেললাইন টানতে গিয়ে উইলিয়ম খোঁজ পেল আরেকটা শহরের, হরপ্পা গ্রামের কাছে। পাঁচ হাজার বছরের পুরনো, না পঁচিশ হাজার, সে খবর রাখার প্রয়োজন বোধ করল না উইলিয়ম। ইঁট পাটকেল তুলে নিয়ে এসে তার সঙ্গে কিছু কিছু সীল, পাথরের মূর্তি ভেঙে নিজের কাজ চালালে।

কিন্তু সেই ভগ্নস্তূপের নীচে মাটি খুঁড়েই পরে প্রমাণ পাওয়া গেল ভারতবর্ষের সভ্যতা কতো প্রাচীন, কতো উন্নত।

তাই বললাম, এসব জেনে সাহেবদেব মুখ কালো হয়ে যাবে, না নিমাইদা?

নিমাইদা হাসলো।—ওপরের ইঁটগুলো ওভাবে লাইন পাতার কাজে না লাগালে আরো

হয়তো কতো কি আবিষ্কার হতো।

বললাম, সত্যি। রেললাইন এসে ভারতবর্ষের যতো অধঃপতন হয়েছে, তাই না নিমাইদা ? আগেকার দিনের মতো সবাই চাষ-বাস করে দিব্যি সুখে থাকতে পারতো। কি প্রয়োজন ছিল রেলের ?

প্রয়োজন ?

সদাশিব জ্যাঠা শুনে হেসেছিলেন একদিন। বলেছিলেন, ছিল প্রয়োজন, যুগের প্রয়োজন। মল্লিক মশাইয়ের দুঃখ হওয়া স্বাভাবিক, তিনি তাঁর সন্তানকে হারিয়েছেন এই রেলের যূপকাষ্ঠে। তেমনি হাজার হাজার কুসংস্কারকেও বলি দিয়েছে এই রেল। গ্রামের অন্ধকূপ সমাজে আলো-বাতাসের মুক্তি এনে দিয়েছে।

সদাশিব জ্যাঠার কথায় কি যেন যাদু ছিল। প্রতিটি কথা যেন মনের মধ্যে গাঁথা হয়ে যেতো। যা বিশ্বাস করতে ইচ্ছে হতো না, তাও ভুলতে পারতাম না। আর তাঁর কথা শুনতে শুনতে ইংলণ্ডের ইতিহাসের একটা পাতা মনে পড়ে যেতো।

সারা ইউরোপে নাকি একদিন বিপ্লব ঘটেছিল, সে বিপ্লবের নাম ইণ্ডাস্ট্রিয়াল রেভলিউশন। যন্ত্রজাগরণের বিপ্লব। তারই হাওয়ায় বিলেতের মানুষ, সমাজ, ধর্ম, মন—সব কিছু বদলাতে শুরু করেছিল।

রেলও যেন তেমনি এক বিপ্লব এনেছিল ভারতবর্ষে।

সদাশিব জ্যাঠা বলতেন, তোমরা তো তখন জন্মাওনি, দেখোনি সে-সব দিন ! অস্পৃশ্য বলে যাদের দূরে সরিয়ে রাখা হয়েছিল তাদের ছায়া মাড়ালে স্নান করতে হতো ! শুধু কি তাই ? কাছাকাছি এসে পড়ার দোষে জরিমানা দিতে হতো তাদের। মারধরও খেতো অনেক সময়।

রেলগাড়িতেও প্রথম প্রথম নাকি কামরা আলাদা করা থাকতো।

সাহেবদের জন্যে, উচ্চবর্ণ হিন্দুদের জন্যে আর অস্পৃশ্যদের জন্যে। কিন্তু শেষ পর্যন্ত রইল শুধু সাহেব আর ভারতীয়—দুটো শ্রেণী।

সেদিন থেকেই অস্পৃশ্যতার পাপ দূর হতে শুরু হয়েছে। উপায় কি ; রেলের কাছে সকলেই সমান। টিকিট কাটলে পাশে বসতে দিতে হবে।

—শুধু তাই নয় তিমু। রেল মানুষকে দেশ চিনিয়েছে, সমগ্র ভারতবর্ষকে নিজের দেশ বলে ভাবতে শিখিয়েছে। ১৮৫৩ সালে রেল এসেছে এ-দেশে আর ১৮৫৭ সালে সারা ভারতে সিপাই বিদ্রোহ। কোনো যোগাযোগ নেই মনে করো ? ইংরেজদের মুখোশ খুলে দিয়েছে এই রেল—রেলের কারখানা।

সদাশিব জ্যাঠার কথা শুনতে শুনতে মনে হতো রেলগাড়ি অভিশাপ নয় আশীর্বাদ। যে গ্রাম শুধু মহকুমা শহর চিনেই সন্তুষ্ট থাকতো, তার মুঠোর মধ্যে সারা দেশকে এনে দিয়েছে। ধর্মের গোঁড়ামি দূর করেছে, দেশ-বিদেশের খবর এনে দিয়েছে। আর সবার ওপর যন্ত্রসভ্যতার ভিত গেড়ে মানুষের মন বদলে দিয়েছে।

সদাশিব জ্যাঠা হাসতে হাসতে বলেছিলেন, এই যে সে-বার ইউনিয়ন করল তোমার বাবা, সেও এক বিরাট বিপ্লব, আজ চিনতে পারছে না সকলে, একদিন পারবে। কিন্তু তারও মূলে এই রেলওয়ে। শ্রমিকদের এক করেছে। আজ তারাও একটা শক্তি।

মনের মধ্যে তোলপাড় হতো এ-সব কথা শুনে, আর বাড়ি ফেরার পথে কেবলই মনে হতো, এবার পরীক্ষায় যদি রেলওয়ে সম্বন্ধে রচনা লিখতে দেয়, তা হলে নির্ঘাত ফার্স্ট হবো।

কিন্তু তারপর কখন যে ভুলে যেতাম সব ! আনমনে চলে যেতাম সাহেবপাড়ার চাঁদমারির দিকে, কোনো কালভার্টের গায়ে সাইকেলটা ঠেসিয়ে রেখে বসতাম। কোনোদিন

বা চলে যেতাম কবরস্থানে। খ্রীস্টানদের কবর দেওয়া হতো যেখানে। গাছ থেকে গোটাকয়েক গোলাপজাম পেড়ে নিয়ে চিবোতে চিবোতে গিয়ে বসতাম শ্বেত পাথরে বাঁধানো জোড়া-কবরের নীচে, ঘাসের ওপর। জন কোলম্যান আর তার স্ত্রী সীতা কোলম্যানের কবর ছিল পাশাপাশি। আমরা বলতাম জোড়া-কবর।

সীতা কোলম্যান! মেম সাহেবদের আবার সীতা নাম হয় নাকি? তখনও গল্পটা শুনিনি। তারপর একসময় চোরা-চোখে এপাশ-ওপাশ দেখে নিয়ে লুকিয়ে-কেনা সিগারেটটা বের করতাম। অনেক কষ্টে ধরাতাম সেটা।

কিন্তু কাশতে কাশতে শেষে ফেলে দিতে হতো। ভাবতাম মেমসাহেবরাও যখন সিগারেট খেতে পারে তখন আমি পারি না কেন?

মেমসাহেব! সীতা কোলম্যানের কবরই দেখেছিলাম। জানতাম না, ব্রাহ্মণকন্যা সীতা কিনা ধর্মপত্নী হয়েছিল কোলম্যান সাহেবের!

—আবিদ হোসেন আর ক-টা বিয়ে করেছে, সে যুগের কুলীন বামুনদের কাছে ও তো তুচ্ছ! নিরুর মা একদিন হাসতে হাসতে বলেছিলেন।

বলেছিলেন নিভামাসীকে। আমি যে পাশের কুঠবিতে অঞ্জলিদির টেবিলে বসে রহস্য-কাহিনী পড়ছি, তা বুঝতে পারেননি। আড়ি পেতে শুনেছিলাম সেদিন জোড়া-কবরের কাহিনী। সেই জোড়া-কবর, যার ওপর ছড়িয়ে পড়ে থাকতো রাশি রাশি গোলাপজাম।

গোলাপজামের মিষ্টি সুগন্ধটা ভাল লাগতো। খাওয়ার চেয়ে শুঁকতে। তাই মাঝে মাঝে চলে যেতাম সেখানে।

তিনপটিয়াদের গির্জা পার হয়ে, পোস্টঅফিস পার হয়ে লাল ধুলোর রাস্তাটা ঢলে নেমে গেছে উত্তরে। সোজা উত্তরে গেছে খরিদা আর মালঞ্চ। ঢল নীচে নেমেই আরেকটা শাখা বেরিয়েছে পশ্চিমের দিকে। মাঝখানে শুধু একটা লেভেল ক্রসিং। লেভেল ক্রসিং পার হয়ে নিউ সেটেলমেন্টের দিকে যেতে মাঝপথে একটা কবরস্থান। খ্রীস্টানদের সিমেট্রি। মাঝখানের মাঠটায় তখনও সিনেমা হল দুটো তৈরি হয়নি। সবে ইঁট গাঁথা হচ্ছে। তাই সারা পল্লীটাই থাকতো কেমন চুপ-চাপ। শান্ত, স্তব্ধ। পাঁচিল দিয়ে ঘেরা অনেকখানি জায়গা নানা পাতাবাহার আর ফুলগাছে বাগানের মতো করে সাজানো। আর সবুজ দুর্বা ঘাসের জাজিম বিছানো সারা বাগানে। তারই ফাঁকে ফাঁকে সাদা পাথরের সমাধি। ওপরে নানারকমের ক্রস। আর কবরের গায়ে পাথরে খোদাই করা নাম, জন্ম মৃত্যুর তারিখ, বংশ পরিচয় কোনোটায়, কোনোটায় বা দু-এক ছত্র প্রশংসা। যেদিন মন ভাল থাকতো না, কিংবা যেতে ইচ্ছে হতো না হৈ-হল্লার মধ্যে, সেদিন দু-একজন বন্ধুর সঙ্গে এসে বসতাম ঐ কবরস্থানে।

ওখানে গেলেই মনটা কেমন যেন উদাস হয়ে যেতো। কেমন একটা ঠাণ্ডা ঠাণ্ডা, চুপচাপ, শান্ত মধুর পরিবেশ ছিল যেন কবরস্থানের বাতাসে।

কোনোদিন বা ঘুরে ঘুরে সব কবরগুলো দেখতাম, পড়তাম তাদের ইতিহাস। বাইবেলের উদ্ধৃতি। গিয়ে বসতাম কিন্তু কোলম্যান সাহেবের কবরের পাশের জমিতে।

পাশাপাশি দুটো কবর। স্বামী আর স্ত্রী। জন কোলম্যানের পাশে সীতা কোলম্যান। ওই দুটোই সবচেয়ে সুন্দর ছিল বলে নাম হয়েছিল 'জোড়া-কবর'।

সীতা কোলম্যানের মুখটা কেমন ছিল, সুন্দর কিনা জানতে ইচ্ছে হতো। কল্পনায় আঁকতাম তার ছবি।

কোন সুদূর বেলফাস্ট থেকে রেলের চাকরি নিয়ে এসেছিল এই কোলম্যান সাহেব। এসে বিয়ে করেছিল এক ব্রাহ্মণ কন্যাকে। তারপর এই মাটিতে তারা দু-জনেই দেহরক্ষা করে গেছে।

ভাবতেও অবাক লাগতো আমাদের। কল্পনার চোখে দেখতে পেতাম।

বিরাট বাংলো। বড় বড় ঘর। চমৎকার সাজানো বাগান। ঝকঝকে দামী আসবাব প্রত্যেক ঘরে। অথচ এত বড় বাংলোটায় নাকি একা থাকতো কোলম্যান সাহেব। পঞ্চাশ ষাটজন চাকর, মালী, পিওন, দারোয়ান, কত কি ছিল কোলম্যান সাহেবের। কিন্তু তার মধ্যেও হাঁফিয়ে উঠতো, নিজেকে একা মনে হতো। আর সেই একাকিত্বের জ্বালা নাকি মাঝে মাঝে প্রকাশ করে ফেলতো বন্ধুদের কাছে।

কিন্তু বিলেত তো বাংলা দেশ নয় যে গেলেই মেয়ের বাপরা হুমড়ি খেয়ে পড়বে। মহারানী ভিক্টোরিয়া তখনও জুবিলি করেনি, ওদেশের মেয়েরাও কব্জি পর্যন্ত ঢাকা ঘটি-হাতা ব্লাউজ পরতো তখন। তাই কোলম্যান মাঝে মাঝে বলতো, বিয়ে যদি করি তো ভারতীয় মেয়ে বিয়ে করবো।

কোলম্যানের কাছে গাউন পরা মেয়ে ছিল দু-চক্ষের বিষ।

শুধু গাউন পরা মেয়েই নয়, কোটপ্যাণ্ট পরা পুরুষও হয়তো পছন্দ করতো না কোলম্যান। তাই, কাজের সময়টুকু ছাড়া অন্য সময় গরদের ধুতি আর পিরান পরতো সে, বাঙালী বাবুদের মতো। গরদের চাদর জড়াতো গায়ে, পায়ে দিতো লাল মখমলের চটি, মখমলের ওপর সোনালি জরির কাজ করা। আর বেতের আরামকেদারায় শরীর এলিয়ে দিয়ে যখন রূপোর গড়গড়ায় তামাক খেতো তখন দূর থেকে দেখে সাহেব বলে মনেই হতো না। মনে হতো কাশ্মীরের যুবরাজ বুঝি বা।

হুকাবরদার হাজির থাকতো সামনেই। টিকে ধরিয়ে তামাক সেজে দেবার কাজের জন্যে মাইনে পেতো মাসে তিন টাকা। রুপোলী জরির কাজ করা নলটায় ঠোঁট ছুঁইয়ে কোলম্যান গড়গড়ায় টান দিতো আয়াস করে। চাকর-বাকর সবাই ছিল পুরুষ। এক শুধু রাধু গয়লানী আসতো দুধ দিতে—টাকায় আঠারো সের দুধ তখন। এই রাধু গয়লানী দুধ দিতে আসতো, কোনোদিন বা তাকে ডেকেই গল্পগুজব করতো কোলম্যান সাহেব। আর তার কাছ থেকেই একদিন শুনল সে কুলীনবধূ সীতার কথা।

সে-সব দিনের কথা বলতে বলতে নিরুর মা বলেছিলেন, তখনকার কেচ্ছা আর কি বলবো। কুলীন বামুনরা বিয়ে করতো বাদশা নবাবদের চেয়ে বেশি। বলে কি একটা হাসির কথা বলেছিলেন।

শুনে হো হো করে হেসেছিলেন নিভামাসী।

আর আমি অঞ্জলিদির টেবিলে রহস্য-কাহিনীর পাতা খুলে রেখে কান বাড়িয়ে শুনেছিলাম।

শুনেছিলাম সীতা কোলম্যানের গল্প।

সীতা কোলম্যান। অমন রূপ নাকি তখনকার দিনে খুব কমই ছিল। কিন্তু মেয়েদের রূপ গুণের কোনো আদরই ছিল না তখন। বাপের টাকা থাকলে তবেই কন্যাদায় থেকে উদ্ধার পেতো, তা না হলে....

নিভামাসী প্রশ্ন করেছিলেন, সে-যুগে মেয়েরা থাকতো কি করে দিদি ? খারাপ তো হতো না !

শুনে হেসেছিলেন নিরুর মা। বলেছিলেন, এক একজন কুলীন বামুন তো টাকা নিয়ে গাঁয়ে গাঁয়ে বিয়ে করে বেড়াতো। তারপর ভুলেই যেতো বিয়ের কথা। তা বলে মেয়েটা তো আর ভুলে যেতে পারে না যে তার বিয়ে হয়েছে ! আর তাও যদি ভোলে তো তার শরীর ভুলবে কেন ?

—তবে ?

নিরুর মা-র কণ্ঠস্বর হঠাৎ কেমন যেন করুণ শুনিয়েছিল। বলেছিলেন, এই বাঁড়ুজ্যেদের

সীতার কথাই ধরো না। স্বামী কোন্ ছোটবেলায় বিয়ে করে চলে গেছে তার মনেও পড়ে না। তারপর ক্রমশ বড় হয়েছে, যৌবন এসেছে—অথচ স্বামী আর কোনোদিন ফিরবে কিনা তার ভরসাও নেই। কি করবে সে ? পাপপুণ্যের কথা ভেবে কতদিন আর নিজের মনকে বোঝাবে সে। শেষকালে হয় কোনো আত্মীয়স্বজন আর নয়তো বাড়ির নায়েব গোমস্তা····

নিভামাসী ছি-ছি করে উঠেছিলেন—তাই কখনো সম্ভব দিদি ? এখন হয়তো হয়, কিন্তু সে-যুগে মেয়েরা সতী থাকতো।

—কেউ কেউ হয়তো সতী থাকতো। তাও হাজারে একটা। স্বামী বেঁচে থাকতে যারা স্বামীর মুখ দেখতেও পাবে না তারা সতী থাকবে কোন দুঃখে! শরীর নেই ?

নিভামাসী হেসে ফেলে জিজ্ঞেস করেছিলেন, তারপর ছেলেপিলে হলে ?

—ছেলেপিলে ? অন্য পুরুষের ওপর মেয়ের আসক্তি দেখেও মেয়ের মা কিছু বলতে পারতো না। কি করে বলবে, বললেও নিষেধ মানবে কেন মেয়ে। তারপর যখন বুঝতে পারতো মেয়ের সর্বনাশ হয়েছে, তখন কি করতো জানো ?

—কি করতো ?

নিরুর মা হেসে বলেছিলেন, রাত্তিরে খিড়কির দরজায় একরাশ এঁটো পাতা ফেলে রাখতো। তারপর পাড়ায় পাড়ায় রটিয়ে আসতো যে জামাই এসেছিল রাত্তিরে, কাজের তাড়ায় ভোরবেলাতেই চলে গেছে।

সীতা কোলম্যান যখন কোলম্যানের গৃহিণী হয়নি তখন নাকি এমনি ভাবেই তাকে সম্মান বাঁচাতে হয়েছিল।

একটি ছেলেও হয়েছিল তার। কিন্তু কয়েক বছর বাদে হঠাৎ একদিন তার স্বামী এসে দেখা দিল। আর সম্ভবত শ্বশুরের কাছ থেকে প্রয়োজন মতো টাকা আদায় করতে না পেরে রাষ্ট্র করে দিল যে সীতার ছেলেটি তাব নয়। টাকা পেলে বলতো ছেলেটা তারই

ফলে একঘরে হতে হল সীতাকে। আর তাই লজ্জায় ক্ষোভে ধুতরোব বীজ খেয়ে আত্মহত্যার চেষ্টা করল সে।

নিরুর মা বলেছিলেন, রাধু গয়লানী দুধ দিতে এসে সে-খবর জানাল কোলম্যান সাহেবকে। আর তা শুনে বন্দুকটা নিয়ে তখনই পালকি তৈরি করতে বলল কোলম্যান সাহেব।

—পালকি ?

নিরুর মা হেসে বলেছিলেন, তাও জানো না। তখন তো আর ফিটন গাড়ি কি মোটর ছিল না, থাকলেও যাবে কি করে, রাস্তা তো ছিল না এমন পাকাপোক্ত। মাঠ ভেঙে যাতায়াত করতে হতো বলে প্রত্যেক সাহেবের নিজের পালকি ছিল, আর ছিল বারোজন করে বেহারা, মাইনে দিতো রেল কোম্পানি।

পালকি বেহারা। দাদু একদিন এমনি গল্প বলতে বলতে হঠাৎ জিজ্ঞেস করেছিলেন, বেহারা শব্দের উৎপত্তি কি করে হয়েছে জানিস ? bearer থেকে, আর পালকি এসেছে পর্তুগীজ থেকে।

সদাশিব জ্যাঠাও বলতেন, অনুসন্ধান করলে দেখবে সবই কোন না কোন যুগে বিদেশী প্রভাব থেকে এসেছে। ভাষা, আচার, পোশাক-পরিচ্ছদ, এমন কি মানুষের চিন্তাধারাও। তবু আমরা ঐতিহ্যের মোহে ধর্মের গোঁড়ামিকে আঁকড়ে ধরে আছি, ধর্মের ভয়ে দুঃখ বরণ করে নিই।

তখন সত্যিই বিশ্বাস করতাম, ধর্মের পথে এ-জীবনে সুখ না পেলেও পরজন্মে স্বর্গবাস হয়। অধর্মের পথে—না এ-জন্মে না পরজন্মে। কিন্তু অধর্মের পথেও তো সুখী হয়েছিল এই সীতা কোলম্যান!

আত্মীয়স্বজনের কাছ থেকে সীতাকে ছিনিয়ে নিয়ে এসেছিল কোলম্যান সাহেব, ডাক্তার দেখিয়ে সারিয়ে তুলেছিল তাকে। তারপর গির্জায় গিয়ে একদিন বিয়ে করেছিল।

অনেকগুলো ছেলেমেয়ে হয়েছিল তাদের, সুখেই কেটেছিল সারা জীবন। কবরস্থানেও পাশাপাশি জায়গা পেয়েছিল মৃত্যুর পর।

এই কবরস্থানে কোলম্যান বংশের ছেলেমেয়েরা ফুলের মালা বিছিয়ে দিয়ে যেতো—তাদের মৃত্যুর দিনে।

সূক্ষ্ম কারুকার্য করা পিতলের এক জোড়া সুন্দর 'ভাস'—একটা ছিল কোলম্যানের কবরের ধারে, আরেকটা সীতা কোলম্যানের পায়ের দিকে।

একদিন হঠাৎ দেখলাম কোটপ্যান্ট পরা একটি সাহেব বাচ্চা আর রঙিন স্কার্ট পরা একটি তেরো চোদ্দ বছরের মেয়ে একরাশ ফুল নিয়ে এসে ভাস সাজাচ্ছে।

যেটুকু ইংরেজি বিদ্যে ছিল তাই কোনোরকমে গুছিয়ে তাদের হঠাৎ প্রশ্ন করলাম, ফুল দিয়ে সাজালে কেন, সীতা কোলম্যান কে হয় তোমাদের ?

ছেলেটি প্রথমে একটু বিরক্ত হয়েছিল। কিন্তু সে কিছু বলার আগেই মেয়েটি বললে, ওঁরা আমাদের পূর্বপুরুষ।

মুখ ফসকে বেরিয়ে গেল, জানো আমরা ওঁদের শ্রদ্ধা করি—মিঃ কোলম্যান ইণ্ডিয়ান মেয়ে বিয়ে করেছিলেন তা জানো ?

শুনে যেন খুশি হল দু-জনেই। ছেলেটি বললে, আমার নাম রবার্ট, আর এ আমার বোন ক্লারা। ইয়েস, উই আর অ্যাংলো ইণ্ডিয়ান্‌স্‌। আমার বাবার কাছে গেলে অনেক গল্প শুনতে পাবে ওদের।

বলেছিলাম, সত্যি ? যাবো তা হলে।

তারপর আলাপও হয়েছিল ওদের সঙ্গে। আরো ঘনিষ্ঠভাবে। কিন্তু সাহস করে কোনোদিন ওদের বাংলোয় ঢুকতে পারিনি। কিন্তু সেদিনই জেনেছিলাম অ্যাংলো-ইণ্ডিয়ান মানে কি !

## ১৩

উপনগরের পশ্চিমে নিউ সেটেলমেণ্টের গা ঘেঁষে যেমন খ্রীস্টানদের কবরস্থান, তেমনি শহরের পূর্বপ্রান্তে ট্রাফিক সেটেলমেণ্টের গা ঘেঁষে ছিল হিন্দুদের শ্মশান। ঝিঁঝিপোকা মারা যাওয়ার পরেও পরীর সঙ্গে কতবার গিয়েছি।

দলের মধ্যে সবচেয়ে ডানপিটে ছিল পরী, সবচেয়ে বিজ্ঞ। পৃথিবীর যেখানে যত গোপন খবর ও-ই যোগাড় করে আনতো। যা অবোধ্য ঠেকতো বুঝিয়ে দিতো। আর আমরা আশ্চর্য হতাম এই ভেবে যে পরীর যখন এত বুদ্ধি, এত জ্ঞান, তখন বছর বছর ফেল করে কেন !

সত্যি, সেই বয়সেই অনেক কিছু বুঝতো ও, জানতো। সুধাদির সম্পর্কে যা বলেছিল, শুনে সেদিন চটে গিয়েছিলাম। মনে হয়েছিল, পরীটা কি নোংরা, কি অসভ্য। তবু নিরুর মা যেদিন কোলম্যান সাহেবের গল্প বলছিলেন নিভামাসীকে, আমি লুকিয়ে লুকিয়ে শুনছিলাম, সেদিন সব কথা বুঝিনি, রহস্য রহস্য ঠেকেছিল। তাই মনে মনে ঠিক করে রেখেছিলাম পরীকে জিজ্ঞেস করবো।

কত কি তো দুর্বোধ্য মনে হতো তখন !

বাড়ির কাছেই ছিল এক সারি কোয়ার্টার…মেয়েদের ইস্কুলের দিদিমণিরা থাকতো সেখানে।

মেয়েরা যাকে বড় দিদিমণি বলতো সে ছাড়া আর কারও বিয়ে হয়নি শুনতাম।

না, একজনের হয়েছিল। ড্রয়িং দিদিমণির। সুন্দর চেহারা, হাসিখুশি মুখ, সাজগোজ করে থাকতেন সব সময়। যেমন স্বাধীন, তেমনি বেপরোয়া। নিজেই বাজার করতেন চাকর সঙ্গে নিয়ে। একটা ছোট্ট মেয়ে ছিল তাঁর, বছর সাত আট বয়সের। শুনেছিলাম, বিয়ের বছর কয়েক পরেই নাকি দিদিমণির স্বামী অন্য এক মেয়ের সঙ্গে চলে যান। তারপর উনি ইস্কুলের মাস্টারনী হয়ে আসেন।

শুধু এইটুকু জানতাম! হঠাৎ একদিন শুনলাম, অঞ্জলিদি আর সেজদি হাসাহাসি করছেন।

কি ব্যাপার, না লম্বা ছুটি নিয়েছে ড্রয়িং দিদিমণি।

ছুটি নিয়েছে তার জন্যে এত হাসাহাসির কি আছে। বুঝতে না পেরে পরীকে জিজ্ঞেস করেছিলাম।

কানের কাছে মুখ নামিয়ে পরী বলেছিল, ড্রয়িং দিদিমণির ছেলে হবে।

ছেলে হবে? ছেলে হবে কেন?

শুনে হাসল পরী। বললে, তুই একটা ছেলেমানুষ।

তারপর কানে কানে অনেক কথা বলেছিল পরী। শ্মশানের পাঁচিলে বসে পেয়ারা চিবোতে চিবোতে শুনছিলাম তার কথা। জ্ঞানবৃক্ষের ফল খেয়ে ইভকে যা শিখতে হয়েছিল, আর ইভের কাছ থেকে আদমকে, সে রহস্যের ঘর খুলে দিল পরী। নিরুর মা যেদিন সীতা কোলম্যানের গল্প বলছিলেন নিভামাসীকে, আর যা শুনে আমি বুঝতে পারিনি সীতা কেন ধুতরোর বীজ খেয়ে মরতে চেয়েছিল, সে রহস্যের অর্থ বুঝতে পারলাম।

জন্মরহস্যের কপাট খুলে দিয়ে পরী বললে, সব মানুষই এইভাবেই হয়েছে, বুঝলি?

—আমিও? অবিশ্বাস ও অস্বস্তির কণ্ঠে প্রশ্ন করেছিলাম।

—হ্যাঁ, তুইও।

উত্তরটা শুনে স্তম্ভিত ক্রোধে তাকিয়েছিলাম পরীর মুখের দিকে। তারপর হঠাৎ সজোরে একটা চড় বসিয়ে দিয়েছিলাম ওর গালে। অনেকদিন কথাবার্তাই বন্ধ ছিল। ওর সঙ্গে দেখাসাক্ষাৎও হয়নি বহুদিন।

তারপর হঠাৎ একদিন সন্ধেবেলায় এসে হাজির হল ও।

বললে, রামাই পণ্ডিতের কাছে যাবি তিমু? রামাই পণ্ডিতের বৌয়ের সঙ্গে আলাপ হয়েছে আমার।

—রামাই পণ্ডিত বলে সত্যি আছে কেউ? আমি তো ভেবেছিলাম গল্প।

পরী হেসে বললে, আছে। খড়্গেশ্বরের মন্দিরে থাকে আর অমাবস্যার রাতে শ্মশানে এসে তন্ত্র সাধনা করে।

বলেছিলাম, ভয় করবে না?

—ভয় কিসের। তান্ত্রিক হলেও তো মানুষ।

তান্ত্রিক হলেও তো মানুষ! সত্যিই মানুষ? প্রশ্ন জেগেছিল মনে।

রামাই পণ্ডিত ছিল সিদ্ধপুরুষ। ডাকিনী যোগিনীদের সঙ্গে কথা বলতো, প্রেতাত্মা নামাতে পারতো বাঁশপিড়িতে। শ্মশানে গিয়ে সাধনা করতো অমাবস্যার রাত্তিরে। সেই রামাই পণ্ডিতের দর্শন পাবার জন্যে কি অদম্য ইচ্ছাই না পুষে রেখেছিলাম মনে মনে।

পরীকে তাই জিজ্ঞেস করলাম, সত্যি দেখা পাওয়া যাবে রামাই পণ্ডিতের?

—হ্যাঁ! কিন্তু যেতে হবে অনেক রাত্তিরে, যখন সবাই ঘুমিয়ে পড়বে তখন। যেতে পারবি তো, ভয় পাবি না?

—না।

—তা হলে আসবো রাত্তিরে, এসে দরজায় টোকা দেবো, বেরিয়ে আসিস যেন। ঘুমিয়ে পড়বি না তো ?

বললাম, না, ঘুমোবো না।

ঘুম আসেইনি চোখে।

বারান্দার দিকের ঘরটায় শুতাম আমি। ছোট্ট একটা ক্যাম্প-খাট, একটা টেবিল আব একটা বেতের চেয়ার। সেল্‌ফে থাকতো বই আর একটা জলের কুঁজো। এই ছোট্ট ঘরটাই ছিল আমার একক রাজত্ব।

আমাদের বাড়িটার সব জানালাগুলোই ছিল কাঁচের। মাঝে মাঝে পড়ার সময় বন্ধুবান্ধবরা বাইরে থেকে নানা মুখভঙ্গি করে বিরক্ত করতো বলে আমার ঘরের জানালাটায় মা একটা পর্দার ব্যবস্থা করে দিয়েছিল। কিন্তু পরী এসে হয়তো ফিরে যাবে, কিংবা ঘরে অন্য কেউ আছে মনে করে ডাকতে সাহস পাবে না, এই ভেবে পর্দাটা তুলে দিয়ে আলো নিভিয়ে শুয়ে পড়লাম।

রান্নাঘর থেকে বাসনের টুং-টাং শব্দ আসছিল, তাও থেমে গেল একসময়।

বেশ কিছুক্ষণ চুপচাপ। তারপর সপাসপ ঝাঁটার শব্দ এল। বুঝলাম মা রান্নাঘর ধুচ্ছে। আর কলতলায় সেজদি হয়তো চায়ের পেয়ালাগুলো নামিয়ে রাখল।

রান্নাঘরের আলোও নিভে গেল একটু পরে। তবু বারান্দায় আলো জ্বলে কেন ? ধীরে ধীরে বিছানা ছেড়ে উঁকি মেরে দেখলাম। তরিতরকারির ঝুড়ি সামনে নিয়ে বঁটিতে বসে একমনে কুটনো কুটছে মা। সকালে তাড়াতাড়ি রান্না করতে হতো বলে মা রাত্তিরেই তরকারি কুটে রাখতো। বাবা ন-টার আগেই ভাত খেয়ে আফিসে বেরিয়ে যেতেন।

নিঃশব্দে পড়ে রইলাম বিছানায়, আর মনে মনে বিরক্ত হলাম মা-র ওপর। কাজ কি আর শেষ হয় না ? সারারাত কি কাজ করবে নাকি। না কি মা-ও টের পেয়েছে, কাউকে কিছু না বলে পরীর সঙ্গে রামাই পণ্ডিতের কাছে যাব ?

একটু পবেই বারান্দার আলোটাও নিভে গেল। কাঠের সিঁড়িতে পায়ের শব্দ হল।

স্বস্তির নিশ্বাস ফেললাম। আর পরক্ষণেই টুক-টুক-টুক-টুক শব্দ কাচের জানালায়।

ফিসফিস করে বললাম, চুপ, যাচ্ছি আমি।

ঘরের দবজা ভেজিয়ে রেখে বেরিয়ে পড়লাম পরীব সঙ্গে।

অন্ধকার নিঝুম বাত। সমস্ত পৃথিবী যেন ঘুমিয়ে পড়েছে। ঘুমে ঢুলছে রাস্তার লাইটপোস্টগুলোও।

বাজার পার হয়ে, ইস্কুলেব ময়দান পার হয়ে, ট্রাফিক সেটেলমেণ্ট আর ইঁদার মাঠ পার হয়ে চলেছি দুজনে। চলেছি তো চলেছি, পথ যেন আর শেষ হয় না।

খড়োশ্বরের মন্দিরটা যত কাছে আসে ততই ভয় বাড়তে শুরু করে।

ইঁদার মাঠ পার হয়ে কাশ ঝোপের ভেতর দিয়ে মেঠো রাস্তাটা মিলিয়ে গেছে গাছগাছালির অন্ধকারে। চারদিক নিশ্চুপ, নিঝুম। শুধু ঝিঁঝির একটানা শব্দ বাজে।

এমন সময় গুঁড়ি-গুঁড়ি বৃষ্টি নামল হঠাৎ।

সিরসির করে উঠল সারা গা, জলের ফোঁটা লেগে, না ভয়ে, কে জানে।

বললাম, পরী !

—কি রে ভয় করছে ?

—না। বলছিলাম কি, হেঁটে হেঁটে পা ব্যথা হয়ে গেছে, আজ ফিরে গেলে হতো না ?

পরী হাসল। —এতদূরে এসে ফিরে যাবি কি রে। তা হলে আর জীবনে রামাই পণ্ডিতের দর্শন মিলবে না।

—চল তবে। অনিচ্ছার স্বরেই বললাম।

কিন্তু রামাই পণ্ডিতের দর্শন পাবার ইচ্ছে তখন আর একেবারেই নেই।

অথচ এই সিদ্ধপুরুষকে একবার চোখে দেখার জন্যে কত আগ্রহ যে পুষে রেখেছিলাম! রামাই পণ্ডিতের মাদুলী পাবার জন্যে নাকি অনেকে সর্বস্ব দিয়ে দিতেও রাজি। প্রেতাত্মার সঙ্গে কথা বলে সে, যে-কোনো রোগ সারিয়ে দিতে পারে, আর মানুষের কাঁধে যখন ভূত নামে তখন একবার রামাই পণ্ডিতকে আনতে পারলেই হল! কিন্তু সবচেয়ে দুরূহ কাজ তার দেখা পাওয়া।

এ হেন লোক নাকি দর্শন দিতে রাজি হয়েছে। কম সৌভাগ্যের কথা! তবু, অন্ধকারে বনঝোপের ভেতর দিয়ে বৃষ্টিতে ভিজে যেতে যেতে কেমন যেন গা ছমছম করে উঠল।

বললাম, রাস্তায় সাপখোপ নেই তো পরী?

—চুপ! ধমক দিল ও, বললে, রাত্তিরে নাম করতে নেই, তাও জানিস না? আর এত ভয় কিসের, লতায় কাটলে রামাই পণ্ডিতই মন্ত্র পড়ে সারিয়ে তুলবে।

বললাম, মাঝপথে পড়ে থাকলে আর খবর পাবে কি করে, খবর দিলেও কি আসবে নাকি?

—তুই কি ছেলেমানুষ রে! হাসল পরী। বললে, লতায় কেটেছে শুনলেই ছুটে আসতে হয় ওঝাদের, না এলে বিদ্যে ভুলে যায়।

শুনে খানিকটা সাহস বাড়ল। কিন্তু ভয় তো আসলে তা নয়, ভয় রামাই পণ্ডিতের সামনে যাওয়ার।

যখন এসে পৌঁছলাম মন্দিরটার কাছে, কাপড়-চোপড় সব ভিজে গেছে।

ভাঙা মন্দিরটার সামনে স্তূপীকৃত হয়ে পড়ে ছিল এক রাশ ইঁট, তার ভেতর থেকে গজিয়ে উঠেছে কয়েকটা চারাগাছ। সেই ইঁটের স্তূপ পার হয়ে দরজার সামনে এসে দাঁড়াল পরী, তারপর ধীরে ধীরে শিকল নাড়ল।

ভেতর থেকে মেয়েলী প্রশ্ন এল, কে?

পরী চাপা গলায় উত্তর দিলে, আন্নামাসী।

কপাট খুলতেই দেখলাম লণ্ঠন হাতে দাঁড়িয়ে আন্নামাসী।

কালো কুচকুচে চেহারা, কিন্তু আঁটসাঁট দোহারা গড়ন। লণ্ঠনের আলোয় আন্নামাসীর চেহারা দেখে বোধ হয় লজ্জায় কান লাল হয়ে উঠেছিল। কালো পাথর কুঁদে তৈরি যেন, যেমন স্বাস্থ্য তেমনি মুখ-চোখের গড়ন। কিন্তু শুধু কোমর থেকে হাঁটু অবধি একটা গামছা, শরীরের ওপর দিকটা প্রায় আঢাকা।

চোখ নামিয়ে নিলাম।

পরী কিন্তু একটুও লজ্জা পেল না। আমাকে দেখিয়ে বললে, এ আমার বন্ধু তিমু।

—এসো। বলে লণ্ঠনের আলো দেখিয়ে নিয়ে গেল আন্নামাসী।

পরী ফিসফিস করে বললে, আজ দর্শন পাবো তো?

উত্তর এল, হ্যাঁ। কিন্তু কথা বোলো না, ধ্যানে বসেছেন এখন।

লণ্ঠন হাতে পথ দেখিয়ে নিয়ে গেল আন্নামাসী। দু-পাশে শ্যাওলা, ভাঙা দেয়াল, ইঁট সুরকির আবর্জনা। সরু লম্বা বারান্দা পার হয়ে অন্ধকার, আর অন্ধকারের ওপারে একটা কুপি জ্বলছে।

ভোর হবার আগেই চুপিচুপি ফিরে এসে ভিজে কাপড় ছেড়ে শুয়ে পড়েছিলাম সেদিন। কিন্তু ঘুমোতে পারিনি। আতঙ্কে শিউরে উঠেছিলাম মাঝে মাঝে। দেবদারু গাছের ছায়াটা এমন ভাবে এসে পড়েছিল জানালার গায়ে, মনে হচ্ছিল, ঠিক যেন একটা ছায়ামূর্তি এসে দাঁড়িয়েছে পায়ের কাছে।

নিজে দেখেছি, নিজের কানে শুনেছি, তবু কাউকে বলতে পারিনি সে-কথা। অথচ না

বলেও থাকতে পারিনি। রাঙামামীমা, অঞ্জলিদি, আলোবৌ—তিনজনকেই বলেছিলাম শেষ পর্যন্ত। বলেছিলাম, পরী দেখেছে, পরী যায় রামাই পণ্ডিতের কাছে।

নিরুর মামা মারা যাওয়ার মাস কয়েক পরেই একটা ছোট ফুটফুটে ছেলে এসেছিল রাঙামামীমার কোলে। তবু হাসতে দেখতাম না তাঁকে।

রাঙামামীমা কিন্তু প্রথমটা বিশ্বাস করেননি, তারপর ধীরে ধীরে জিজ্ঞেস করেছিলেন, রামাই পণ্ডিতকে ডাকলে আসবে তিমু? টাকা দিলে?

—কেন রাঙামামীমা?

রাঙামামীমার মুখখানা বড় করুণ হয়ে উঠেছিল। বলেছিলেন, আমার যে একটা কথা জানতে ইচ্ছা করে তিমু। তোমার মামার কাছে একটা কথা জিজ্ঞেস করতে ইচ্ছে করে।

—কি কথা?

—সে তুমি বুঝবে না। দীর্ঘশ্বাস ফেলে রাঙামামীমা বলেছিলেন। তারপর বালিশে মাথা গুঁজে ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদে উঠেছিলেন।

কথাটা কি তা বলেছিলেন।—সামান্য একটা ব্যাপার নিয়ে ওঁর সঙ্গে আমার সেদিন ঝগড়া হয়েছিল তিমু। সারাদিন একটা কথাও বলিনি অভিমান করে। তারপরই রাত্তিরে হঠাৎ খবর এল কোথায় যেন কুলিদের ক্যাম্পে কলেরা হয়েছে। অভিমান এমনই জিনিস, উনি যখন পোশাক পরে বেরিয়ে যাচ্ছেন, তখন কি যেন জিজ্ঞেস করলেন, তবু উত্তর দিলাম না। আর তাই মিনিট কয়েক থমকে দাঁড়িয়ে রইলেন।

—তারপর? উৎকণ্ঠার স্বরে প্রশ্ন করলাম।

—তারপর সেই যে বেরিয়ে গেলেন, আর একটা কথাও বলতে পেলাম না তিমু। কিন্তু, কিন্তু···

—কিন্তু কি রাঙামামীমা?

দীর্ঘশ্বাসের শব্দ শুনতে পেলাম। আর দীর্ঘশ্বাসের সঙ্গে সঙ্গে কান্নার স্বর।—ওঁকে একটা কথা জিজ্ঞেস করবো তিমু। সত্যি দুর্ঘটনা, না কি···

কিছুক্ষণ চুপ করে থেকে জলে-ভাসা একজোড়া ঠাণ্ডা চোখ তুলে তাকালেন রাঙামামীমা।—ইচ্ছে করেই, জেনেশুনেই···

—কি জেনেশুনেই? কি ইচ্ছে করে?

—আচ্ছা তিমু ভাই, তোমার কি মনে হয়? আত্মহত্যা নয় তো?

আত্মহত্যা? না, না, কক্ষনো না। তা হতে পারে না। রাঙামামীমার ওপর শোধ নেবার জন্যে কেউ কি আত্মহত্যা করতে পারে? কক্ষনো না।

## ১৪

উপাধ্যায়বাবুদের বাড়ির একটি ছেলে আমাদের ইস্কুলেই পড়তো, আমার চেয়ে এক ক্লাস ওপরে। আমি তখন থার্ড ক্লাসে, আর অজয় পড়তো সেকেণ্ড ক্লাসে।

উপাধ্যায়রা কেউ রেলে চাকরি করতো না। তবু রেল স্কুলে ভর্তি হতে পেরেছিল। ওরা থাকতো মালঞ্চ গ্রামে। মালঞ্চর জমিদার ছিল ওরা, আর গোলবাজারে একটা কাপড়ের দোকানও ছিল।

সদাশিব জ্যাঠা বলতেন, ছিল বামুন, হয়েছে বেনে।

—কিন্তু সিংহবাহিনী তো স্বপ্নে বড়লোক করেছিলেন ওদের? আমি অনুযোগ

করেছিলাম।

—হ্যাঁ স্বপ্নেই বটে ; হেসেছিলেন সদাশিব জ্যাঠা।

আমরাও জানতাম অবশ্য, ও সবই গল্প। আসলে লোভে পড়ে সিংহবাহিনীর বুকের ওপর দিয়ে রেল চালিয়ে দিয়েছিল ওরা।

হিজলীর দিকে যেখানে রেললাইনটা বাঁক ঘুরেছে, সে জায়গাটাব নাম ছিল ট্যাংরা।

ট্যাংরার হাটে বিক্রি হতো ছাগল মোষ মুরগী। তিরিশ চল্লিশ মাইল দূর থেকে খদ্দের আসতো সে-হাটে। উপাধ্যায়রা তখন ছিল রীতিমত গরীব। সিংহবাহিনীর একটা মন্দির ছিল তাদের, ট্যাংরা হাটের কাছেই। আর ছিল বিঘে কয়েক জমি।

কোনরকমে দিন কাটাতো, দুবেলা খেতে পেতো কি পেতো না। এমন সময় ঐ দিকেই লাইন খোলবার জন্যে জমি কিনতে শুরু করল গভর্নমেণ্ট। সরকারী টাকায় কিনে, জমিগুলো সরকার বিনা দামেই দান করতো কোম্পানিকে। আর যাদের ওপর ভার ছিল জমি নিশানা করার, তাদের চোখেও পড়েনি, কোথায় একটা মাটির ঘরে ছোট্ট একটা সিংহবাহিনীর মূর্তি আছে। টিমটিম করে একটা প্রদীপ জ্বলে কি জ্বলে না।

সেই জমির ওপর দিয়ে লাইন নিয়ে যাবে শুনে রুখে দাঁড়াল উপাধ্যায়রা। সিংহবাহিনীর জমির ওপর দিয়ে যাবে রেলের লাইন। কক্ষনো না। আসলে গভর্নমেণ্টের এক কর্মচারীই ওদের বুদ্ধি দিয়েছিল।

হয়তো কোন কর্মচারীর দোষেই ঠাকুরবাড়িটা চোখে পড়েনি, কিন্তু তখন আর উপায়ও নেই। আশেপাশের জমিগুলো এমন ভাবে কেনা হয়েছে যে ইচ্ছে থাকলেও অন্যদিকে লাইন ঘুরিয়ে নিয়ে যাওয়া সম্ভব নয়। লক্ষ লক্ষ টাকা লোকসান। অথচ দেবমন্দিরের ওপর দিয়ে লাইন নিয়ে যাওয়ার সাহসও হয় না কোম্পানির। হিন্দুধর্ম যে কি তার পরিচয় বহুবার পেয়েছে তারা। বিশেষ করে সাতান্ন সালের বিদ্রোহের পর থেকে মন্দির মসজিদের ধারে-কাছেও যেতে চাইতো না।

কিন্তু সামান্য একজন কর্মচারীর ভুলে এমন হয়েছে বললে তো সাধারণ লোক বুঝবে না।

উপাধ্যায়রাও হুমকি দিলে, জবরদস্তি করে কোম্পানি যদি জমি নিয়ে লাইন বসায় তো রাতারাতি লাইন উপড়ে ফেলে দেওয়া হবে। মামলা করবে।

'জীবন দেবো তবু সিংহবাহিনীর অমর্যাদা হতে দেবো না', উপাধ্যায়রা বললে। আশেপাশের গ্রামের লোকরাও লাঠি শরকি হাতে নিয়ে এসে জটলা করলে : সিংহবাহিনী আমাদের, আমরা রক্ষা করবো তাকে।

খুনোখুনি মারামারিও নাকি হয়েছিল। গ্রামের কয়েকজনকে ধরে নিয়ে গেল পুলিস। মামলা উঠল ম্যাজিস্ট্রেটের কাছে।

কিন্তু কি আশ্চর্য! উপাধ্যায়রা কোনো অনুযোগ করল না। এমন কি, ম্যাজিস্ট্রেট যখন প্রশ্ন করলেন, সিংহবাহিনীর মূর্তি ছিল কি না ওখানে, পুজো হতো কি না, তখন উপাধ্যায়রা স্রেফ অস্বীকার করলে।

বললে, না হুজুর। দেবমূর্তি ওখানে কোনদিনই ছিল না।

—ছিল না? বিস্মিত হলেন ম্যাজিস্ট্রেট সাহেব।

—না হুজুর। সিংহবাহিনী স্বপ্ন দিয়েছিলেন অনেক আগেই, তাই ওখান থেকে সরিয়ে এনে মালঞ্চয় বিগ্রহ প্রতিষ্ঠা করেছিলাম।

মামলা টিকল না, তাই যেখানে দেবমন্দির ছিল, তার ওপর দিয়েই রেললাইন পাতা হল।

কিন্তু যিনি সিংহবাহিনীকে রক্ষা করবার জন্যে জীবন দিতেও প্রস্তুত ছিলেন, তিনি এমন

মিথ্যার আশ্রয় নিলেন কেন ; জানতে বাকি রইল না কারও।

কোম্পানির কাছ থেকে প্রচুর টাকা নিয়ে ধর্ম জলাঞ্জলি না দিলে মালঞ্চ গ্রামে অত জমি কিনল কি করে উপাধ্যায়রা ? অতবড় বাড়িই বা বানালো কি করে ?

সদাশিব জ্যাঠা বলেছিলেন, উপাধ্যায়দের ছেলেরা এখন বলে, স্বপ্নে আদেশ পেয়ে নাকি সিংহবাহিনীকে মালঞ্চয় সরিয়ে এনেছিল। সব মিথ্যে, ধর্ম বিক্রি করেছিল ওরা।

ধর্ম বিক্রি করা টাকায় বড়োলোক হলেও উপাধ্যায়ের ছেলে অজয়ের অহংকারের সীমা ছিল না।

বলতো, শহরের বেশির ভাগ লোক আমাদের কাছে বিকিয়ে আছে, জানিস্ তিমু ?

—কেন ?

—কেন আর ? সবাই তো ধারে কাপড় কেনে। তিরিশ টাকা মাইনে পায় তো পুজোয় তিনশো টাকার শাড়ি কেনে।

বিস্মিত হয়ে বলতাম, শোধ দেবে কি করে ?

অজয় হাসতো।—কিছু কিছু শোধ দেয়, কিন্তু যত না শোধ দেয় ধার বেড়ে যায় তার বেশি। তারপর রিটায়ার করার সময় যা প্রভিডেণ্ড ফাণ্ড আর গ্র্যাচুইটি পায় সব ধার শোধ করতেই যায়।

—তা হলে বুড়ো বয়সে খায় কি ?

—কি আবার খাবে ? ছেলের রোজগারে, নয় তো আবার চাকরি খোঁজে দোকানে-টোকানে !

শুনে বিস্মিত হয়েছিলাম। মানুষ এমন বেহিসেবী হতে পারে !

মা তাই ছড়া কাটতেন, ধার দেনা কর্জ, এই নিয়ে গর্ব !

আর আবিদ হোসেন বলেছিল, একেই সাহেবলোক বিজনেস বলে ছোটাসাব। রুপেয়া দিয়ে সারা জিন্দেগী কাজ করাবে, কিন্তু বুড়ো বয়সে কাজ ছেড়ে যেন এক কড়িও নিয়ে যেতে না পারে।

ঘনঘন যাতায়াতের ফলে আবিদ হোসেন আমাকে বোধহয় একটু স্নেহের চোখেই দেখতো। বিশেষ করে সেই হকি ম্যাচের দিন থেকে।

আমাদের ইস্কুলটার নাম ছিল ইণ্ডিয়ান আর দক্ষিণ পাড়ার সাহেবদের ছেলেমেয়েদের জন্যে ইউরোপীয়ান হাই স্কুল। দুটো ইস্কুলের মধ্যে সেদিন ছিল হকি ম্যাচ।

খেলায় হেরে গিয়েছিলাম আমরা। আর হকি স্টিক হাতে নিয়ে যখন দু'তিনজন বন্ধু ফিরছি সেই সময় দেখি জনকয়েক অ্যাংলো-ইণ্ডিয়ান ছোকরা হাসাহাসি করে কি যেন বলছে।

প্রথমটা উপেক্ষা করেছিলাম আমরা। দ্বিতীয়বার ঠাট্টাটা কানে আসতেই ঘুরে দাঁড়ালাম।

ফিরিঙ্গি ছোকরাগুলোও যেন ঝগড়া করবার জন্যে তৈরি ছিল। হঠাৎ চারপাশ ঘিরে দাঁড়াল তারা।

বেশ অপমানসূচক কি যেন বললে। আর রাগের মাথাতেই হোক বা আত্মরক্ষার জন্যেই হোক, এলোপাতাড়ি হকি স্টিকটা দমাদম ঘোরাতে শুরু করলাম।

আমার গায়েও যে দু-চার ঘা এসে না পড়ল তা নয়। কিন্তু হঠাৎ ক্যাঁচ করে একটা শব্দ হল। আর ছোকরাগুলো মুহূর্তের মধ্যে ছুটে পালাল।

আবিদ হোসেন গাড়ির দরোজাটা খুলে দিয়ে বললে, উঠে এসো ছোটাসাব। বন্ধুদেরও ডাকল।

তারপর পিঠে হাত বুলিয়ে বললে, সাবাস !

এই ঘটনার পর থেকেই খাতির বেড়ে গেল আমাদের। একেবারে অন্দরমহলের দোতলার ঘরে নিয়ে গেল আমাদের।

চোখ ঝলসে গেল ঐশ্বর্যের ঝলসানিতে। সুন্দর কারুকার্য করা খাটের বাজুতে রুপোর পাত মোড়া, রুপোর ওপর নানারঙের মীনা। মেঝেতে নরম কাশ্মীরী কার্পেট। দেয়ালের চারদিকে বড় বড় ছবি।

কিন্তু ছবিগুলোর দিকে মুখ তুলে তাকিয়েই চোখ নামিয়ে নিতে হল। ছি ছি, এই ছবি কেউ বাড়িতে টাঙিয়ে রাখতে পারে?

বিবসনা নারীর নানা ভঙ্গিমার ছবি।

বিস্মিত না হয়ে পারিনি। যে-বাড়ির মেয়েরা বোরখায় ঢাকা থাকে সেই বাড়িতেই কিনা এই ছবি?

বিজু আর করুণা একেবারে থ। মুখে কথা নেই।

আবিদ হোসেন বললে, বোধহয় আমার অস্বস্তির কারণ বুঝতে পেরেই বললে, এ সব তসবির কার জানো ছোটাসাব? এ ছবি আমার বাঁদীদের।

চমকে চোখ তুললাম।

আবিদ হোসেন বললে, সারা দুনিয়ায় খুবসুরত মেয়ে দেখে দেখে বাঁদী এনেছি আমি। আর হিন্দুস্থানের নামকরা আর্টিস্ট এই ছবিগুলো এঁকেছে।

তারপর একটা ছবির দিকে আঙুল দেখিয়ে বললে, এ ছিল পেশোয়ারী গরীব শেখের মেয়ে, দু-বছর বাদেই মারা গেছে।

আরেকটার দিকে।—এ ছিলো সিন্ধী মুসলমান। উটের দুধ বেচতে আসতো ওর চাচা।

আবিদ হোসেন হাসল।—আমি তখন থাকতাম গুজরাতের ওখা বন্দরে. হিন্দুস্থানের নক্‌শায় দেখবে মেয়েদের বুকের মতো একটা দেশ, তার ডগায় এই বন্দর। গাধায় চেপে একটা লোক আসতো সেখানে উটের দুধ বেচতে। ইয়া পহেলবান চেহারা, লাল মখমলের ওপর জরির কাজ করা কুর্তা আর পায়জামা, মাথায় লাল ফেজ। নবাবজাদার মতো সুরত। তার সঙ্গে একদিন একটা লড়কী এল। পঁচিশ মোহর দিয়ে তাকে নিয়ে নিলাম তার চাচার কাছ থেকে।

বলতে বলতে হঠাৎ থেমে গেল আবিদ হোসেন। আমার মুখ-চোখের ভাব দেখে হয়তো ভাবলে আমি তার কথা বিশ্বাস করছি না।

হঠাৎ ডাক ছাড়লে, এ বান্দী!

একটা ঝি এসে কুর্নিস করে দাঁড়াল।

আবিদ হোসেন বললে, ফুলজান বিবিকে ডাক, আর ফিরোজাকে, আর রোশেনারাকে।

সেলাম করে বাঁদী চলে গেল, আর খানিক পরেই বোরখায় ঢাকা তিনজন বিবি না বাঁদী ঘরে ঢুকতে গিয়ে বোধহয় আমাকে দেখে চৌকাঠের কাছে থমকে এ ওর গায়ে ঢলে পড়ল।

আবিদ হোসেন ধমক ছাড়ল—ভিতর আও। আরে এ লোগ তো দুধকি বাচ্চা, শরম কাহে!

তিনজনেই এবার ভয়ে ভয়ে ঘরে ঢুকল এবং বেশ বোঝা গেল থরথর করে কাঁপছে ওরা।

আবিদ হোসেনের হুকুমে বোরখা খুলে ফেলতে হল তাদের। আর একে একে আমার সামনে এসে দাঁড়াল তারা।

একজনের ঘাগরা ধরে টানলে আবিদ হোসেন। হাসতে হাসতে হাত বাড়িয়ে…

গা ঘিন-ঘিন করে উঠল আমার! বাইরের লোকের সামনে মেয়েদের সঙ্গে কেউ এমন ব্যবহার করতে পারে!

কিন্তু একদিকে যেমন অস্বস্তি বোধ করলাম, তেমনি সেই প্রথম বোধহয় আবিষ্কার করলাম নারীদেহের মধ্যে কি এক অদ্ভুত রহস্য, কি এক অদম্য আকর্ষণ।

যৌবনের প্রলুব্ধি কাকে বলে সে-সম্পর্কে কানে কানে শোনার জ্ঞানটুকুই ছিল, সেই প্রথম সমস্ত শরীরে যেন তার উত্তাপ অনুভব করলাম, রক্তের স্রোতে কি এক অবোধ্য উন্মাদনা।

আবিদ হোসেন তাদের বিদায় দিয়ে বললে, দু-পেয়ালা চা নিয়ে এসো।

তারা চলে গেল, কিন্তু রহস্যপুরীর এক আশ্চর্য রূপের ঝলক যেন তখন রেশ বাজিয়ে চলেছে।

রূপ। সৌন্দর্য। যৌবন।

রাঙামামীমার হাসিখুশি রঙ, ঝলমল রূপ দেখে একদিন ভাল লাগতো, তাঁর ম্লান বিষণ্ণ বৈধব্যের রূপ দেখেও ভক্তিতে নুয়ে পড়তো মাথা। অঞ্জলিদির রূপ যেন ঘনিষ্ঠ আলিঙ্গনে কাছে টানতো। সুধাদির রূপ দেখে মনে হতো ঘণ্টার পর ঘণ্টা চেয়ে থাকি।

কিন্তু ফুলজান বিবির এ সৌন্দর্য যেন ভিন্ন রূপ। এ সৌন্দর্য কোথায় যেন লোভের আগুন জ্বালিয়ে সারা শরীরে জ্বালা ধরায়।

ফুলের পাপড়ি নয়, আগুনের শিখা।

একটু পরেই দু-পেয়ালা চা নিয়ে এল ফুলজান বিবি।

চায়ের কাপের দিকে তাকিয়েই আবিদ হোসেন হাসতে হাসতে বললে, দুধ কম কেন চায়ে ?

ফিক করে হেসে ফেলে ফুলজান বললে, সিরাজুল দুধ নিয়ে ফেরেনি এখনো।

হঠাৎ একটা কুৎসিত রসিকতা করলে আবিদ হোসেন।

আর তা শুনে লজ্জিত বা ক্রুদ্ধ হওয়া তো দূরের কথা, আঠারো বিশ বছর বয়সেব রূপসী মেয়ে ফুলজান বিবি খিলখিল করে হেসে পালিয়ে গেল।

সব কথা সেদিনই খুলে বলেছিলাম মুস্তাফাকে। বলেছিলাম, বাব্বা সাহেব একটা রীতিমত ছোটলোক।

মুস্তাফা গম্ভীর হয়ে বলেছিল, বাব্বা সাহেবের বাড়িতে আর কোনদিন যাস্ না তিমু। তুই আর কি দেখেছিস, আমি তার চেয়েও বেশি দেখেছি, তারপর থেকে যাই না।

—আর কি ?

—দিনের পর দিন এক একজনকে নিয়ে গিয়ে বিবিদের সামনে রসিকতা করে। তারপর···

—তারপর ? বিস্মিত হয়ে জিজ্ঞেস করেছিলাম।

মুস্তাফা গম্ভীর হয়ে বলেছিল, সে জেনে তোর দরকার নেই, কিন্তু কোনদিন আর যাস্ না তিমু !

যাইনি।

কিন্তু যৌবনের হাতছানিকে অগ্রাহ্য করি কি করে ?

তখন থেকেই বোধহয় মেয়েদের শরীরের ভাঁজে ভাঁজে কি এক লোভানি আবিষ্কার করতে শুরু করলাম। যে মনের গোপন কথা এতদিন নিজের কাছেই অজানা ছিল, সেখানে গুঞ্জন তুলল নতুন এক সুর।

প্রেমের পিপাসা, না যৌবনের জ্যোতি !

যৌবনের শরীরে প্রথম যে মেয়ে ঘুঙুরের বোল ফোটাল তার নাম মীরা।

যখনকার কথা বলছি আমি তখন আর নেহাত ছেলেমানুষ নই। কিন্তু কলকাতা শহরের তুলনায় সে উপনিবেশটা তখনও রীতিমত ছেলেমানুষ। ইলেকট্রিক আলো অবশ্য ছিল, কল খুললেই জল পেতাম, কিন্তু কলোনির বাসিন্দারা ছিল আধা শহুরে আধা গ্রাম্য।

ধুলো-ওড়া লাল মোরাম ঢালা রাস্তার দুপাশে ছিল কোয়ার্টারের রেঞ্জ। পয়েন্টিং করা অর্থাৎ ইঁট বের করা দেয়ালের দু-কুঠুরি বা তিন কুঠরির একই ডিজাইনের গায়ে-গা-লাগানো কোয়ার্টারের সারি, আর তার সামনে একফালি করে বাগান। কেউ সেটা ঘিরেছে বাঁশের বাতা দিয়ে, কেউ বা কারখানা থেকে সাফাই করা কাঁটা তার, এক্সপ্যাণ্ডেড মেটাল বা করোগেটেড টিন দিয়ে। বাড়ির সামনে যেমন বাগান, পিছনে তেমনি গোয়াল। গোয়াল নয় ঠিক, খিড়কি ঘর। অর্থাৎ পাঞ্জাবীদের খিড়কির ঘরে থাকতো মোষ, হিন্দুস্থানীদের গরু, আর অন্যান্য প্রদেশবাসীরা কেউ পুষতো ছাগল, কেউ মুরগী। নিরামিষাশীদের ক্ষেত্রে ওটা ছিল যাঁতা-ঘর বা অন্য কিছু। শুধু বাঙালীদের এ-সব বালাই ছিল না, এ ঘরটা তারা ব্যবহার করতো স্রেফ ছেলেমেয়েদের পড়ার ঘর হিসেবে।

গরমের দিনে এই টিনের শেডের তলায় হাত পাখা নাড়তে নাড়তে অঙ্ক কষা যে কি দুঃসহ ব্যাপার তা আমরা আটটি ছাত্র বেশ ভাল রকম বুঝতাম। আমরা আটজনই ছিলাম ফার্স্ট ক্লাসের ছাত্র, ম্যাট্রিক পরীক্ষা দেবার জন্যে তৈরি হচ্ছি। আর আমাদের এই ক-জনকে তৈরি করার ভার ছিল বিকাশবাবুর ওপর।

বিকাশবাবু ছিলেন আমাদের ইস্কুলের থার্ড মাস্টার। ইংরেজি আর অঙ্ক ছাড়া আর কোনো বিষয়কে তিনি বিশেষ শিক্ষণীয় মনে করতেন না। গলাবন্ধ একটা খদ্দরের কোট পরতেন, কিন্তু কোটের নীচে শার্ট তো দূরের কথা, গেঞ্জিও পরতেন না। আর আমরা আশ্চর্য হতাম এই দেখে যে বিকাশবাবু গলাবন্ধ কোট পরেও গরমের দিনে ঘণ্টার পর ঘণ্টা পড়িয়ে যেতেন আমাদের, এতটুকু অস্বস্তি বোধ করতেন না। এ জন্যে তাঁর ওপর শ্রদ্ধাও কম ছিল না। শ্রদ্ধা হতো অবশ্য আরেকটা কারণে। বিকাশবাবু ইস্কুলে যা মাইনে পেতেন, টিউশনি করে তার চেয়ে বেশি রোজগার করতেন। তাই অন্যান্য মাস্টারমশাইদের চেয়ে বিকাশবাবু অনেক বেশি সম্মান পেতেন কলোনির সকলের কাছ থেকেই। আর ওপর-ক্লাসের ছেলেরা প্রাইভেট টিউটর হিসাবে বিকাশবাবুকেই বেশি পছন্দ করতো। অথচ অমন কড়া শাসন আর কোনো মাস্টারমশাইদের ছিল না।

তা হলে ছাত্ররা তাঁকে এত পছন্দ করতো কেন ? কেন, তার জবাবটা অত সহজ নয়। কিংবা এতই সহজ যে বলতে সঙ্কোচ হয়।

একদিন ইস্কুলে ইংরেজি পড়াতে পড়াতে বিকাশবাবু উপদেশ দিয়েছিলেন, কখনো খালি গায়ে বাড়ির বাইরে শোবে না, আর দিনের বেলায় ঘণ্টায় অন্তত দু-বার করে জল খাবে। এতে নাকি স্বাস্থ্য ভাল থাকে।

উপদেশের প্রথম অংশটা কেউই মনে রাখেনি। কারণ গরমের দিনে রেল কোম্পানির তৈরি অন্ধকূপগুলোয় রাত কাটানো প্রায় অসম্ভব ছিল, তাই মেয়ে পুরুষ সকলেই বাগানে খাটিয়া পেতে মশারি টাঙিয়ে শুতো, সেটাই রেওয়াজ ছিল। কিন্তু উপদেশের শেষ অংশটা পুরোপুরি মেনে চলতাম আমরা আটটি বন্ধু, যাদের প্রাইভেট টিউটর ছিলেন বিকাশবাবু।

এ ব্যাপারে বলতে গেলে আমরা রীতিমত পরস্পরের সঙ্গে রেষারেষি করে চলতাম।

কারণ—কারণটা পরেই বলছি।

বলেছি তো, আমাদের ঐ রেল কলোনিটা ছিল দু-ভাগে ভাগ করা, উত্তরপাড়া আর দক্ষিণপাড়া। পুব পশ্চিমে রেললাইন, রেললাইনের দক্ষিণে ইঞ্জিন শেড পার হয়ে সাহেব পাড়া অর্থাৎ অফিসারদের বাংলো। আর উত্তরে ওয়েস্ট কেবিন পার হয়ে লেভেল ক্রসিং পার হয়ে গোলবাজার। এই গোলবাজারে ঝি চাকর রাখার রেওয়াজ ছিল না। বাড়ির কর্তা গিন্নী ছেলেপিলেরাই সব কাজ করতো, দু-চারজন যারা একটু ভদ্রগোছের মাইনে পেতো তাদের ঘরোয়া কাজে সহায়তা করতো মধ্যপ্রদেশের রাউত আর রাউতাইনরা। বাসন মাজা, ঘর ঝাঁট দেওয়া এসব কাজ ছিল এই রাউতাইনদেরই একচেটে।

বিকাশবাবুর বাড়িতেও এমনি একটি রাউতাইন ঝি কাজ করতো বটে, কিন্তু জলের কুঁজো ছোঁয়ার এক্তিয়ার ছিল না তার। তাই আমাদের যখন তেষ্টায় গলা শুকিয়ে আসতো তখন আমরা এই খিড়কি ঘর থেকে বেরিয়ে এসে পিছনের দরজায় টোকা দিতাম। আর মীরার কান ছিল এত সজাগ যে একবার টোকা দিলেই হল, এক মুখ হাসি নিয়ে কপাট খুলে দিয়েই চোখ গোল-গোল করে ধমক দিত।—আবার? কি চাই আবার?

বলতাম, এক গ্লাস জল দাও মীরা।

ধমক দিতে গিয়ে হেসে ফেলতো ও। বলতো, পড়ায় ফাঁকি দেওয়া হচ্ছে, না? যাও পড়গে যাও, জল দিয়ে আসছি আমি।

তবু দাঁড়িয়ে আছি দেখে কাঁসার গ্লাসে করে এক গ্লাস জল এনে দিত ও। এবং সবটুকু জল ঢক-ঢক করে গিলে প্রমাণ করতে হতো যে সত্যিই তেষ্টা পেয়েছিল।

মীরা বয়সে আমাদের হয়তো সমবয়সী ছিল কিংবা কয়েক মাসের ছোট। আর আমরা ছিলাম ঠিক সেই বয়সের, যখন যৌবনকে মনে হয় রহস্যময়, মেয়েদের সম্পর্কে থাকে অসীম কৌতূহল।

মীরার ওপর আমাদের যত না ছিল আকর্ষণ, তার চেয়ে বেশি ছিল আগ্রহ। সহজ কথায় বলতে গেলে, ওকে আমাদের ভাল লাগত, এমন কি ওর শাসন মানতেও।

মনে ভাবতাম, যেমন বাপ তেমনি মেয়ে বটে।

বলতাম, বড় হয়ে তুমি আর যাই হও, ভুলেও যেন ইস্কুলের মাস্টারনী হয়ো না মীরা।

শুনে হাসতো মীরা। আব বিকাশবাবুর গলার স্বব শুনতে পেলেই ও যেমন সরে পড়তো টুক করে, আমিও তেমনি চট্ করে ফিরে আসতাম খিড়কিব ঘরে।

সত্যি, বিকাশবাবুকে কি ভযটাই পেতাম আমরা। এমন বদমেজাজী রাগী লোক আমি কখনও দেখিনি। অঙ্কের উত্তর না মিললেই উড্‌পেন্সিলটা ঠকাস্ ঠকাস্ কবে ছাত্রের মাথায় ঠুকে আবার কষতে বলতেন। আর ইস্কুলে পিছনের বেঞ্চিতে বসে কেউ হয়তো পাশের কারও সঙ্গে একটা কথা বলেছে, অমনি চাবির থোকাটা ছুঁড়ে মারতেন বিকাশবাবু। আর এর চেয়েও তীব্র শাস্তি ছিল হাঁটুতে কাঠের ডাস্টার ঠোকা। সব সময়ে গম্ভীর মুখ, সব সময়েই পড়ার কথা! সেই রাগা মাস্টারেব মতো। তাই হঠাৎ কোনদিন যদি বিকাশবাবু অন্য কোন গল্পগুজব শুরু করতেন, কিংবা যেদিন মুহূর্তের জন্যে মুখে হাসি দেখা দিত তাঁর, সেদিন আনন্দে বুক ভরে যেতো আমাদের, মনে হতো বিকাশবাবুর মতো মাস্টার তো দূরের কথা, মানুষই হয় না।

বাড়িতে কিন্তু বিকাশবাবুর যত না কড়া শাসন ছিল, তাব চেয়ে বেশি ছিল মাসীমার! মাসীমাই বলতাম আমরা মীরার মাকে। এমনি বেশ হাসি মুখে কথা বলতেন, আদর আপ্যায়ন কবতেন, যেদিন রূপনারায়ণের ইলিশ মাছ আসতো, কাঁসার রেকাবী করে এনে সামনে বসে খাওয়াতেন। কিন্তু মীরাকে বকুনি দিতেন উঠতে বসতে, সামান্য একটু কিছু ভুল চুক হয়তো করেছে বেচাবী, অমনি চিৎকার শুরু করতেন। সংসারের প্রায় সব কাজেরই ভার ছিল মীরার ওপর, ভোরবেলায় উঠে উনোন ধরানো থেকে রাত্তিরে মশারি টাঙানো পর্যন্ত। খেটে খেটে হয়বান হতো মেয়েটা, অথচ বকুনির মধ্যে ছিল একটি মাত্র খোঁচা, যা প্রতিনিয়ত মীরাকে মনে পড়িয়ে দিত যে তার বিয়ের বয়েস হয়েছে, তাকেও পরের ঘর করতে যেতে হবে, আর তখন নাকি এ সব ভুলচুক ক্ষমা করবে না কেউ।

এইজন্যেই হয়তো মাকে এড়িয়ে চলতো মীরা। কিন্তু বিকাশবাবুর সুখ সুবিধের দিকে সব সময়েই চোখ রাখতো সে, তাঁর যত্নে কোথাও ত্রুটি রাখতো না। বিকাশবাবু অবশ্য একটু গম্ভীর প্রকৃতির মানুষ ছিলেন, কথাবার্তা কমই বলতেন, তাই মেয়ের সঙ্গে কথা বলতেও দেখতাম না তাঁকে।

এসব দেখেশুনে মন মেজাজ খারাপ হয়ে যেতো আমাদের, মায়া হতো, দুঃখ বোধ করতাম মীরার জন্যে। কিন্তু এমনই আশ্চর্য, মায়ের বকুনি বা বাপের অবহেলা কোনো কিছুই গায়ে মাখতো না মীরা। বকুনি শুনেও যেমন মুখ টিপে টিপে হাসতো, বাবার হাবভাব দেখেও তেমনি। আমরা বিস্মিত হতাম, ভাবতাম, এ-হেন মা-বাবার জন্যে যার শরীরে এতখানি মায়া, এত ভালবাসা, না জানি তার মন কোন ধাতুতে গড়া।

তখন পর্যন্ত মীরার জীবনের একটা দিকই শুধু দেখেছিলাম, অন্য দিকটা দেখতে পেলাম হঠাৎ একদিন।

প্রতিদিনের মতো সেদিনও আমরা আটজন ছাত্র দল বেঁধে গেলাম বইখাতা বগলে নিয়ে, গিয়ে বসলাম বিকাশবাবুর খিড়কির ঘরে। কিন্তু অনেকক্ষণ পর্যন্ত বিকাশবাবুর দেখা পেলাম না। যখন দেখা পেলাম, তাঁকে আর চেনাই যায় না। যেন মস্ত বড় একটা ঝড় বয়ে গেছে তাঁর ওপর দিয়ে, মুখে চোখে দুঃখের, দুশ্চিন্তার ছাপ।

বিকাশবাবু ধীরে ধীরে এলেন, এসে বসলেন সামনেব চেয়ারে। বললেন, আজ যাও তোমরা, আজ পড়াবো না। বলে উঠে গেলেন।

নানারকম আলোচনা করতে করতে ফিরে এলাম আমরা।

## ১৫

—জানো আলোবৌ, আমি রামাই পণ্ডিতকে দেখেছি। লতায় কাটলে বিষ ঝাড়তে পারে রামাই পণ্ডিত, প্রেতাত্মার সঙ্গে কথা বলতে পারে, মন্ত্র পড়ে যা খুশি করতে পারে, রোগ সারাতে পারে।

আলোবৌ উদ্‌গ্রীব হয়ে শুনল সব। শুনে বললে, হাঁ রে, বশীকরণ মাদুলী দিতে পারে রামাই পণ্ডিত?

—বশীকরণ? সে আবার কি?

আলোবৌ খিলখিল করে হেসে বললে, হ্যাঁ ছেলে, এমন মরদ হয়ে উঠেছিস, গলার স্বব পর্যন্ত বদলে গেছে, আর বশীকরণ জানিস না?

মুখ কাচুমাচু করে বললাম, কই না তো?

আলোবৌ হেসে বললে, বশীকরণ মাদুলী থাকলে যাকে চাওয়া যায় তাকেই বশ করা যায়। যাকে ভালবাসি সে যদি ফিরেও না তাকায়, বশীকরণ করলেই সে কাছে আসবে, বশ হবে।

ভয় পেয়ে বললাম, তারপর যদি ছাড়তে না চায়, সব সময়ে যদি সঙ্গে সঙ্গে থাকে?

—থাকলেই বা। আলোবৌ আবার ফিক করে হাসল।

বললাম, বাঃ রে, থাকলেই বা! সবাই তো জানতে পারবে তা হলে, বাবা মেরে ঠ্যাং ভেঙে দেবে না।

আলোবৌ হঠাৎ গম্ভীর হয়ে বললে, কিন্তু আমার যে ভীষণ দরকার তিমু, দে না যোগাড় করে।

বললাম, কেন! তোমার আবার কি দরকার?

যা বলল আলোবৌ, শুনে স্তম্ভিত হয়ে গেলাম। এও কি সম্ভব? মানুষ আর পশুর মধ্যে কি কোন পার্থক্য নেই?

পান্ধাপুলির কাজ করতো তখন আলোবৌ, কেন করতো তা জানতাম না।

কারখানায় কাজ করতো মঙ্গল। কিন্তু যা মাইনে পেতো তা নাকি ধনীরামের মদের

ভাঁটিতে শেষ করে তবে বাড়ি ফিরতো। আর ফিরে এসে অত্যাচার শুরু করতো আলোবৌয়ের ওপর। সারা মাস ঘুঁটে বিক্রির টাকায় চলতো না, তাই শেষ পর্যন্ত চাকরি নিতে হয়েছিল আলোবৌকে।

সাহেবদের বাংলোর বারান্দায় ছিলো টানা-পাখা, আর ঘরের ভেতর ইলেকট্রিকের পাখা। সাহেব মেমরা যখন বারান্দায় বসে গল্পগুজব করতো, চা খেতো, তখন আলোবৌয়ের কাজ ছিল এক কোণে বসে বসে পুলির দড়ি টানা।

বললাম, কিন্তু বশীকরণ নিয়ে কি করবে ?

আলোবৌ দুঃখের হাসি হাসলে।—কি বলবো তোকে তিমু, একটা ছত্রিশগড়িয়া মেয়েকে নিয়ে আছে মঙ্গলটা।

ছত্রিশগড়িয়া মেয়ে। অর্থাৎ রাউতাইন।

শহরে এই রাউত আর রাইতাইন ছিল কয়েক হাজার।

তাদের মেয়েপুরুষ অনেকেই কারখানায় কুলির কাজ করতো, অনেকের আবার ছিল সকাল বিকেল দু-বেলা বাসন মাজার ঝিয়ের কাজ। আর ছুটির দিনে একটা ঝুড়ি নিয়ে গিয়ে দাঁড়াত বাজারে। মুটের কাজ করতো তারা। আমরা বলতাম, বোঝাওয়ালী। পুরুষগুলোর মধ্যে যারা কারখানায় কাজ পেতো না তাদের রোজগার ছিল বাঁকে করে জলের 'ভার' বওয়া।

একটা বাঁশের দু-প্রান্তে দড়িতে বাঁধা দুটো কেরোসিনের টিন। রাস্তার কল থেকে তিন নম্বর কোয়ার্টারে জল তুলে দিত তারা—টাকায় চার ভার। অর্থাৎ সকাল বিকেল দু-বেলা আট টিন জল তুলে দিলে মাসে একটা টাকা পেতো। আর বাজার থেকে দু-মাইল পথ মোট বয়ে বোঝাওয়ালীরা পেতো দু-পয়সা।

অভাব ছিল বলেই স্বভাবও নষ্ট হয়েছিল।

চার পয়সার ধনের শাক কিনেও অনেকে বোঝাওয়ালী ডাকতো কেন, তা প্রথম প্রথম বুঝতাম না। বুঝতাম না মুটে ডাকতে হলে বোঝাওয়ালীর মুখ বাছবার প্রয়োজন। আর তা দেখে ছেলেছোকরারা কেনই বা হাসাহাসি করে।

ছত্রিশগড়বাসীদের সংখ্যা এত বেশি হবে না কেন ! প্রথমে এই রেল কোম্পানির নামই তো ছিল নাগপুর-ছত্রিশগড় রেলওয়ে। নাগপুরে ছিল কোম্পানির হেড অফিস। এদিকে ছত্রিশগড় রেলওয়ে, আর মাদ্রাজের দিকে যে রেল ছিল তার নাম ইস্ট-কোস্ট রেলওয়ে। বিলাসপুর থেকে একটা লাইন, খুর্দা রোড থেকে একটা, কোলিয়ারি অঞ্চলের দিকে আদ্রা পর্যন্ত আর এদিকে হাওড়া—চারদিকে ছড়িয়ে পড়ল লাইন। মাঝখানে কিছুদিন শুধু কোলাঘাট অবধি থেমে ছিল রেলগাড়ি।

১৮৭৯ সালে একটা নতুন ব্রিজ খোলার দিনে মাদ্রাজের কোম্পানি একটা বিরাট বল-ডান্সের ব্যবস্থা করে। ডিউক অফ বাকিংহাম নাকি উপস্থিত ছিল সেই নাচে। আর যে-বারে রূপনারায়ণের ওপর পুল খোলা হল, কোলাঘাট থেকে হাওড়া পর্যন্ত গাড়ি চলল, সাতদিন ধরে রাউত নাচ হয়েছিল। ঠিকাদাররা চাঁদা করে পাঁচ হাজার টাকা খরচ করেছিল। নাচ গান মদ আর মাংস।

ছত্রিশগড়িয়া মেয়েরা চক্রাকারে ঘুরতে ঘুরতে সুর টেনে গাইতো আর তালে তালে হাততালি দিতো। পুরুষগুলো নাচতো লাঠি-সোঁটা নিয়ে মুখোশ পরে। নাচের বিষয়বস্তু ছিল দু-পক্ষের যুদ্ধ।

পুরুষগুলোর যেমন ছিল স্বাস্থ্য তেমনি শ্রী। কিন্তু বেঁটে বেঁটে। অথচ মেয়েগুলো পুরুষদের সমান, কি তাদের চেয়েও লম্বা। গঙ্গামাটির মত রঙ। সুন্দর মুখশ্রী, সুন্দর স্বাস্থ্য। অথচ মেয়েগুলো কয়েকটি পয়সার লোভে কেন যে এমন কেনাবেচার সামগ্রী হয়ে

দাঁড়াতো কে জানে।

দারিদ্র্য যে কি বস্তু তখনও জানতাম না। জানলাম, বিলাইতির সঙ্গে পরিচয় হওয়ার পর।

ছত্রিগড়িয়াদের একটা নতুন দল সেবারে মুলুক থেকে এসে ডেরা বাঁধলে মন্দির আর মেথর-পাড়ার মাঝখানকার ফাঁকা মাঠে। রাতারাতি হোগলার ছাউনি পড়ল সারি বেঁধে।

গোলবাজার থেকে ওদিকে কলাইকুণ্ডা আর এদিকেপুরোনোবাজার অবধি কয়েকটা নতুন রাস্তা তৈরির জন্যেই নাকি আনা হল ওদের।

খাস ঠিকাদার আবিদ হোসেনের প্রসাদ পেতো জন দশ বারো ছোট ছোট ঠিকাদার। তাদেরই একজন পেয়েছিল এই রাস্তা তৈরির কাজ। ঠিকাদার গুর্দয়াল সিং-এর কুলি জোগাড়ের আড়কাঠি ছিল নিমাইদার বন্ধু অবনীদা। শুধু গুর্দয়াল সিং নয়, অন্য ঠিকাদারদের জন্যেও কুলিকামিন যোগাড় করে আনতেন অবনীদা।

থাকতেন একা, আর মাঝে মাঝে চলে যেতেন বিলাসপুর, রায়পুর, চিরিমিরি, চিন্দোয়াবা। সেখানকার লোকদের নানারকম লোভ দেখিয়ে মালগাড়ি ভর্তি করে নিয়ে আসতেন। যাবার সময় নতুন কাপড়, কাচের চুড়ি, জার্মান সিলভারের চুটকি, তাগা, হাঁসুলি আর নানারকম আয়না, সাবান, চিরুনি ইত্যাদি নিয়ে যেতেন। ঐ সব জিনিসপত্তর দিয়ে, টাকার লোভ দেখিয়ে গ্রামকে গ্রাম উজার করে নিয়ে আসতেন।

অথচ এই কুলিকামিনদের সম্পর্কে যখন কোনো কথা বলতেন অবনীদা, মনে হতো যেন কথায় ঘৃণা ঝরে পড়ছে।

প্রত্যেকটা কুলি যোগাড় করে দেবার জন্যে দশ টাকা করে পেতেন তিনি। আর কুলিদের যে-সব জিনিসপত্তর বা টাকা বায়না দিতেন তাও পেতেন ঠিকাদারদের কাছ থেকে। যাওয়া আসার খরচখরচা।

তবু অনুশোচনার অন্ত ছিল না তাঁর। বলতেন, আমি আর কি পাই, যা লাভ তা তো ঠিকাদাররাই মেরে দেয়। আগেকার দিনে যখন রেল কোম্পানি লোক নিতো, তখন একটা কুলি এনে দিলে আড়কাঠিরাই পেতো পঁচিশ টাকা।

বলতাম, ওরা নিজেরা এলেও তো চাকরি পায়, আসে না কেন?

অবনীদা হাসতেন।—নিজেরা আসবে? কত মিছে কথা বলে লোভ দেখিয়ে আনতে হয়, তাও তো দু-দিন থেকেই পালাবার চেষ্টা করে।

বিস্মিত হয়ে প্রশ্ন করতাম, কেন, পালাতে চাইবে কেন?

—কেন চাইবে না শুনি? দিনে আট আনা মজুরী শুনে ভাবে কত আরামেই না কাটবে। গাঁয়ে থাকতে তো নুন ছাড়া আর কিছুই কিনতে হয় না। কিন্তু এখানে এসে দেখে সবই পয়সা দিয়ে কিনতে হয়, আট আনায় দু-বেলা পেটের ভাতও হয় না। অথচ প্রথম সাতদিনেই পনেরো বিশ টাকা আগাম দিয়ে ধনীরামের মদের ভাঁটিটা চিনিয়ে দিই। ব্যস্, টাকাও শোধ করতে পারে না, পালাতেও সাহস পায় না।

বলতাম, কিন্তু মেয়েগুলো সব খারাপ ওদের।

অবনীদা হাসতেন।—না রে, এত খারাপ ছিল না। এখানে এসে না হয়ে পারে না। বিদেশ বিভুঁই, লাজলজ্জার ভয়ও নেই, আবার অভাবও রয়েছে—তাই।

বলেই বিড়িতে টান দিয়ে কাটা গাছটার গুঁড়িতে উঁচু হয়ে বসে কাজ দেখতেন।

একদল মেয়েপুরুষ মোরাম ঢালা রাস্তায় রোলার টানছে হয়তো সুর করে করে, আর জনকয়েক মেয়ে পিছন থেকে জল ঢালছে রোলারের গায়ে।

কোনদিন হয়তো মেয়েগুলো সুড়কি ছড়াতো রাস্তায়, আর পুরুষগুলো দুরমুজ পিটতো।

আমাদের বাংলোর পাশ দিয়ে যখন নতুন রাস্তাটা তৈরি হচ্ছিল তখন আমিও দেখতাম,

লোহার গেটটার ওপর বসে বসে। এমনি ভাবে বসে থাকতে থাকতে হঠাৎ একদিন লক্ষ্য করলাম, আমার দিকে ইশারা করে কয়েকটা ছত্রিশগড়িয়া মেয়ে কি যেন বলে হাসাহাসি করল।

কেমন যেন একটা অস্বস্তি বোধ করলাম।

তিনজনের মধ্যে একজনের বয়স খুবই কম। অঞ্জলিদির চেয়েও যেন ছোট। কচি ডাবের মতো মুখ। অথচ বেশ গোলগাল, রোদেপোড়া গঙ্গামৃত্তিকা গায়ের রঙ।

মেয়েটা কাজের ফাঁকে একবার করে তাকাচ্ছিল আর পরমুহূর্তেই হেসে ফেলে সঙ্গীদের কি যেন বলছিল।

লক্ষ্য করিনি পরী কখন পিছনে এসে দাঁড়িয়েছে।

—কি বাবা, ছত্রিশগড়িয়া ছুঁড়িটার সঙ্গে ডুবে ডুবে এত কাণ্ড?

চমকে ফিরে তাকালাম পরীর গলা শুনে।

রেগে গিয়ে বললাম, ছিঃ, কি যা-তা বলছিস।

—যা-তা? বলে আমার মুখের দিকে তাকিয়ে কি যেন খুঁজল পরী, তারপর হঠাৎ মেয়েটাকে ডেকে বসল।—এই, এদিকে আয়।

মেয়েটা হেসে গড়িয়ে পড়ে আর কি। সঙ্গীগুলোও হেসে উঠে ওকে ঠেলে পাঠিয়ে দিলে।

মেয়েটা হাসি চেপে থমথমে মুখে এগিয়ে এল। কিছুটা ভয়ে, বাবুদের অমান্য করার সাহস নেই বলে।

মেয়েটা কাছে আসতেই পরী গেটের ওপর থুতনি চেপে অদ্ভুত একটা ভঙ্গি করে জিজ্ঞেস করলে, কি নাম রে তোর?

—বিলাইতি। নাম বলেই হেসে ফেলল মেয়েটা।

বিলাইতি? বাঃ বেশ চাঁদপানা মুখ তো। এই বাবুকে খুব পছন্দ হয়েছে, না? পরী জিজ্ঞেস করলে।

আর মেয়েটা কি উত্তর দিল কানেও গেল না আমার। রাগে, কিংবা কে জানে হয়তো বাড়ির কেউ এসে পড়বে এই ভয়ে সেখান থেকে ছুটে পালালাম।

অঞ্জলিদির পড়ার ঘরে যখন এসে দাঁড়ালাম তখন আমার বুকের ভেতর কে যেন দুরমুজ পিটছে।

—কি রে? হঠাৎ এ সময়? অঞ্জলিদি জিজ্ঞেস করলেন।

বললাম, চিঠি দেবে না?

—চিঠি? না। বলে চুপ করে রইলেন অঞ্জলিদি।

দেখলাম অঞ্জলিদির সারা মুখ যেন কালো হয়ে গেছে।

বললাম, কেন, চিঠি দেবে না কেন?

—আমি আর নিমাইদার সঙ্গে কথাই বলবো না।

বুঝলাম, অঞ্জলিদি ভীষণ রেগে গেছেন নিমাইদার ওপর।

বললাম, বেশ, তা হলে যাচ্ছি আমি।

—শোন একমুখ হেসে উঠলেন অঞ্জলিদি। তারপর আমার দু-কাঁধের ওপর দুটো হাত রাখলেন।—নিমাইদার সঙ্গে দেখা হলে বলবি, অঞ্জলিদি খুব চটে গেছে, বলেছে আপনার সঙ্গে আর কথাই বলবে না, কেমন।

—আচ্ছা।

চলে আসছিলাম। হঠাৎ মনে পড়তেই বললাম, অঞ্জলিদি তুমি বশীকরণ মাদুলী নেবে?

কপালে চোখ তুললেন অঞ্জলিদি। বললেন, সে কি রে! তুই কোথায় পেলি ও মাদুলী?

বললাম, না পাইনি, রামাই পণ্ডিতের কাছে গেলেই পাওয়া যাবে।

অঞ্জলিদি হাসল, কোন জবাব দিল না। তারপর, কিছুক্ষণ চুপ করে থেকে হঠাৎ বললে, আমাকে খানিকটা বিষ জোগাড় করে দিতে পারিস তিমু ?

—বিষ ? কি হবে ?

—না, এমনি। ঘরে খুব ইঁদুর হয়েছে কিনা ছড়িয়ে রাখবো।

বললাম, কোথায় পাবো ?

—কেন, নিমাইদাকে বললে হয়তো এনে দিতে পারে। চাইবি, কেমন ? প্রথমে কিন্তু বলবি না, আমি চেয়েছি। জিজ্ঞেস করলে তবেই বলবি।

সায় দিয়ে চলে এলাম। একেবারে ছোট হাসপাতালে।

কাঁটাতারের বেড়া দিয়ে ঘেরা হাসপাতালের গায়ে গা দিয়ে খানকয়েক কোয়ার্টার। তাব একটাতে থাকতেন কম্পাউণ্ডার মুরলীবাবু, আর একটায় ডাক্তাব রমেশবাবু।

মাঝে মাঝে হাসপাতালে এসে মুরলীবাবুর কাছ থেকে ব্যাণ্ডেজ নিয়ে যেতাম ফুটবল খেলার সময় হাঁটুতে বেঁধে নি-কাপ করবার জন্যে।

কোন কোনদিন দেখতাম, মুরলীবাবুর জন্যে ধর্ণা দিয়ে দাঁড়িয়ে আছে এক রাশ লোক, আর মিনিটে তিনটে করে রুগী দেখছেন তিনি। ড্রেসার রামশরণকে মুখে মুখে প্রেসক্রিপশন বাতলে দিচ্ছেন আর রুগী পিছু আট আনা ফি পকেটে ভরছেন।

কোম্পানির এই হাসপাতালটায় রুগী দেখে ফি নেওয়া বে-আইনী ছিল। কিন্তু তেমনি আবার মুরলীবাবু ছিলেন কম্পাউণ্ডার, রুগী দেখা তাঁর কাজ ছিল না।

ডাক্তার আসলে রমেশবাবু, তবু পারতপক্ষে কেউ তাঁর কাছে ঘেঁষতো না। মাথা ধরলে তিনি নাকি পটাপট দাঁতগুলো তুলে দিতেন, চোখ উঠলে ক্যাস্টর অয়েল খাওয়াতেন, আর অ্যাকসিডেন্টে কারও পা কাটা গেলে জিজ্ঞেস করতেন, পেট-খারাবি ?

তাঁর ডাক্তারীতে পেটের গোলমালই ছিল সব রোগের মূল, তাই সাইকেল চাপা পড়ে হাত পা ছড়ে গেলে তিনি এক ডোজ ম্যাগ-সাল্‌ফ খাইয়ে তারপর টিংচার আইডিনের ব্যবস্থা করতেন।

এ নিয়ে হাসাহাসিব অন্ত ছিল না। আর বাইশ বছর চাকরি করেও কোনদিন কোন রুগী পাননি তিনি! অথচ মুরলীবাবুকে আট আনা ফি দিয়েও লোকে রোগ দেখাতো।

রুগী না থাকলেও রুগীদের ভিড় থাকতো রমেশবাবুর টেবিলে। তার কারণ কম্পাউণ্ডার মুরলীবাবু রোগই সারাতে পারতেন, ফিট আনফিট সার্টিফিকেট দিতে পারতেন না!

তাই ছুটির দরখাস্তের সঙ্গে আনফিট সার্টিফিকেট দেবার প্রয়োজন হলে সকলকেই এসে দাঁড়াতে হতো রমেশবাবুর সামনে। আর এইটেই ছিল তাঁর একমাত্র সম্বল। আনফিট সার্টিফিকেট—দু-টাকা, ফিট সার্টিফিকেট—এক টাকা।

রমেশবাবু আর মুরলীবাবুর মধ্যে কিন্তু রীতিমত প্রতিযোগিতা চলতো। কাব উপার্জন বেশি—তারই।

উপার্জন অবশ্য কম্পাউণ্ডার মুরলীবাবুরই বেশি হতো, আর তাই বমেশবাবু খুঁজতেন কি ভাবে তাকে জব্দ করা যায়।

অর্থাৎ হাসপাতালে ওঁরা দু-জনেই ব্যস্ত থাকতেন পরস্পরের দিকে লক্ষ্য রাখায়, অন্য কে কি করছে না করছে সে-দিকে দৃষ্টি থাকতো না।

ওষুধ-ঘরেও আমাদের যাতায়াত ছিল, আর দেখতাম সেলফের ওপর কয়েকটা শিশিতে লেখা আছে 'পয়জন'।

সেদিন গিয়ে ভালোমানুষটির মতো দাঁড়িয়ে রইলাম এক কোণে, আর মুরলীবাবুকে একটু অন্যমনস্ক হতে দেখেই 'পয়জন' লেখা একটা শিশি টুপ করে পকেটে পুরে ধীরে ধীরে

বেরিয়ে এলাম।

তারপর একেবারে অঞ্জলিদির টেবিলের ওপর শিশিটা রেখে বললাম, এই নাও বিষ।

অঞ্জলিদি বিস্মিত হয়ে প্রশ্ন করল, কোথায় পেলি ?

—নিমাইদা দিল।

—নিমাইদা দিল ? সত্যি বলছিস্ ? বলেছিলি, আমি চেয়েছি ?

বললাম, হ্যাঁ, হ্যাঁ, হ্যাঁ।

—ইঁদুর মারার জন্যে চেয়েছি, বলেছিলি ?

বললাম, না। জিজ্ঞেসও করেনি। বললাম, নিমাইদা, অঞ্জলিদি এক শিশি বিষ চেয়েছে, দেবে ? নিমাইদা সঙ্গে সঙ্গে এনে দিল।

অবিশ্বাসের সুরে অঞ্জলিদি আমার মুখের দিকে চেয়ে থাকতে থাকতে বসে পড়লেন চৌকিটার ওপর ! দু-হাতের মধ্যে মুখ রেখে ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদতে শুরু করলেন।

কিছুই বুঝতে পারলাম না। কিছুক্ষণ অপেক্ষা করে ধীরে ধীরে বেরিয়ে এলাম।

ভেবেছিলাম, নিমাইদা দিয়েছে বললেই খুশি হবেন অঞ্জলিদি। কে জানতো····

সম্ভব অসম্ভব নানা কথা ভাবতে ভাবতে মন্দিরের দিকে যাচ্ছিলাম, হঠাৎ গার্ড সাহেবের সঙ্গে দেখা।

তাঁর নামটাও জানতাম না আমরা। সকলেই বলতাম, গার্ড সাহেব। চাকরি থেকে অবসর নেওয়ার জন্যে কোয়ার্টারটা ছেড়ে দিতে হয়েছিল তাঁকে।

তার জন্যে অনুযোগও কম ছিল না গার্ড সাহেবের।

শহরে রেলের যত কর্মচারী ছিল তার তুলনায় কোয়ার্টার ছিল অনেক কম। তাই অনেকেই থাকতো কলোনির বাইরে।

কোয়ার্টার দেবার ভার ছিল মটুবাবুর ওপর। এই মটুবাবুর ওপরই রাগ ছিল সকলেব, গার্ড সাহেবেরও।

বলতেন, আমি যেবার মেল ট্রেনের গার্ড হলাম তিমু, সেবার ডিক্সন সাহেব নিজে এসে পাঁচ পাঁচটা কোয়ার্টার দেখিয়ে বললে, কোনটা পছন্দ বেছে নাও। আর আমার ছেলে কিনা অ্যাসিস্ট্যাণ্ট ফোরম্যান হয়েও চার নম্বরেই রয়ে গেল।

বলতাম, তা অনেকে তো ঘরই পায় না।

—ঘরই পায় না ? রেগে যেতেন গার্ড সাহেব।—জানো, এই চার নম্বব পাওয়ার জন্যে কত ঘুষ দিতে হয়েছিল মটুবাবুকে ? নগদ পাঁচশো টাকা।

—পাঁচশো টাকা ? বিস্মিত হয়ে প্রশ্ন করলাম একদিন।

গার্ড সাহেব হেসে বললেন, তোমরা আর কি দেখছো। আগে লোভ দেখিয়ে খোশামোদ করে চাকরি দিতে হতো, আর এখন কি হয় জানো ?

—কি হয় ? সপ্রশ্ন চোখ তুলে তাকালাম।

গার্ড সাহেব হাসলেন।—চাকরি পেয়ে কুলিখালাসিদের প্রথম মাসের পুরো মাইনেটাই নিয়ে নেয় বড়বাবু, আর তাবপর যত মাইনে পাবে টাকায় এক আনা করে দিয়ে যেতে হবে সারা জীবন।

এমনি অনেক অদ্ভুত অদ্ভুত কথা শুনতে পেতাম গার্ড সাহেবের কাছে, তাই হঠাৎ কোনদিন তাঁর মেজাজ ভাল দেখলে তাঁর সঙ্গে রানিং রুম অবধি চলে যেতাম।

বুড়ো বয়সে চাকরি তাঁকে ছেড়েছিল বটে, কিন্তু গার্ড সাহেব চাকরির মায়া ছাড়তে পারেননি। রোজ গিয়ে বসতেন রানিং রুমে। ওয়েস্ট কেবিনে, কন্ট্রোল ঘরে, এ এস এম-দের আড্ডায় একবার ঢুঁ মেরে যেতেন শুধু।

রানিং রুমে কোন না কোন গার্ড, ব্লক ইন্সপেক্টর, টি টি আই থাকতো আর অব্যর্থ সঙ্গী

ছিল রানিং রুমের খানসামাটা।

একটা গা-এলানো কেদারা টেনে নিয়ে গার্ড সাহেব বসে পড়তেই খানসামা এসে সেলাম করে দাঁড়াল সেদিন।

বললে, খেয়ে এসেছেন সাহেব ?

—কেন ? যেন প্রশ্নটার অর্থ বুঝেই হাসলেন।

খানসামা বললে, দুবেজী সেভেন আপে আসছেন, 'তার' করে রোস্ট বানাতে বলেছেন, আপনি আর খোকাবাবু যদি....

গার্ড সাহেব হেসে বললেন, খাবে নাকি তিমু ? দাও খোকাবাবুকে, আমি আর....

—না হুজুর খুব খুশমেজাজে বানিয়েছি আজ। আপনি সমঝদার লোক, আপনি না খেলে...

অগত্যা গার্ড সাহেব রাজি হলেন।

কিন্তু রোস্ট আসার আগেই একদল লোক ঢুকল। কালো কোট, সাদা প্যাণ্ট পরা টি টি সি, টি টি আইয়ের দল।

সকলেই সসম্ভ্রমে নমস্কার জানিয়ে চেয়ার টেনে নিয়ে ঘিরে বসলো গার্ড সাহেবকে।

সেভেন আপ আজ এত দেরি কেন মল্লিক ? গার্ড সাহেব বললেন।

কালো-কোট মল্লিক কি যেন জবাব দিতেই গার্ড সাহেবের কপালে দুশ্চিন্তা দেখা দিল।

বললেন, কি যে হয়েছে আজকাল তোমাদের, একটা ট্রেন কি টাইমিং রাখবে না ? আমাদের সময় আধ মিনিট লেট হলে হুলস্থূল পড়ে যেতো!

চিবুকে নুর-ওয়ালা একজন টি টি সি বললে, আজকাল ট্রেন কত বেড়ে গেছে বলুন ?

—ট্রেন বেড়ে গেছে ? চটে গেলেন গার্ড সাহেব।—একবার পুরীর রথের জন্যে আঠারোটা স্পেশাল দেওয়া হয়েছিল তা জানো ? কই সেদিন তো লেট হয়নি এমন ?

আঠারোটা স্পেশাল ! সত্যি, তীর্থযাত্রীদের কি ভিড়ই না হতো তখন। দাদুর কাছে শুনেছিলাম সে-কাহিনী।

বলেছিলেন, 'দোভাষী' থেকে সাহেবরা যেমন আমার নাম দিয়ে দিলো 'ডুবাশ', তেমনি রাম তেওয়ারী ছিলো 'ফাকির' অর্থাৎ পাইকের। পুজোপার্বণে স্পেশাল ট্রেন দিলে সব টিকিট কিনে নিতো রাম তেওয়ারী, তারপর চড়া দামে বিক্রি করতো যাত্রীদের কাছে। কোম্পানির নতুন জেনারেল ম্যানেজার এসে একবার তার নামে মামলাও করেছিল, কিন্তু হেরে গিয়েছিল কোর্টে। বেশি দামে টিকিট বিক্রি করা যাবে না এমন আইন তো ছিল না তখন। তারপর থেকেই টিকিটে লেখা থাকে নট্‌ ট্রান্সফারেব্‌ল্‌।

সেই সব কথা ভাবতে ভাবতেও অন্যমনস্ক হয়ে পড়েছিলাম।

হঠাৎ কানে গেল, কে যেন বললে, কন্ট্রোল আপিসে সব বাজে লোক ঢুকেছে, হবে না কেন বলুন।

—গার্ডরাও আজকাল ইররেসপন্সিব্‌ল্‌। গার্ড সাহেব বললেন। তারপর খানিকক্ষণ চুপ করে থেকে বললেন, সেভেন আপ যখন লেট রয়েছে তখন টু ডাউন তো লাইন ক্লিয়ার পাবে না বি এস পিতে।

দুশ্চিন্তার রেখা ফুটল তাঁর কপালে। মনে মনে হাসলাম। চাকরি ছেড়েও ট্রেনের জন্যে এত ভাবনা ?

কে যেন প্রশ্ন করল, কেন, টু ডাউন লাইন ক্লিয়ার পাবে না কেন ?

গার্ড সাহেব কেমন যেন বিরক্ত হলেন।—সেভেন আপকে পাস করবার জন্যে তো টু ডাউনকে সাইডিংয়ে ফেলে রাখতে হবে এম সি সিতে। তারপর সেই লেট আর মেক-আপ হবে কি করে, থার্টিন আপ গেলে তো কে জি পি ছাড়বে।

—তা ঠিক। মল্লিক সায় দিলে।

গার্ড সাহেব বললেন, বি এস পিতে নির্ঘাত দু-তিনঘণ্টা লেটে পৌঁছবে, শেষকালে টু ডাউন লাইন ক্লিয়ার পাবে না।

মল্লিক বললে, আপনি চাকরি ছেড়েও এত ভাবেন ট্রেনের জন্যে, আর যারা চাকরি করছে তারা দিব্যি নাক ডাকিয়ে ঘুমোচ্ছে।

কথাটা শুনে বোধহয় খুশি হলেন গার্ড সাহেব।

বললেন, শেষ ডিউটি দিয়েছিলাম ওয়ান আপে, বুঝলে হে মল্লিক! সারা জীবন চাকরিতে একটা স্পট ছিল না, অথচ সেদিন এক ব্যাটা মিছিমিছি চেন টেনে, দিলে পনেরো মিনিট লেট করে। ওয়ান আপ এখানে এসে পৌঁছবে আর আমারও চাকরি খতম্ হবে সেদিন—তাই ভাবলাম, যেমন করে পারি ট্রেন ঠিক টাইমে পৌঁছে দেবো।

—পৌঁছল ঠিক টাইমে? মল্লিক প্রশ্ন করল।

—পনেরো মিনিট লেট! সোজা কথা? গার্ড সাহেব হাসলেন।—কিন্তু আমার তখন জীবনমরণ সমস্যা। ভিড়ের মধ্যে এক ব্যাটা ঘুম থেকে উঠেই দিয়েছে চেন টেনে। কি না বাচ্চা ছেলে পড়ে গেছে। হৈ হট্টগোল, খোঁজাখুঁজি, শেষে বছর আটের ছেলেটা বেরিয়ে এল পায়খানা থেকে। ভাবলাম, পঞ্চাশটা টাকা ফাইন দেবার সঙ্গতি নেই, হয়তো শেষ পর্যন্ত হাজতবাস হবে তার। আর আমারও তখন অনুশোচনা, জীবনের শেষ ট্রেনটা লেট হবে' ঠিক কবলাম, যেমন করে পারি মেক-আপ করবো। ইয়াসিন ছিল ড্রাইভার, গিয়ে বললাম, নিশ্চিন্ত হয়ে বিটাযার করতেও দিলে না ইয়াসিন!

—তারপব? জিজ্ঞেস করলো সবাই।

—ইয়াসিন হেসে বললে, কিছু ভাববেন না সাহেব, বলেন তো মেক-আপ করে দিই। আমিও ভাবলাম, ছেলের জন্যেই তো চেন টেনেছিল, কোনো রকমে রাইট টাইমে পৌঁছতে পারি তো ও-ব্যাটার ফাইনটাও মকুব করে দেওয়া যাবে।

—মেক-আপ হল শেষ পর্যন্ত? মল্লিক অধৈর্য হয়ে প্রশ্ন করল। গার্ড সাহেব হেসে বললেন, না বে ভাই, এসে যখন পৌঁছল, আধ মিনিট লেট। তা, তখন এস এম ছিল জ্যাক্সন্ সাহেব, রাইট টাইম বলেই লিখে দিলে খাতায়। সে-সব সাহেবও আজকাল নেই, সে দিনকালও নেই।

দীর্ঘশ্বাস ফেললেন গার্ড সাহেব।

## ১৬

সে-সব দিনকালও নেই, সে-সব সাহেবও নেই।

শুনে নিমাইদা হেসেছিল। সব মিথ্যে কথা তিমু, মিথ্যে কথা। তখনকার দিনের লোকগুলো ছিল ভেড়া আর সাহেবগুলো ছিল চাঁড়াল।

কথা তো নয়, কথার মধ্যে বিছুটি। অথচ এত বিদ্বেষের কারণ বুঝতাম না।

বাড়িতে তখন চরকা কাটতে শুরু করেছে নিমাইদা, বিকেলে আমাদের বাগানে জিমনাশিয়ামে এসে স্বাস্থ্যচর্চা করতো, আর রবিবার সকালে দল বেঁধে আসতাম আমরা, নিমাইদা হারমোনিয়াম বাজিয়ে বন্দেমাতরম্ গান শেখাতো।

আমাদের বাড়ির সামনে দিয়ে তিনপটিয়ারা গির্জায় যেত। আর বন্দেমাতরম্ গান শুনে তাদের বাচ্চা ছেলেমেয়েগুলো ছুটতে শুরু করতো। বয়স্ক লোকগুলোর মুখেচোখে ভয়ের

ছাপ পড়তো।

আর ওরা ভয় পেতো বলেই আমরা আরও গলা ছেড়ে গাইতাম। ছেলেগুলোকে মুখ ভেংচে আরও ভয় দেখাতাম।

একদিন এমনি সরবে গান গাইছি আমরা, সারি বেঁধে তিনপটিয়াবা চলেছে গির্জার দিকে, হঠাৎ একজন বুড়ো এসে দাঁড়াল আমাদের কাছে।

সে এসে বললে, গান থামাও।

—কেন ? নিমাইদা রুখে দাঁড়ালো।

বুড়ো উত্তর দিলে, ও গানে সিডিশন আছে।

'সিডিশন' কথাটার মানে জানতাম না। মনে হল, কোনো গালাগালি দিল লোকটা। আর তাই পরী হঠাৎ তার পিছন দিকে গিয়ে তার টুপিটা ফেলে দিল। সঙ্গে সঙ্গে আরো জনকয়েক তিনপটিয়া এগিয়ে এল অপমানের প্রতিশোধ নেবার জন্যে।

আর দূর থেকে পরী ধাঁই করে একটা পাথর ছুঁড়ে মারল। সেটা এসে লাগল ওদেরই একজনের মাথায়। ফিনকি দিয়ে রক্ত পড়ল।

আমরা সবাই মিলে তাকে ধরাধরি করে হাসপাতালে পৌঁছে দিয়ে এলাম।

তারপর পরীকে বললাম, কেন মারলি বল তো ? ওরা সাহেব তা জানিস ?

—সাহেব না কচু। ওরা তো তিনপটিয়া। বলে দাঁত বের করে হাসল পরী।

ওর ভঙ্গি দেখে আমরাও হেসে ফেললাম।

কিন্তু তিনপটিয়ারাও যে রাজার জাত টের পেলাম এক সপ্তাহ পরেই।

এক গাড়ি লাল-পাগড়ি পুলিস এসে কয়েকটা বাড়ি সার্চ করল, আর ম্যাজিস্ট্রেটের আদেশ এল, ক্লাব তুলে দিতে হবে।

এক নিমাইদা শুধু হাসতে হাসতে বললো, তিনপটিয়ারা ম্যাজিস্ট্রেটের কাছে কি দরখাস্ত করেছিল জানিস ? আমরা 'বন্দেমাতরম্' গাই তো ? 'বন্দেমাতরম্' মানে নাকি খ্রীস্টান দেখলেই বেঁধে মারো।

বলে হো-হো করে হাসলো নিমাইদা।

কিন্তু সদাশিব জ্যাঠা হাসলেন না। সব শুনে গম্ভীর হয়ে গেলেন, তারপর হঠাৎ কেমন যেন উত্তেজিত হয়ে উঠলেন তিনি। ফরসা মুখে যেন এক ঝলক রক্ত এসে জমা হল, ক্রমে কপালের একটা শিরা ফুলে উঠল তাঁর।

বললেন, ইংরেজ রাজত্বে এখনো বাব্বাই আইন চলছে রে, ওদের তাড়াতে না পারলে দেশে শান্তি ফিরবে না।

—বাব্বাই আইন ? সে আবার কি ?

বাব্বা সাহেবের নামটাই জানতাম, কিন্তু তার এই একটা দিকের পরিচয় জানা ছিল না।

আবিদ হোসেনের এত শক্তি ছিল ? আশ্চর্য !

কলাইকুণ্ডার জঙ্গলের মধ্যে একটা বাগানবাড়ি ছিল আবিদ হোসেনের, আর প্রায়ই গভীর রাতে সেখান থেকে ফিরতো সে। আবিদ হোসেন আর তার ড্রাইভার—কোমরের গেঁজেতে থাকতো হাজার হাজার টাকা।

একদিন তাই জিজ্ঞেস করেছিলাম, এত রাত্তিরে আসো, ভয় করে না ?

আবিদ হোসেন হেসে বলেছিল, ডাকু ? আমার নিশানার খবর ডাকুরাও রাখে ছোটা সাব।

বলে পকেট থেকে একটা পিস্তল বের করে সামনে কি যেন লক্ষ্য করে ধরল।

ভাবতেই পারিনি। সামনে দিয়ে যাচ্ছিল বছর দশেকের একটি মেয়ে, মাথায় একটা মাটির হাঁড়িতে দুধ নিয়ে।

পিস্তলের শব্দ হওয়ার সঙ্গে সঙ্গে দেখি দুধে স্নান করে ফেলেছে মেয়েটা।

বাব্বা সাহেব তখন প্রাণ খুলে হাসছে।

কিন্তু মেয়েটাকে কাঁদতে দেখেই তাকে কাছে ডাকলে, পকেট থেকে একটা দশ টাকার নোট বের করে দিল। মেয়েটাও চুপ করল।

সেদিন বিস্মিত হয়েছিলাম তার হাতে পিস্তল দেখে আর পিস্তলের নিশানা দেখে। জানতাম না এই পিস্তলের গুলিই বাব্বাই আইন।

সদাশিব জ্যাঠা বললেন, এই আবিদ হোসেন হল অর্ধেক অসুর আর অর্ধেক দেবতা। অর্ধনারীশ্বর যেমন, তেমনি অর্ধ দেবাসুরও।

—দেবাসুর ?

—হ্যাঁ, দেবাসুর। যে-কোনো লোককে শত্রু মনে হলেই আবিদ হোসেন তাকে নিমন্ত্রণ করতো ওর বাগানবাড়িতে। তখন তো মোটরগাড়ি ছিল না এখানে, মোটর চালাবার রাস্তাও ছিল না। তাই পালকিতে করে নিয়ে যেতো তাকে।

—তারপর ?

—তারপরে জঙ্গলের মধ্যে হঠাৎ পালকি থেকে নামতে বলতো তাকে। আর নামলেই একটি পিস্তলের গুলি।

আশ্চর্য হয়ে বললাম, বাব্বা সাহেব লোকটা তো তা হলে খুনে ? খুন করতো ও ?

সদাশিব জ্যাঠা হাসলেন। কত লোক যে নিখোঁজ হয়েছে এ-ভাবে তার সন্ধান মেলে না। কিন্তু ওর মধ্যে দেবতাও আছে তিমু। যাকে খুন করতো ও, তার পরিবার ছেলেমেয়ে সকলের ভরণপোষণের খরচ যুগিয়ে এসেছে ও সারা জীবন। শুধু খরচই নয়, তাদের সুখ-সুবিধে, ছেলের পড়াশুনো, মেয়ের বিয়ে, সব ব্যবস্থার জন্যে অঢেল টাকা ঢেলে দিয়েছে।

ফায়ারম্যান ইদ্রিস, যে আমার চোখে ছিল পাঞ্জা লড়ায় অদ্বিতীয়, মহরমের বাঘ নাচ যার চেয়ে কেউ ভাল পারতো না, সেই ইদ্রিস একদিন দুঃখ করে বলেছিল, এমন নসিব যে বাব্বা সাহেবের গুলিও লাগে না ছাতিতে।

সেদিন বুঝতে পারিনি এ-কথার অর্থ। বুঝতে পারিনি কতো দুঃখে এ-কথা বলেছিল।

ইয়ার্ডের এ-পাশটায়, যেখানে দিনরাত ইঞ্জিন শান্টিং করতো, হুইস্‌ল দিতো, তার ধারে ধারে ছিল লোহার পাত দিয়ে ঘেরা ফেন্সিং। আর তার পাশ থেকেই শুরু হয়েছে কুলি খালাসি ফায়ারম্যানদের বস্তি।

এই লাইনের ঘরগুলো ইঞ্জিনের ধোঁয়া লেগে লেগে এমন কালো হয়ে গিয়েছিল যে রান্নাঘরের ঝুলও তার কাছে হার মানতো। এমনি একখানা ঘর নিয়ে ছিল ইদ্রিসের সংসার।

দুটো ছেলে আর একটা বউ। অথচ যা মাইনে পেতো ও, তাতে সংসার চলতো না। তাই দুটো উপরি রোজগারের ব্যবস্থা করেছিল ইদ্রিস।

বাড়িতে ঘুড়ি তৈরি করে বিক্রি করতো ও, আর আমাদের সঙ্গে আলাপ হয়েছিল সেই সূত্রে। ছুটির সময়, ছুটির দিনে, বসে বসে একমনে ঘুড়ি বানাতো বাজার থেকে কাগজ কিনে এনে।

এক দিন দুটো পয়সা পকেটে নিয়ে গিয়েছি বায়নাদেওয়া ঘুড়িটা আনতে, গিয়ে শুনলাম ইদ্রিস বেরিয়ে গেছে কাজে।

ইদ্রিসের বউ ডেকে বললে, বায়না মত তৈরি এখনো হয়নি, কিন্তু যেগুলো রয়েছে তা থেকে পছন্দ হয় তো নিয়ে যাও। বলে ঘরের ভেতর যেতে বললে।

চট আর বাঁশের বাতা দিয়ে ঘেরা বারান্দাটার ভেতর এর আগে কোনদিন ঢুকিনি।

ঢুকে দেখি এক পাশে কয়লা বোঝাই হয়ে আছে। কাঁচা কয়লার বড় বড় চাঙর।

সেদিকে তাকিয়ে আছি দেখে হাসল ইদ্রিসের বউ, বললে, কয়লা আর ঘুড়ি এই দুটো রোজগার আছে বলেই চলে খোকাবাবু।

বললাম, কয়লা পাও কোত্থেকে ?

ইদ্রিসের বউ নির্বিকার ভাবে বললে, চুরি। বলেই সাবধান করে দিলে, ওয়াচ অ্যাণ্ড ওয়ার্ডে খবর দিয়ে দিও না যেন।

বললাম, না, তা দেবো না। বরং কয়লার দরকার হলে তোমার কাছ থেকে নিয়ে যাবো কিনে।

ইদ্রিসের বউ শুনে খুশি হল, কিন্তু পরমুহূর্তেই কেমন বিষণ্ণ দেখাল ওকে।

বললে, বড় ডর লাগে খোকাবাবু, বাচ্চারা ঝুড়িতে করে আনে, কবে সাথীর চোখে পড়বে, গুলি কবে দেবে হয়তো।

সাথীদের সকলেই ভয় পেতাম।

ওয়াচ অ্যাণ্ড ওয়ার্ডের গুর্খা পাহারাওয়ালাদের সাথী বলতাম আমরা। হাসি ঠাট্টা গল্পও করতাম তাদের সঙ্গে। আর গল্প করতে করতে হঠাৎ কোন কোনদিন কুলি-খালাসিদের ছেলেমেয়েগুলোকে লাইনের ধার থেকে কয়লা কুড়োতে দেখলে তাড়া দিতো তারা। অথচ যারা ঝুড়ি পিছু দু-পয়সা করে তাদের সেলামী দিয়ে কয়লা নিয়ে পালাতো তাদের কিছুই বলতো না।

দেখতাম, শান্টিং করতে করতে বস্তিটার কাছে এসে একরাশ কয়লা ফেলে দিয়ে যেতো ইঞ্জিনগুলো। আসলে ফায়ারম্যানদের সঙ্গে যোগসাজস। তারপর একসময়ে ছোট ছোট ছেলেগুলো এসে ঝুড়ি করে কয়লা নিয়ে পালাতো ফেন্সিং ডিঙিয়ে।

আর সন্ধের সময় বস্তির সামনের মাঠটায় সারি সার কয়লার স্তূপ জ্বলে উঠতো দাউ-দাউ করে।

ভাবতাম, শীতকালে আগুন পোয়াবার জন্যেই বুঝি কয়লায় আগুন ধরানো হয়।

ইদ্রিসের বউ বললে, তা নয় খোকাবাবু, কাঁচা কয়লা তো কেউ কিনবে না, তাই পুড়িয়ে কোক করা হয়।

—বাঃ বেশ তো মজা, তা হলে অনেক টাকা রোজগার করো তোমরা, না ?

হাসবার চেষ্টা করল সে, কিন্তু তার কালো মুখখানা যেন আরো কালো দেখাল। করুণ বড় বড় চোখ দুটো তুলে বললে, হ্যাঁ, খোকাবাবু, অনেক টাকা রোজগার হয়। কয়লা, ঘুড়ি, তারপর মহরমের সময় বাঘ-পাঞ্জা লড়েও অনেক টাকা ঘরে আনে মানুষটা। দেখছো না, সেইজন্যই তো ছেলেমেয়েগুলোর পাঁজর দেখা যাচ্ছে।

সত্যি, বড় রোগাসোগা দেখাতো ছেলেগুলোকে।

এমনি রুগ্‌ণ দেখাতো মুস্তাফাকেও।

চোখের সামনে দেখতে পেতাম, দিনে দিনে কেমন রোগা হয়ে যাচ্ছে, চোখ দুটো সব সময়েই বিষণ্ণ, মুখে যেন রক্ত নেই।

—ডাক্তার দেখা মুস্তাফা, তোর বোধহয় কোন অসুখ হয়েছে, এত রোগা হয়ে যাচ্ছিস কেন ?

ম্লান হাসি হেসেছিল মুস্তাফা।—অসুখ ? হ্যাঁ, শরীরে নয়, মনে।

দুর্বোধ উৎসুক চোখ তুলে আমাকে তাকাতে দেখে মুস্তাফা দীর্ঘশ্বাস ফেলে বলেছিল, তিমু ভাই, আমি বোধ হয় প্রেমে পড়েছি।

—সে কি রে ? হেসে ফেলেছিলাম ওর কথা শুনে।

ও উত্তর দিয়েছিল, হাসি নয় রে, সত্যি। ফুলজান বিবিকে মনে আছে ?

বিস্মিত হয়েছিলাম !—আমাকে যে বড় উপদেশ দিয়েছিলি, অথচ নিজেই.....

—মাফ কর ভাই তিমু, তোর ওপর কেন জানি না ঈর্ষা হতো, তাই ভয় দেখিয়েছিলাম। কিন্তু কি যেন এক নেশা আছে রে বাব্বা সাহেবের বাড়িতে। সব-দিন ফুলজান বিবির দেখাও পাই না, তবু না গিয়েও পারি না।

—তোর সামনে বেরোয় রোজ? না জিজ্ঞেস করে পারিনি।

মুস্তাফা উত্তর দিলে, বাব্বা সাহেবের যেদিন মনমেজাজ ভাল থাকে সেদিন ডেকে নিয়ে যায় ওর ঘরে, ফুলজানও আসে....

একটু থেমে বললে, ওর বিবিগুলো তো কেউ পেশোয়ারী, কেউ পাঞ্জাবী, এক ফুলজান হলো বাঙালী। বেচারী তো কথা বলবার, গল্প করবার লোক পায় না, তাই আমাকে ডেকে নিয়ে যায় বাব্বা সাহেব। বলে, বাংলা কথা বলে বিবিটাকে খুশি রাখো।

বললাম, আর সেই সুযোগ নিয়ে....

কথাটা শেষ করতে দিল না মুস্তাফা। বললে, জানি অন্যায়, তবু কালো বোর্খাটা খুলে রেখে ফুলজান যখন চৌকি টেনে নিয়ে কাছে এসে বসে, আমি চোখ ফেরাতে পারি না। এমন রূপ তুই কখনো দেখিসনি তিমু! ওর চোখের মধ্যে কি এক নেশা আছে!

বলে দীর্ঘশ্বাস ফেলল মুস্তাফা। ইচ্ছে সত্ত্বেও বলতে পারলাম না, ফুলজান বিবির রূপ দেখে আমিও মুগ্ধ হয়েছি।

মুস্তাফা হঠাৎ ফিসফিস করে বললে, তোকেই বলছি তিমু, বিশ্বাস কর, আমি ফুলজানকে ভালবেসে ফেলেছি।

—কিন্তু বাব্বা সাহেব যদি টের পায়?

—পাবেই। আমি জানি আগুনে ঝাঁপ দিচ্ছি আমি, তবু ফিরতে পারছি না। প্রেম কাকে বলে জানিস না তিমু, যেদিন জানতে পারবি, দেখবি মৃত্যু জেনেও ঝাঁপিয়ে পড়তে ইচ্ছে হয়।

প্রেম কাকে বলে জানিস না তিমু! মুস্তাফা বলেছিল। আর নিমাইদা বলেছিলেন, দেশপ্রেম হলো অমৃতময় আগুন, ঝাঁপিয়ে পড়লে তাতে জ্বালা নেই, আছে আনন্দ, আছে সুখ।

তাই বোধহয় সে আগুনের দিকে ছুটে গিয়েছিলেন নিমাইদা।

জন দশেক বন্ধুবান্ধব নিয়ে 'বন্দেমাতরম্' গাইতে গাইতে বিদায় নিয়েছিলেন সেদিন। তখনও আন্দোলন এমন ছড়িয়ে পড়েনি সব মানুষের মধ্যে। মনে মনে অনেকেই স্বাধীনতার জন্য প্রার্থনা জানাতো ভগবানকে। কিন্তু সাহস করে আন্দোলনে এগিয়ে যেতো না। কিংবা কে জানে অন্য সব জায়গা যখন উত্তাল হয়েছে, রেলনগরে তখনো হয়তো ভয় কাটেনি। তাই শুধু জন দশেক বন্ধু সাড়া দিয়েছিল নিমাইদার ডাকে!

যোগ না দিলেও সারা শহরের লোক ভিড় করে এসেছিল। দুর্গা মন্দিরে একটা সভা হয়েছিল। খদ্দরের তিনরঙা পতাকা তুলেছিলেন বাবা, আর আমরা সবাই ফুলের মালা পরিয়ে দিয়েছিলাম নিমাইদাদের।

মনে আছে, পান্না, নিরু, অঞ্জলিদি, সুধাদি আরও অনেকে এককোণে জড়ো হয়ে পিঁড়িতে চন্দন ঘষছিল।

হঠাৎ কে যেন বললে, ও কি রে, শ্বেতচন্দন এনেছিস কেন? রক্তচন্দন নেই?

—সত্যি, রক্তচন্দনের তিলক পরালে কি সুন্দরই না হতো!

তা শুনে হঠাৎ থমকে আমার মুখের দিকে তাকালেন অঞ্জলিদি। তারপর নিরুর কানে কানে কি যেন বললেন, আর নিরু ছুটে গিয়ে কি একটা নিয়ে এল বাড়ি থেকে।

কি আর! একটা দাড়ি কামাবার ব্লেড!

ব্লেডটা হাতে নিয়ে বুড়ো আঙুলের খানিকটা চর্‌র্ করে কেটে ফেললেন অঞ্জলিদি,

ঝরঝর করে রক্ত পড়ল।

চন্দনের সঙ্গে সেই রক্তটা মেশাতে মেশাতে অঞ্জলিদি হাসতে হাসতে বললেন, হল তো তিমু, শ্বেতচন্দনে রক্ত মেশালেই তো রক্তচন্দন।

আমি বেশ বুঝতে পেরেছিলাম, অঞ্জলিদির ইচ্ছে ছিল, নিজের হাতে নিমাইদার কপালে চন্দনের তিলক এঁকে দেবেন। কিন্তু লজ্জায় মুখ ফুটে বলতে পারলেন না।

সুধাদিই সকলের কপালে তিলক এঁকে দিল।

নিমাইদার দল বিদায় নিয়ে চলে গেল।

মাইল কয়েক দূরে, হিজলী পার হয়ে, হিজলীর বন পার হয়ে নাকি সমুদ্র দেখা যায়! কাঁথি থেকে কাঁচা রাস্তা ধরে হেঁটে গিয়ে দিঘার সমুদ্রের ধারে পৌঁছবে নিমাইদা।

সমুদ্র!

মাত্র সাত দিনের জন্যে একবার পুরী গিয়েছিলাম বাবার সঙ্গে, ইস্কুলের ম্যাপে নীল রঙের যে অংশটায় লেখা ছিল 'বঙ্গোপসাগর', সেই সাগরের রূপ দেখেছিলাম নিজের চোখে। সমুদ্রে স্নান করবার সময় নোনা জল খেয়ে ফেলেছিলাম সেদিন।

সেই নোনা জল থেকেই নুন তৈরি হয়, কে জানতো তখন। কে জানতো, সমুদ্রের জল থেকে নুন তৈরি করা সবচেয়ে বীরত্বের কাজ!

—বীরত্ব নয়? অঞ্জলিদি ফুলঝুরির মতো একমুখ হাসি ঝরিয়ে বলেছিলেন, নিমাইদা নুন তৈরি করতে গেছে কি বিক্রি করবার জন্যে? নুন তৈরি করে দেশ স্বাধীন করবে নিমাইদা!

দেশ কি সত্যিই কোনোদিন স্বাধীন হবে? সত্যি যদি হয় কোনোদিন! পূজারীর দোকানটা কি-এমন সাজানো হয় দেওয়ালীর সময়? আমি সারা বাড়ি প্রদীপ দিয়ে সাজাবো সেদিন। দোতলার কার্নিসে, নীচের তলায় পাঁচিল ঘিরে, এমনকি কাঁটা তারের বেড়ার লোহার পোস্টের মাথার ওপরও কাদা দিয়ে প্রদীপ সাজাবো। শুধু কি আমাদের বাংলো? সারা শহরটাই হয়তো সেদিন আলোয় আলো হয়ে যাবে।

—আচ্ছা পরী, রামাই পণ্ডিত বলতে পারে না?

—কি?

—দেশ স্বাধীন হবে কিনা?

পরী অন্যমনস্ক ভাবে উত্তর দিয়েছিল, কি জানি!

—কি এত ভাবছিস?

—ভাবছি নিমাইদার কথা। ঝিঝিপোকা কি অভিশাপ দিয়েছিল মনে আছে?

ঝিঝিপোকার অভিশাপ! ঝিঝিপোকার অভিশাপ কখনো ফলতে পারে? কে জানে! পরীর কথা শুনে ভয় হয়েছিল। মনে পড়ে গিয়েছিল সেদিনের ঘটনাটা।

—বিয়ের পিঁড়ি থেকে উঠে দাঁড়িয়ে ঝিঝিপোকা বিড়বিড় করে কি বলেছিল জানিস তো?

বললাম তোর কাছেই শুনেছি। কিন্তু…

—কিন্তু সে অভিশাপ সত্যি হলে…

—না না। চিৎকার করে উঠলাম, সে অভিশাপ মিথ্যে, মিথ্যে।

মনে মনে প্রার্থনা করেছিলাম, মিথ্যে হোক্, মিথ্যে হোক্ ঝিঝিপোকার অভিশাপ। তা না হলে যে অঞ্জলিদির ক্ষতি হবে।

বললাম, পরী, আবার একদিন যাবি রামাই পণ্ডিতের কাছে?

পরী দীর্ঘশ্বাস ফেলে বললে, হ্যাঁ রে, আমি ভাবছি তাই। চল্, দুপুরের দিকেই যাই একদিন।

গিয়েছিলাম।

ইঁদা-কাঁসাই উঁচু রাস্তাটা থেকে ঢল নেমে গেছে ধান জমির মাঠে। ধান কাটা হয়ে মাঠে মাঠে জমা হয়ে আছে, খড়ের পালুই দেখা যায় কোন কোন মেটে-বাড়ির চালার চেয়েও উঁচু। খোঁচা খোঁচা কাটা ধানের গেঁড়োর ওপর দিয়ে খুঁড়িয়ে খুঁড়িয়ে, কাশবনের সাদা ঢেউ পার হয়ে, বনপথের ভেতর দিয়ে পৌঁছলাম খড়্গেশ্বর মন্দিরে।

সেদিন রাত্তিরে এত ভয় পেয়েছিলাম, অথচ দুপুর রোদে হাঁটতে হাঁটতে যখন ভাঙা পুরোনো মন্দিরটা চোখে পড়ল, একটুও আতঙ্ক হল না।

পরীকে বললাম, রাঙামামীমার কাছে নিয়ে যেতে পারবি রামাই পণ্ডিতকে ?

—কেন ?

বললাম, রামাই পণ্ডিত তো ভূত নামাতে পারে। যদি নিরুর মামার আত্মা নামাতে পারে তো রাঙামামীমা তাঁর সঙ্গে কথা বলতেন।

পরী কোনো উত্তর দিল না। হঠাৎ বললে, আচ্ছা রাঙামামীমার কতই বা বয়েস, আবার বিয়ে দিচ্ছে না কেন রে!

—বিধবার আবার বিয়ে ? বিস্মিত হয়ে বললাম—তাছাড়া রাঙামামীর যে ছেলে রয়েছে।

পরী হঠাৎ বললে, তা হলই বা। বিদ্যাসাগর তো বিধবা বিয়ের আইন করে গেছেন।

বিধবা বিয়ের আইন করে গেছেন বিদ্যাসাগর! জানতাম, তবু বিস্মিত হয়েছিলাম সেদিন। টুলো পণ্ডিতের মতো চেহারা, পড়ার বইয়ে সে ছবি দেখে কিছুতেই মনে হতো না সে-লোক এমন একটা আইন আনতে পারে।

সদাশিব জ্যাঠা হেসে বলেছিলেন, বিদ্যাসাগর ছিল খাস বিলিতি সাহেব। টিকি দেখে ভাবিস বুঝি, গোঁড়া হিন্দু ছিল ? মোটেই না, বিদ্যাসাগর ছিল বিপ্লবী। ভগবান টগবানে বিশ্বাসই করতেন না। দেখবি একদিন ভারতবর্ষের সব হোমরা-চোমরাদের নাম মুছে গিয়ে বিদ্যাসাগরের নাম বেঁচে থাকবে।

শুনে খুশি হতাম, এ যেন আমাদেরই গর্ব। বিদ্যাসাগর তো জন্মেছিলেন এই জেলাতেই। একবার ইস্কুল থেকে তাঁর জন্মস্থান দেখতেও গিয়েছিলাম।

সদাশিব জ্যাঠা বলেছিলেন, তাঁর আগে রাজা রাজবল্লভ একবাব চেষ্টা করেছিলেন, পলাশডাঙার ব্রহ্মানন্দ মুখোপাধ্যায়ের দশ বছর বয়েসের বিধবা মেয়েকে বিয়ে করেছিলেন শ্রীশচন্দ্র বিদ্যারত্ন। কিন্তু সে তো একটা বিক্ষিপ্ত ঘটনা। বিধবাদের সম্পূর্ণ মর্যাদা দিয়েছিলেন বিদ্যাসাগর।

—আজ যদি তিনি বেঁচে থাকতেন, রাঙামামীমার কোনো দুঃখ থাকতো না, না রে পরী ? খড়্গেশ্বরের মন্দিরের দিকে যেতে যেতে বলেছিলাম।

আর সঙ্গে সঙ্গে মনে পড়ে গিয়েছিল দাদুর কথা।

—এই বিদ্যাসাগরের একটি মেয়ে না খেতে পেয়ে মাবা যাচ্ছিল, তিমু, দেশের লোক চেয়ে দেখে না। তাঁর ঐ মেয়েকে শেষকালে সসম্মানে আশ্রয় দিয়েছিল সংস্কৃত কলেজের মালী।

বিস্মিত হয়ে বলেছিলাম, সে কি দাদু, এমন একজন মহাপুরুষের মেয়ে আশ্রয় পায় নি কোথাও ? তুমি তো তাঁর ছাত্র!

দাদু ক্ষোভের সঙ্গে বললেন, হ্যাঁ, আমি এই বিদ্যাসাগরের ছাত্র তিমু, মেট্রোপলিটান ইনস্টিটিউশনে যেবার বি এ পড়বার ব্যবস্থা করলেন, আমি ঢুকলাম সেইবারে। নিজে পড়াতেন আমাদের।

বললাম, তুমি কেন তাঁর মেয়েকে সাহায্য পাঠাও নি ?

দাদু হাসলেন।—দু-একবার পাঠিয়েছি তিমু, কিন্তু আমরা কতই বা মাইনে পাই,

নিজেদেরই সংসার চলে না। ডাক্তার বিধুমুখী বসু নাকি শেষে ভিক্ষে করতে বেরিয়েছিলেন।

সে অনেকদিন আগের কথা। চাঁদা তোলবার জন্যে একজন ভদ্রমহিলা আর জনকয়েক ছাত্র এসে উঠেছিলেন বারুদ-ঘরে। ভাঙা পুরোনো একখানা ঘর আর তিন দিকে এই ইঁটের দেয়াল দিয়ে ঘেরা বারুদঘরে বারুদ রাখা হতো না কোনোদিনই। আসলে ওটা ছিল ডিনামাইট স্টেব্‌ল্। স্টেব্‌ল্ মানে তো আস্তাবল। ডিনামাইটের আবার আস্তাবল কি? অনেকেই বুঝতে পারতো না। পোড়ো-বাড়িটা ভেঙে ফেলে ওর ওপরে যখন মুসাফিরখানা তৈরি হল, সদাশিব জ্যাঠা দুঃখ করে বলেছিলেন, একে একে সব যাবে, সব স্মৃতি মুছে ফেলবে। পুরোনো দিনের কিছুই আর থাকবে না রে, কিছুই আর থাকবে না।

আমারও ভাল লাগে নি এই ইতিহাসের ওপর দুরমুজ পেটানো।

তখন নোবেল সাহেব সবে ডিনামাইট আবিষ্কার করেছেন, পাহাড় ফাটাতে টানেল কাটতে যেখানে হাজার হজার মানুষের শক্তি লাগতো, সেখানে ডিনামাইট যেন নতুন এক আশীর্বাদ হয়ে এল পৃথিবীতে, মুছে নিল লক্ষ লোকের ঘাম।

দুঃখ হতো শুধু রিচার্ডস্ সাহেবের জন্যে। সে বেচারী যখন এসেছিল ডিনামাইটের বিদ্যে শিখে, তখনও ঐ বজ্রশক্তির শৈশব কাটেনি। ইচ্ছামত শক্তির মাপ ঠিক করা যেতো না। তাই পলতেতে আগুন লাগিয়েই ছুটে পালাতে হতো ঘোড়ায় চড়ে। আর সেই ঘোড়াগুলো রাখা হতো এই বারুদ-ঘরে।

—তাই ওর নাম ছিল ডিনামাইট স্টেব্‌ল্। দাদু বলেছিলেন।

আর আমার মনে পড়ে গিয়েছিল রিচার্ডস্ সাহেবের কথা।

বিলেত থেকে কোম্পানি নতুন ইঞ্জিনিয়ার পাঠিয়েছিল রিচার্ডস্ সাহেবকে।

কিন্তু মাস কয়েক পরেই আরো তেইশ জন সাহেব এসে পৌঁছল কারখানা চালু করবার জন্যে। আর তেইশ জনের মধ্যে একজন বাঙালী। দত্ত সাহেব।

অন্য সাহেবদের মতোই সরাসরি বিলেত থেকে চাকরি নিয়ে এসেছিলেন দত্ত সাহেব। এসে খাতাপত্র দেখে রিচার্ডস্ সাহেবের সঙ্গে কথাবার্তা বলে হাসাহাসি করলেন এক-যাত্রার বাকি বাইশজন সাহেবসুবোর সঙ্গে।

বললেন, তোমাদের ঐ রিচার্ডস্‌কে দেশে ফেরত পাঠাও, ও এখনো প্রাগৈতিহাসিক যুগে পড়ে আছে।

হিসেবপত্র দেখতে দেখতে দত্ত সাহেব হঠাৎ দেখতে পেলেন, একটা হিসেব চলেছে ডিনামাইট হর্সের নামে। ডিনামাইট হর্সটা কি বস্তু? জিজ্ঞেস করলেন তিনি।

রিচার্ডস্ সাহেব বোঝালেন ব্যাপারটা।

ডিনামাইটের পলতে ধরিয়ে ছুটে পালাতে হবে না?

শুনে হো-হো করে হেসে উঠলেন দত্ত সাহেব। তারপর অন্য সাহেবদের যাকেই পান হাসতে হাসতে সে-খবর জানান। শুনেছো, তোমাদের প্রিহিস্টোরিক ম্যান রিচার্ডসের কীর্তি শুনেছো।

গল্পটা বলতে বলতে দাদু হঠাৎ প্রশ্ন করেছিলেন, প্রিহিস্টোরিক মানে কি তিমু?

বললাম, প্রাগৈতিহাসিক। কিন্তু দত্ত সাহেব হাসল কেন দাদু?

হাসবারই কথা। কিন্তু দত্ত সাহেব একদিকে ছিল পুরোদস্তুর সাহেব, অন্য দিকে বিলেতের পরীক্ষায় রেকর্ড নম্বর পাওয়া ছাত্র। তাছাড়া ডিনামাইট তখন ছেলেখেলা। ছুটে পালানোর দরকার নেই। ঠিক যতখানি পাহাড় ফাটাতে হবে ততখানি শক্তি মেপেদেওয়া চলে, আর, কতদূর সরে যেতে হবে তাও জানা খবর। কিন্তু রিচার্ডস্ বেচারা যখন শিখে এসেছিল তখনও এত উন্নতি হয় নি ডিনামাইটের।

শুধু কি ডিনামাইট ? কোম্পানির মাইনে করা পণ্ডিত আছে দেখে তো ক্ষেপে লাল দত্ত সাহেব।

বললেন, ও-সব বুজরুকি চলবে না। তাড়াও লোকটাকে।

ওয়াটসন্ ছিল পুরনো লোক, পণ্ডিতের গণনার ওপর বিশ্বাসও ছিল তার। তাই অনেক কাকুতি-মিনুতি করে ঠিক হল, পণ্ডিতকে আর আপিসে আসতে হবে না, ঘরে বসে মাসে মাসে দশ টাকা করে পাবে। আর রিচার্ডস্ সাহেব, সেও তো খাস বিলেতের লোক। কোম্পানির চাকরি নিয়ে সেও এসেছিল একদিন দত্ত সাহেবের মতোই, তাই রিচার্ডস্ শুধু আপিসেই আসতো, কাজ বিশেষ কিছু করতে পেতো না।

—কাজ করতে হতো না ? বসে বসে মাইনে নিতো ? বিস্ময়ের স্বরে প্রশ্ন করলাম।

দাদুকে বিষণ্ণ দেখাল। বললেন, হতো না নয়, কাজ করতে পেতো না। ইচ্ছে থাকলেও দত্ত সাহেব কোনো কাজ দিত না তাকে। বলতো, যা করতে দেবে একটা গোলমাল বাধিয়ে বসবে।

মনের দুঃখেই হয়তো, কিংবা একজন ভারতীয়ের কাছে এমন ভাবে অপমানিত হওয়ার জন্যেও হতে পারে, একদিন দেখা গেল নিজের বন্দুকে নিজেই মাথায় গুলি করে আত্মহত্যা করেছে রিচার্ডস্। আর তারপর থেকেই এই রেলে ভারতীয়দের অফিসারের চাকরি দেওয়া বন্ধ ছিল বহুদিন।

ঘোড়া দুটো তার পরও অবশ্য ছিল। পোলো খেলার মাঠে নাম লেখানো হয়েছিল সে-দুটোর।

দাদু বলেছিলেন, এই হল পৃথিবীর রীতি তিমু। এই হল পৃথিবীর রীতি। নতুন চিরকাল পুরনোকে দেখে হাসে অবিশ্বাস করে। যে-সিঁড়ি বেয়ে ওপরে উঠি সেই সিঁড়ি চিরকাল পদাঘাতই পায়।

## ১৭

শুনলাম সব। শুনে যেন বিশ্বাস হল না। এও কি সম্ভব ? এও কি হতে পারে ?

সমস্ত কলোনি ছি-ছি করে উঠল, শত্রুরা হাসাহাসি করল, মেয়েরা বলল এমন মেয়ের মরাই ভাল ছিল।

ব্যাপারটা ক্রমশ কানে এলে আমাদের। শেষে কিনা পরিমলদা এমন কাণ্ড করল ? আমাদের সমস্ত রাগ গিয়ে পড়ল পরিমলদার ওপর। কিন্তু মনে রাগ পুষে রাখা ছাড়া উপায় ছিল না। মীরার মতোই তারও খোঁজ মিলল না কিছুদিন।

পরিমলদার বাবা ছিলেন রেল কারখানার মোটা মাইনের ইঞ্জিনিয়ার। হাবে-ভাবে আচারে-বিচারে প্রায় আধা সাহেব। তিনিও ক্ষমা করতে পারলেন না পরিমলদাকে। জাত মানার গোঁড়ামি তাঁর ছিল না, তা বলে একটা ইস্কুল মাস্টারের মেয়ের সঙ্গে বিয়ে ?

বললেন, আমি ভাববো ছেলে ছিল না আমার, মরে গেছে আমার ছেলে।

বিকাশবাবু কিছু বললেন না, আগের চেয়ে আরও গম্ভীর হয়ে গেলেন, আর খিড়কি ঘরে পড়াতে পড়াতে হঠাৎ একদিন দেওয়ালের ফটোটার দিকে চোখ যেতেই সেটা নামিয়ে এনে ভেঙে চুরমার করলেন, চুরমার করেও খুশি হলেন না। ফটোটা বের করে, যে ফটোতে বিকাশবাবু আর মাসীমার ছবির পাশে অন্য ছেলেমেয়েদের মধ্যে মীরা দাঁড়িয়ে অছে, সেটা বের করে আমাদের চোখের সামনেই পুড়িয়ে ফেললেন।

তারপর মাস ছয়েক কেটে গেল। প্রায় ভুলেই গেলেন মীরার কথা।

ইতিমধ্যে টেস্ট পরীক্ষা হয়ে গেল আমাদের, ফাইনাল পরীক্ষার জন্যে তোড়জোড় চলছে তখন। একদিন জনকয়েক বন্ধু মিলে সাইকেল চালিয়ে গিয়েছি কলোনির পশ্চিমে নতুন তৈরি পল্লীটার দিকে বেড়াতে।

হঠাৎ দেখি পরিমলদা একটা ঘরের সামনে দাঁড়িয়ে ফিটন থেকে মালপত্র নামাচ্ছে।

বললাম, পরিমলদা আপনি ?

পরিমলদা হাসল, আর সঙ্গে সঙ্গে ফিটন থেকে উঁকি দিল আরেকটি মুখ। কপাল অবধি ঘোমটা, লাজুক-মুখ তুলে তাকাল মীরা, হাতছানি দিয়ে কাছে ডাকল।

—বাবা কেমন আছে, ছোড়দা ?

মীরা কেন, মীরার বন্ধুবান্ধব অনেকেই আমাকে ছোড়দা বলতো।

আমি চুপ করে আছি দেখে ও আবার প্রশ্ন করল, বাবা কেমন আছে, ছোড়দা ? বলো না কেমন আছে ?

বললাম, ভাল। কিন্তু এ তুমি কি করলে মীরা ?

গাড়ি থেকে নামল ও, ঘোমটা খাটো করল। দেখলাম, সিঁথিতে বেশ চওড়া সিঁদুর টেনেছে। তবু আমার অনভ্যস্ত মন এটাকে কিছুতেই যেন বিয়ে বলে স্বীকার করতে চাইল না।

পরিমলদা তখন জিনিসপত্তর গোছগাছ করছে, মীরা ফিটনের ভাড়া মিটিয়ে ঘরের দিকে যেতে যেতে বলল, এই তো ভাল ছোড়দা। আমার বিয়ের জন্যই তো মায়ের দুশ্চিন্তা ছিল এত, এ তো ভালই হল ! বলে হাসবার চেষ্টা করল।

তারপর ধীরে ধীরে প্রশ্ন করল, মা ভাল আছে তো ?

বললাম, হ্যাঁ ? কিন্তু…

কিছু একটা হয়তো বলতে চেয়েছিলাম, বলতে পারিনি। ফিরে এসে প্রথমেই চলে গিয়েছিলাম পরিমলদার মায়ের কাছে। সব শুনে একটা দীর্ঘশ্বাস ফেললেন তিনি, তারপর বললেন, ও-ছেলের সঙ্গে আমার আর কোনো সম্পর্ক নেই, ও মুখ দেখতেও চাই না আমি। উঁচু নীচু জ্ঞান নেই যে-ছেলের সে আমার কেউ নয়।

পরিমলদার বাবা বললেন, ছেলে আমার মরে গেছে জানবো।

বিকাশবাবুকে খবর দিলাম। উনি শুনলেন শুধু, কোনো কথা বললেন না। আর মাসীমা দপ করে জ্বলে উঠলেন রাগে।—আমি না মরলে কি স্বস্তি নেই মীরুর। আবার এখানেই ফিরে এসেছে আমার মুখ পোড়াতে।

বুঝলাম, যা ভেঙেছে তাকে আর জোড়া লাগানো যায় না। মনে হল, স্নেহ ভালবাসা মায়া মমতা সব মিথ্যে, মানুষের কাছে আত্মসম্মানটাই বড়।

এর পর পরীক্ষার জন্যে এত ব্যস্ত ছিলাম, মীরার কথা, পরিমলদার কথা প্রায় মুছেই গিয়েছিল মন থেকে। পরীক্ষার পর যখন রেজাল্ট বের হল, প্রথমেই মনে পড়ল বিকাশবাবুকে, প্রণাম করতে গেলাম।

ফল শুনে খুশি হলেন বিকাশবাবু, একটা প্লেটে করে নিজেই দুটো বাড়ির-তৈরি মিষ্টি এনে দিলেন। তারপর নানা গল্পগুজব করতে করতে হঠাৎ একসময় ফিসফিস করে বললেন, হ্যাঁ রে মীরারা কোথায় আছে, তুই তো চিনিস বাড়িটা, না ?

বললাম, হ্যাঁ চিনি।

আমাকে একদিন নিয়ে যাবি ? কেউ যেন জানতে না পারে, তোর মাসীমাকেও বলবি না।

বললাম, বেশ তো।

—আর, আর এমন সময় যেতে হবে যখন পরিমল থাকবে না।

বললাম, দুপুরে পরিমলদা কারখানায় বেরিয়ে যায়, তখন গেলেই তো হয়।

দুপুর বেলাতেই গেলাম, একদিন, লুকিয়ে লুকিয়ে। আমি আর বিকাশবাবু।

শিকল নাড়তেই কপাট খুলে দিল মীরা। তারপরেই বাপ আর মেয়ে পরস্পরের দিকে এক মুহূর্ত তাকিয়ে রইল। মীরা যখন বিকাশবাবুকে প্রণাম করে উঠল, তখন শুধু মীরার চোখেই নয়, বিকাশবাবুর চোখ বেয়েও জল গড়িয়ে পড়ছে।

অনেকক্ষণ বসে রইলেন বিকাশবাবু, তারপর আসবার সময় বললেন, আমি এসেছিলাম একথা কাউকে বলিস না মীরা, পরিমলকেও না।

বলে, একটা দীর্ঘশ্বাস ফেলে চলে এলেন। এর পর থেকে খোঁজখবর আনবার জন্যে মাঝে মাঝে যেতাম আমি মীরার কাছে, কোনোদিন বিকাশবাবুও যেতেন লুকিয়ে লুকিয়ে।

সেদিনও দুপুর বেলায় সাইকেল চালিয়ে চলেছি হঠাৎ, দেখি আগে আগে মাসীমার মতো কে যেন হাঁটতে হাঁটতে চলেছে, আর এক একবার থেমে থেমে আশপাশের লোকদের কি যেন জিজ্ঞেস করছে।

থেমে পড়লাম। একটা গাছের আড়ালে লুকিয়ে লক্ষ্য রাখলাম সেদিকে। এক একজনকে কি যেন জিজ্ঞেস করছেন আর এগিয়ে যাচ্ছেন মাসীমা, দেখতে পেলাম। শেষ পর্যন্ত যা সন্দেহ হয়েছিল তাই।

কপাটের কড়া নাড়লেন, কে যেন কপাট খুলে দিল, তারপর ভিতরে ঢুকলেন মাসীমা।

বাড়ির সামনে এসে অপেক্ষা করলাম। অনেকক্ষণ পরে বেরিয়ে এলেন মাসীমা, কয়েক পা এগিয়ে এলেন না দেখেই, তারপর হঠাৎ আমার সঙ্গে চোখাচোখি হতেই সারা মুখ ফ্যাকাশে হয়ে গেল তাঁর।

চুপচাপ দাঁড়িয়ে পড়লেন। হেসে ফেললেন আবার চোখাচোখি হতেই।

এগিয়ে এসে আঁচলের খুঁটটা খুলে বের করলেন একটা রুপোর টাকা।

টাকাটা আমার হাতে দিয়ে বললেন, পরীক্ষায় পাশ করেছিস, নে, মিষ্টি খাবি।

তারপর ফিসফিস করে বললেন, কাউকে বলিস না যেন, কেমন ? কেউ যেন না শোনে, তোর মেসোমশাইকেও না। বাড়ি গিয়ে আরেকটা টাকা দেবো তোকে।

হেসে ফেললাম। টাকাটা ফেরত দিয়ে বললাম, কোনো ভয় নেই মাসীমা কেউ জানবে না। বলবো না আমি, কক্ষনো বলবো না।

এরপরও মাসীমাকে না জানিয়ে লুকিয়ে লুকিয়ে এসে মীরার সঙ্গে দেখা করে গেছেন বিকাশবাবু। আর বিকাশবাবুকে না জানিয়ে লুকিয়ে এসে দেখা করে যেতেন মাসীমা।

কিন্তু কি আশ্চর্য, হাবে-ভাবে আচার-বিচারে আধা সাহেব হয়েও জীবনের শেষদিন পর্যন্ত পরিমলদার বাবা ছেলেকে ক্ষমা করতে পারেন নি, পরিমলদা আর মীরা বার বার গিয়ে ফিরে এসেছিল। পরিমলদার মা ছেলের মুখ দেখতেও রাজি হন নি জীবনের শেষদিন পর্যন্ত।

মুখের ওপরই নাকি মানুষের সত্যিকার চরিত্র দেখতে পাওয়া যায় ! বুঝলাম. সব ভুল, সব ভুল। অন্তরের ছবি বাইরের চেহারা দেখে বোঝা যায় না। সুন্দর মুখের আড়ালে কত কুৎসিত মন লুকিয়ে থাকে, কুশ্রীতার ভেতর কত নির্মল মন !

আন্নামাসী। আন্নামাসীকে প্রথম যেদিন দেখেছিলাম, কত ভাল লেগেছিল। আর বিশ্বাস হয়েছিল রামাই পণ্ডিত সত্যিই সিদ্ধপুরুষ।

অথচ পরে যেদিন দুপুর বেলায় পরীর সঙ্গে গিয় হাজির হলাম, কম আশ্চর্য হই নি।

এই নাকি সর্বশক্তিমান রামাই পণ্ডিত ? যার মন্ত্রের শক্তিতে ভূতপ্রেত বশ হয়, হুকুম তামিল করে ক্রীতদাসের মতো ? যার দেওয়া বশীকরণ মাদুলি ধারণ করে প্রেমিক তার প্রণয়পাত্রীকে পায় আলিঙ্গনের মধ্যে, সেই রামাই পণ্ডিত কিনা সামান্য একটি নারীর

তর্জনীকে ভয় করে ? যে রামাই পণ্ডিত সাপের বিষ ঝাড়তে পারে, সাপিনীর ফণাকে তার এত ভয় ?

সব বিশ্বাস যেন মুহূর্তে নিভে গেল।

খড়েশ্বরের জীর্ণ মন্দিরটার পাশে পোড়ো ঘরটার পিছনের দরজা দিয়ে নিঃশব্দে ঢুকছিলাম আমি আর পরী। পাছে রামাই পণ্ডিতের ধ্যানে ব্যাঘাত ঘটে, তাই।

ভাঙা ইঁটের পাঁজা পার হয়ে সবে শ্যাওলা-পড়া কপাটের কাছে পৌঁছেছি, হঠাৎ আন্নামাসীর চিৎকার কানে এল।

—নচ্ছার বদমাশ, হতভাগা, পোড়ামুখো মিন্‌সে, হাড় ভেঙে দেবো না তোর হারামজাদা !

স্তম্ভিত হয়ে এক মুহূর্ত অপেক্ষা করেই কপাট ঠেলে ভেতরে ঢুকে পড়েছি তখন। দেখি একটা চেলা-কাঠ নিয়ে তাড়া করছে আন্নামাসী, আর রামাই পণ্ডিত কোণ-ঠাসা বেড়ালের মতো তাকিয়ে আছে কাতর দুটি চোখ মেলে।

আমাদের দিকে একচোখ তাকিয়ে নিয়েই আবার যেন ফেটে পড়ল আন্নামাসী।—পোড়ারমুখো মিন্‌সে আমার কাছেও ভেলকি দেখাতে চায়, হতভাগা। মেরে তোর আজ রক্তপাত করে তবে ছাড়বো নচ্ছার কোথাকার !

রামাই পণ্ডিত হাতজোড় করে অনুনয় শুরু করলে, ছেড়ে দে আন্না, ছেড়ে দে আন্না। তোর পা ছুঁয়ে বলছি আর কোনোদিন যদি—আর কোনোদিন যদি—

—কতোবার এ কথা বলেছিস বল তো হতভাগা। আন্নামাসীর রাগ আর কমতে চায় না।

পরী হঠাৎ জিজ্ঞেস করে বসল, কি হয়েছে আন্নামাসী ?

—কি হয়েছে ? জিজ্ঞেস কর না মিন্‌সেকে। আমাকে বলে শ্মশানে যাই সাধনা করতে। আবার হিরিং-বিরিং মন্তর আওড়ায়। শ্মশানে গিয়ে চাঁড়ালদের একটা মেয়ের সঙ্গে পিরিত করে হতভাগা। তার সঙ্গেই যদি পিরিত করবি পোড়ারমুখো তো আমাকে কেন বের করে এনেছিলি ঘর থেকে ? বাপ মা ছিল না, ছিল না, ভাতার জুটতো না আমার, হতভাগা ?

আন্নামাসীর রাগ যেন কিছুতেই পড়তে চায় না।

সেদিন বাড়ি ফিরতে কি হাসিটাই না হেসেছিলাম আমরা।

সে-সব কথা আলোবৌকে জানাতে পারি নি। খুঁজে পাই নি তাকে। এসে বলেছিলাম শুধু রাঙামামীকে। আর তা শুনে হতাশায় একটা দীর্ঘশ্বাস ফেলে রাঙামামীমা বলেছিলেন, শুধু একটা কথার উত্তর জানতে চাই তিমু, তাও জানতে পাবো না ? বেহুলা স্বামীকে বাঁচিয়ে তুলেছিল, আর আমি একটা কথার উত্তর জানতে পাবো না !

চোখ ছলছল করে উঠেছিল রাঙামামীমার।

আমার মন বলতো, নিরুর মামার মৃত্যু ঘটেছিল দুর্ঘটনায়, রাঙামামীর সঙ্গে মনোমালিন্য ঘটলেও তার সঙ্গে এ-মৃত্যুর কোনো সম্পর্ক ছিল না। কিন্তু এই সহজ কথাটা কি করে বোঝাবো তাঁকে।

অঞ্জলিদিকেও তো বোঝাতে পারিনি, নিমাইদা সত্যিই ফিরে আসবেন একদিন।

নিমাইদা চলে যাওয়ার পর থেকেই কেমন একটা পরিবর্তন লক্ষ্য করতাম অঞ্জলিদির মধ্যে। সব সময়ে চুপচাপ, বিষণ্ণ ম্লান মুখ। কথা বলতেন কম, আর দেখে মনে হতো চোখের আড়ালে যেন একরাশ কান্না থমকে আছে, কথা বললেই ঝরে পড়বে।

ঝরে পড়ল। যেদিন খবর এল নিমাইদা গ্রেপ্তার হয়েছে।

ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদলেন অঞ্জলিদি, আর মুখ তুলে চোখের ওপর থেকে ছড়িয়ে-পড়া চুলের খি সরাতে সরাতে আতঙ্কের ম্লান স্বরে জিজ্ঞেস করলেন, নিমাইদা কবে ছাড়া পাবে

তিমু ?

আমার মনেও ব্যথার মোচড় দিল। ছলছল চোখে বললাম, তা তো জানি না। না-ও ছাড়তে পারে অঞ্জলিদি।

—না-ও ছাড়তে পারে ? হতাশায় ভেঙে পড়লেন যেন আবার।

অথচ কোনো সান্ত্বনাই খুঁজে পেলাম না।

সমুদ্রের জল থেকে নুন তৈরি করা কি এমন অপরাধ ?

অপরাধ নয়, গৌরব। সারা কলোনির লোক নিমাইদার জন্য যেন গর্বিত হয়ে উঠল। আর ক্রমে ক্রমে ভরে গেল হিজলীর জেলখানা নানা জায়গা থেকে ধরে গ্রেপ্তার করে আনা বন্দীতে।

একদিন বাবা বললেন, নিমাইদাকে নাকি হিজলীতে রাখা হয়েছে।

ছুটতে ছুটতে এলাম অঞ্জলিদির বাড়ি।

কিন্তু কপাট খুলতেই দেখি সামনে দাঁড়িয়ে নিভামাসী।

বললাম, অঞ্জলিদি কোথায় নিভামাসী।

—কেন ? বজ্রগম্ভীর গলায় প্রশ্ন করলেন নিভামাসী। মুখ থমথমে।

বললাম, এমনি।

নিভামাসী হঠাৎ রাগে যেন ফেটে পড়লেন।—না, দেখা হবে না তার সঙ্গে।

—দেখা হবে না ? বিস্মিত না হয়ে পারি নি।

—না দেখা হবে না।

তারপর একটু থেমে বললেন, তুমি আর ছোট খোকাটি নও তিমু, অমন যখন-তখন অঞ্জুর কাছে এসে গল্প কোরো না।

অবাক হয়ে গেলাম। কিছু বুঝতে না পেরে অভিমানে ছলছল চোখে তাঁর মুখের দিকে তাকিয়ে বললাম, আচ্ছা।

ফিরে এলাম। চোখ ছাপিয়ে জল এল। কি এমন বড হয়েছি আমি, কত বড় ? অঞ্জলিদি তো আমার চেয়েও বড়। তবে ? বড় হয়েছি বলে তাঁর সঙ্গে দেখা করতে পাবো না ? কথা বলতে পাবো না ?

রাঙামামীমাও কি আমার সঙ্গে কথা বলবে না আর ? দেখা করবে না ?

সরাসরি অন্দরমহলে ঢুকে গিয়ে রাঙামামীমার সঙ্গে দেখা হতেই সেদিন প্রশ্ন করেছিলাম, আমাকে আর আসতে দেবে না ? কথা বলবে না আমার সঙ্গে ?

রাঙামামীমা হেসে উঠলেন শব্দ করে।—কেন তিমু, আসতে দেবো না কেন ?

—আমি বড় হয়েছি বলে ? নিভামাসী যে নিষেধ করল, অঞ্জলিদির কাছে যেতে, কথা বলতে ?

মৃদু হেসে রাঙামামীমা কাছে টেনে নিলেন আমাকে। বললেন, যত বড়ই হও, আমার কাছে এসো, যত খুশি কথা বলো। আমার কাছে তুমি চিরকাল ছোটই থাকবে ' কেমন ?

তারপর একে একে নিভামাসীর ওপর যত রাগ সব মুছে গিয়েছিল। মনের ক্ষোভ মুছে গিয়েছিল রাঙামামীর সঙ্গে সতী ঠাকরুনের চিতার গল্প করতে করতে।

বিশ ক্রোশ পথ গরুর গাড়িতে গিয়ে তারপর ময়নাগড় গ্রাম। সেই গ্রামে ছিল সতী ঠাকরুনের চিতা, রাখিপূর্ণিমার দিনে সতীর মেলা বসতো। আর সে-সময় হাজার হাজার যাত্রী নামতো এখানে। কেউ পিঠে মালপত্র নিয়ে, কেউ বা গরুর গাড়ি ভাড়া করে ময়নাগড়ে যেতো। মেলা দেখতে, চিতা দেখতে।

রাঙামীমামাও যেতে চেয়েছিলেন, যেতে পান নি। কোলের ছোট্ট ফুটফুটে ছেলেটা তখন দিব্যি হাঁটতে শিখেছে পা-পা করে। দাদু শুনে হেসেছিলেন।—এই কচি ছেলে নিয়ে

কেউ মেলা দেখাতে যায় বৌমা!

কিন্তু মনে মনে আমি আর রাঙামামীমা বহুবার ময়নাগড়ে ঘুরে এসেছিলাম। সতী ঠাকুরুণকে দেখেছিলাম কল্পনার চোখে।

সে হল গিয়ে লর্ড উইলিয়ম বেণ্টিঙ্কের আমল। আকবর বাদশা যা পারেন নি, বেণ্টিঙ্ক বললে, আমি তা রোধ করবো। সতীদাহ প্রথার কলঙ্ক দূর করবো ভারতবর্ষ থেকে।

আকবর বাদশা পারেন নি, কারণ দেশের ব্রাহ্মণ পণ্ডিতের দল তাঁর বিরুদ্ধে গিয়েছিল। কিন্তু বেণ্টিঙ্কের সহায় হলেন রামমোহন, দ্বারকানাথ, দুর্গাচরণ দত্ত।

আইন হল, সতীদাহের ব্যাপারে কেউ কোনো সাহায্য করলে শাস্তি পাবে। আর নির্দেশ দেওয়া হল জেলায় জেলায়, কেউ স্বেচ্ছায় সহমরণে বা অনুমরণে যেতে চাইলে তাকে বোঝাতে হবে, বিরত করবার জন্যে চেষ্টা করতে হবে কালেক্টরদের।

স্বামীর শবদেহকে আলিঙ্গন করে চিতায় দগ্ধ হওয়ার নাম ছিল সহমরণ, আর বিদেশে স্বামীর মৃত্যু হলে তার কোনো প্রিয়বস্তুকে বুকে নিয়ে চিতায় ওঠার নাম অনুমরণ। শুধু ব্রাহ্মণীদের ক্ষেত্রেই অনুমরণ ছিল অশাস্ত্রীয়। এ-সবই অবশ্য শুনেছিলাম সদাশিব জ্যাঠার কাছে। সতী ঠাকরুণের গল্পটাও।

তাই কল্পনায় দেখতে পেতাম সতী ঠাকরুনকে।

অমাবস্যার শ্মশান। চন্দন কাঠে সাজানো চিতা। আর সামনেই এক বৃদ্ধের মৃতদেহ। হরিবোল ধ্বনিতে শ্মশানবন্ধুরা বাতাস কাঁপিয়ে তুলছে থেকে থেকে। দূরে একটা জ্বলন্ত চিতার ধারে রসিকতা করছে কয়েকটা চাঁড়াল।

আর এদিকে বৃদ্ধের মৃতদেহের কাছে এসে দাঁড়িয়েছে অপরূপ সুন্দরী এক ব্রাহ্মণ বধূ। রূপলাবণ্যময়ী এক নারীমূর্তি দাঁড়িয়ে আছে স্থির অবিচলিত চোখ মেলে। রক্তবস্ত্র পরিহিতা সেই নীরব রূপ যেন লেলিহান অগ্নিশিখার মতো সকলের দৃষ্টি আকর্ষণ করছে। সর্বশরীর স্বর্ণালঙ্কারে ভূষিতা সেই ঘৃতস্নাত হরিদ্রাচর্চিত যৌবনদেহ স্বামীর সঙ্গে সহমরণে যাবে। সঙ্কল্পের প্রতীক হিসেবে তাই তার দক্ষিণ করে একটি আম্রশাখা।

হরিবোল ধ্বনির সঙ্গে সঙ্গে বৃদ্ধ স্বামীর শবদেহ চিতায় তুলে দেওয়া হল। সদ্যবৈধব্যের শোক নয়, বধূর মুখে তৃপ্তির হাসি। যেন স্বামীর শয্যাসঙ্গিনী হতে চলেছে।

ধীরে ধীরে এগিয়ে চললে সে, স্বামীর চিতার দিকে। এখনও সময় আছে, এখনও ফিরে যেতে পারে। সমাজ হয়তো তাকে ফিরিয়ে নেবে না আর, সঙ্কল্প-সতীর ফিরে যাবার সসম্মান পথ নেই। কিন্তু জীবন উপভোগে বাধা নেই তার। এমন যৌবনদেহ যার, ধনীর প্রমোদকক্ষে বিলাস-ব্যসনে জীবন কাটাতে পারবে সে। কিংবা রূপোপজীবিনীর গ্লানিময় স্বাধীনতা বেছে নিতে পারবে। কিন্তু সেও তো এক ধরনের সতীদাহ, তিলে তিলে মৃত্যু।

কিন্তু চিতা স্পর্শ করে যদি ভয় পায় তা হলে আর বাঁচবার উপায় নেই। কালেক্টরের চর এই নগণ্য গ্রামে এসে পৌঁছতে পারবে না। তার আগেই গ্রামের পণ্ডিতকুল, সঙ্কল্প-সতীর আত্মীয়স্বজন তাকে সহমরণে বাধ্য করবে।

কিন্তু কে জানতো কালেক্টর সাহেবের কাছেও এ-খবর পৌঁছে গেছে।

হঠাৎ থমকে দাঁড়াল সতী ঠাকরুন। বিস্ময়ের চোখ তুলে সকলে তাকাল দূরের অন্ধকারে।

দূরের মাঠ থেকে যেন পালকিবাহী বেহারাদের চাপাস্বরের ধুয়ো ভেসে আসছে।

কিছুক্ষণের মধ্যেই সিপাই-শান্ত্রী সমেত এসে দাঁড়াল পালকি। সাহেব কালেক্টর নামলেন পালকি থেকে।

তারপর সকলের দিকে একচোখ তাকিয়ে নিয়ে এগিয়ে গেলেন সতী ঠাকরুনের সামনে। হাঁটু গেড়ে টুপি খুলে সেলাম করলেন।

—সতী মাদার। তোমার ছেলের একটা আপীল আছে তোমার কাছে।

আপীলের পর আপীল। কত বোঝালেন সাহেব। এ-ভাবে চিতায় দগ্ধ হওয়ার মৃত্যুযন্ত্রণার ছবি এঁকে তাকে বিরত করার চেষ্টা করলেন। সুখ, শান্তি, ঐশ্বর্যের লোভ দেখালেন। বিজ্ঞানের বুলি আওড়ালেন—পরজন্ম নেই, বৈকুণ্ঠ নেই। এ শুধু কুসংস্কার।

সাহেবের 'ডুবাশ' সব বাংলা করে বোঝালে। আব সব শুনে ম্লান হাসি হাসল সতী ঠাকরুন।

মৃদু তৃপ্তির হাসি হাসতে হাসতেই চিতায় উঠলেন সতী ঠাকরুন। স্বামীর শবদেহ জড়িয়ে শুয়ে পড়ে চিতায় অগ্নিসংযোগ করতে বললেন।

দাউ-দাউ করে আগুন জ্বলে উঠল। আগুনের লেলিহান শিখায় ঝলমল করে উঠল সতী ঠাকরুনের রক্তবস্ত্র আর স্বর্ণালঙ্কার। প্রচণ্ড শব্দে বেজে চলেছে তখন ঢাক ঢোল আর কাঁসি। হরি হরি ধ্বনিতে আকাশ বাতাস মুখরিত।

কিন্তু সতী ঠাকরুনের মুখ থেকে কোনো আর্তনাদ শোনা গেল না। উচ্চনাদ ডমরুবাদ্যে কি সে আর্তনাদ চাপা পড়ে গেল ? না, অগ্নি সংযোগের পূর্ব মুহূর্তেই আতঙ্কে হৃদ্‌যন্ত্র বন্ধ হয়ে গিয়েছিল তার ?

কে জানে। শ্মশানবন্ধুরা শুধু দেখলে কালেক্টর সাহেব সংজ্ঞা হারিয়ে মাটিতে পড়ে গেছেন।

সামান্য একটি অশিক্ষিতা নারীর দুর্জয় সাহসের কাছে পরাজয় স্বীকার করে ফিরে গিয়েছিলেন সেই কালেক্টর সাহেব। আর প্রচার করেছিলেন যে স্বামীর মৃত্যুতে হিন্দু নারীর মস্তিষ্ক বিকৃতি ঘটে।

কিন্তু গ্রামবাসীর কাছে সতী ঠাকরুনের চিতা হয়ে উঠল পুণ্যস্থান, পবিত্রভূমি। এই চিতাভূমিকে কেন্দ্র করে গড়ে উঠল কিংবদন্তী, আর কিংবদন্তীকে কেন্দ্র করে সতী ঠাকরুনের মেলা।

সদাশিব জ্যাঠার কাছে এ-গল্প শুনেছিলাম। কিন্তু জীবিত অবস্থায় দগ্ধ হওয়ার জ্বালা নেই যন্ত্রণা নেই, এ-কথা বিশ্বাস হতো না।

আমার অবিশ্বাস দেখে কিন্তু হেসেছিলেন রাঙামামীমা। পুজোর ঘরে বসে চন্দন ঘষছিলেন, হঠাৎ ফিরে তাকালেন আমার মুখের দিকে।

বললেন, আগুনে পুড়তে কষ্ট হয় ?

—হয় না ?

রাঙামামীমা হাসলেন। তারপর প্রদীপের শিখার ওপর একটা আঙুল রাখলেন। এক মিনিট, দু-মিনিটি।

আতঙ্কে চিৎকার করে উঠলাম, সরিয়ে নাও, সরিয়ে নাও, পুড়ে যাবে।

তবু আঙুল সরালেন না রাঙামামীমা। আমার মুখের দিকে তাকিয়ে হাসলেন ঠোঁট টিপে টিপে। আমি হাতটা ঠেলে সরিয়ে দিলাম।

সদাশিব জ্যাঠা শুনে বলেছিলেন, একাগ্রতা থাকলে মানুষের পক্ষে সবই সম্ভব তিমু। সে-যুগে স্বেচ্ছায় সহমরণে যেতো অনেকেই, কিন্তু এ আত্মনিধনের, এ-বীরত্বের মূল্য কতটুকু ?

মূল্য নেই ? তা হলে উদ্ভব হল কেন এ প্রথার। লক্ষ লক্ষ হিন্দুনারী আত্মাহুতি দিল কি শুধুই মিথ্যা মরীচিকার আগুনে।

সদাশিব জ্যাঠা হেসেছিলেন।—না, সাময়িক সত্যের আগুনে। যা যুগসত্য, চিরন্তনের কাছে তা মিথ্যা। চিরন্তন সত্য মাত্র একটি—গতিই একমাত্র সত্য। চক্রবৎ চলেছে মানুষ, মানুষের জীবন, পৃথিবী, বিশ্বব্রহ্মাণ্ড। ইন্দ্রিয়সুখের মধ্যে মানুষের জন্ম, মানুষের সমাজবৃদ্ধি।

কিন্তু অনাচার তৃপ্তি দিতে পারে না সারা জীবন। তাই সতীত্ব আর ব্রহ্মচর্যের আদর্শে শান্তি আর শ্রী খুঁজেছিল মানুষ। যেমন একদল সংযমকে বলেছিল ব্রহ্ম—তাও অতৃপ্তিই এনেছে। আবার অনাচারে ফিরে চলেছে মানুষ। কিছুই স্থায়ী নয়, সবই অনিত্য।

—বর্ণাশ্রম ধর্মও মুছে যাবে? বিস্মিত হয়ে বলেছিলাম।

—না। কিছুই মুছে যায় না। চক্রবৎ ঘুরবে, শুধু একজনের স্থানে আরেকজন এসে সিংহাসন অধিকার করবে। মন্ত্রপাঠের মতো গুরুগম্ভীর স্বরে বলেছিলেন। আর সে কথা বহুদিন ধরে মনের মধ্যে তোলপাড় তুলেছিল।

চক্রবৎ ঘুরছে পৃথিবী। অতৃপ্তিই মানুষের ধর্ম, অতৃপ্তি আছে বলেই সভ্যতা এগিয়ে চলেছে। আবার অতৃপ্তির জন্যেই মানুষের অধঃপতন।

অতৃপ্তির জন্যেই মানুষের অধঃপতন!

কথাটা যে কতখানি সত্যি, বুঝতে পেরেছিলাম আলোবৌয়ের জীবন থেকে। আর সে-জীবনের অজ্ঞাত দিকটা মেলে ধরেছিল পরী।

আশ্চর্য চরিত্র এই পরী। যত ভাবি ততই বিস্মিত হতে হয়।

মনে আছে, রামাই পণ্ডিতের বুজরুকি ধরা পড়ে যাওয়ার পর কেমন যেন মুষড়ে পড়েছিল ও।

বেচারার কত স্বপ্ন ছিল। রামাই পণ্ডিতের শিষ্য হবে, তন্ত্র সাধনা করে সিদ্ধাই হবে। স্বাধীনতা আনবে, পৃথিবী শাসন করবে মন্ত্রের জোরে। আর তাও যদি না হয় তো বশীকরণ মন্ত্রটা শিখে নিয়ে ইচ্ছে মতো কাজে লাগাবে।

আন্নামাসীর চেলা-কাঠের ভয়ে রামাই পণ্ডিতকে বেড়ালছানার মতো চোখ মিট-মিট করতে দেখে হতাশায় ভেঙে পড়েছিল পরী। বহুদিন আর দেখা মেলে নি তার।

ভেবেছিলাম নিমাইদার মতো হয়তো নুন তৈরি করতে গেছে।

স্বদেশীওয়ালাদের নুন যাতে কেউ না খায় তার জন্যে কি কারসাজিটাই না করেছিল গভর্নমেণ্ট। বস্তা বস্তা নুন এসে জমা হয়, অথচ কেউ কেনে না। কিনলেও খায় না, ফেলে দেয় লুকিয়ে লুকিয়ে।

তারপর জানা গেল ব্যাপারটা। কয়েকজন ডাক্তারকে ঘুষ দিয়ে গভর্নমেণ্ট স্বাস্থ্যরক্ষা সমিতির নামে প্রচার চালিয়েছিল, স্বদেশীদের নুন নাকি বিষাক্ত, বৈজ্ঞানিক পন্থায় তৈরি নয়।

—বৈজ্ঞানিক পন্থা? হেসেছিল পরী। সব গাঁজা, সব গাঁজা; এই তো বানিয়েছি ঘরে, শুঁকে দেখ, বিলিতীর চেয়ে কম নয় কোনোখানে। বলে হাতের ওপর খানিকটা এসেন্স ঘষে দিয়েছিল পরী।

সেদিন কাকে যেন ট্রেনে তুলে দিতে এসেছিলাম। গাড়ি এসে থামতেই একটা কামরা থেকে নামল পরী, হাতে ছোট্ট একটা সুটকেস। নেমেই পাশের কামরাটায় উঠল। আমাকে ও দেখতে পায় নি।

ভেবেছিলাম, নিশ্চয় ডব্লু-টি। উইদাউট টিকেট। তাই টিকিট চেকারকে দেখে কামরা পাল্টাল।

পাশের কামরার কাছে গিয়ে উঁকি মেরে দেখি সুটকেস খুলে কয়েকটা শিশি হাতে নিয়ে সুর করে কি সব আউড়ে যাচ্ছে।

শুনে হেসে উঠেছিলাম হো-হো করে। ধন্যি ছেলে যা হোক।

কামরা থেকে নামতেই খপ্ করে একটা হাত ধরলাম পরীর।

বললাম, এ-সব কি ব্যাপার?

পরী হেসে বললে, গ্রাণ্ড স্বদেশী স্নো-সেন্ট ফ্যাক্টরি। নিজের হাতে তৈরি করি আর ট্রেনে

ফিরি করি।

—হঠাৎ ব্যবসায়ে মন গেল যে!

—না গিয়ে রোড কি, ব্রাদার। বাবা বৈকুণ্ঠপুরে বদলি হয়ে গেলেন, এখন তো নিজের লেগ্-এ দাঁড়াতে হবে।

বিস্মিত হয়ে বললাম, বৈকুণ্ঠপুর ? সে কোথায় ? তুই তো সেখানে চলে গেলেই পারিস।

—বৈকুণ্ঠপুরে পোস্ট আপিসও নেই ফ্রেণ্ড। যাওয়া তো দূরের কথা। আর আমি যাবো ? কোন দুঃখে শুনি ? আমার বাঁশতলী বেঁচে থাক।

বাঁশতলী নামটা শুনেই সারা গা ঘিন-ঘিন করে উঠল। উপনগরের পুবে একটা নোংরা পল্লীর নাম ছিল বাঁশতলী। তাই, নিজের অজ্ঞাতেই বোধ হয় পরীর স্পর্শ বাঁচিয়ে বাঁচিয়ে হাঁটছিলাম।

তারপর বাড়ি ফেরার পথে পরী হাসতে হাসতে বললে, তুই ছেলেমানুষই থেকে গেলি তিমু।

—কেন ?

—কথার মানে বুঝিস না কেন ? বৈকুণ্ঠপুর বলে সত্যিই কোনো জায়গা আছে নাকি ? বৈকুণ্ঠ হল স্বর্গ, বাবা স্বর্গে গেছেন।

শুনে স্তম্ভিত হয়ে গেলাম। বাপের মৃত্যু নিয়ে কেউ এমন রসিকতা করতে পারে ?

অথচ এই পরীই একদিন বাপের মর্যাদা রাখতে গিয়ে মার খেয়েছিল পাঞ্জাবী ট্যাক্সি ড্রাইভারের কাছে। হর্ন শুনতে পায় নি বলে ওর বাবাকে কি যেন বলেছিল ড্রাইভারটা, আর তা শুনতে পেয়ে একটা লাঠির বাড়ি মেরেছিল পরী। ওর রোগা কব্জির মার খেয়ে পাগড়িটাই শুধু খুলে গিয়েছিল পাঞ্জাবীটার। তারপর কি মারটাই না মেরেছিল পরীকে।

সেই পরী আজ এই মানুষ! তবু রাগ চেপে রেখে বললাম, বৈকুণ্ঠপুর তো স্বর্গ, বাঁশতলীটা ঐ নরকই তো ?

পরী হাসল।—না ঐ নরক নয়। তবে নরক বটে। মানে মালঞ্চর যে বাড়িটায় থাকি তার পাশে কয়েকটা বাঁশঝাড় আছে।

—ও। স্বস্তির নিশ্বাস ফেলে বললাম।

পরী আবার হাসল।—যাবি ? চল না, আমার কারখানা দেখাবো তোকে। কিছু টাকা যদি পেতাম তিমু, একটা ফ্যাক্টরি করতাম! স্নো সেন্টেই দেশের সব টাকা বিলেতে চলে যায়, বুঝলি ? নুন-টুন সব বাজে, সাবান আর সেন্ট যদি বিলেত থেকে না আসে তা হলেই দেখবি দেশ স্বাধীন হয়ে যাবে। সাহেবরা তো গোখলে সেন্ট নেবে না, তাই ঠিক করেছি 'ইভিনিং ইন লণ্ডন' বলে একটা লেবেল ছাপাবো। চল্ দেখাবো ডিজাইনটা।

গিয়েছিলাম। পরীর কারখানা দেখতে। গিয়ে যার দেখা পেলাম কোনোদিন তাকে পরীর ঘরে দেখতে পাবো কল্পনাও করি নি।

বললাম, আলোবৌ—তুমি ?

আলোবৌ ম্লান হাসি হাসল। জবাব দিল না কথার।

তারপর জিজ্ঞেস করল, কেমন আছো তিমু, সব ভাল তো ? উঃ কতকাল দেখা হয় নি বলো তো!

বললাম, আমি কিন্তু অনেকবার খুঁজেছি তোমাকে।

আলোবৌ হাসল। বাবা, মা সব ভাল তো ?

উত্তর দিয়ে বললাম, লক্ষ্মী কোথায় আলোবৌ ?

—লক্ষ্মী ? বিষণ্ণ দেখাল ওকে, বললে, ওদের নাম আর মুখে এনো না তিমু, যথেষ্ট

শিক্ষা হয়েছে আমার।

বলে দীর্ঘশ্বাস ফেলল।

পরী সেন্ট বিক্রি করা খুচরো পয়সাগুলো আলোবৌয়ের হাতে তুলে দিয়ে আমার দিকে ফিরে তাকিয়ে হাসল।—আমার গুড্ মাদার!

—মানে!

বাইরে বেরিয়ে এসে মানেটা বলল পরী!—বাপের ক্যারেক্টর তো জানতিস। তা বুড়ো যাকে বাড়িতে এনে রেখেছিল, তাকে তো আবার বাঁশতলীতে ফিরে যেতে দেওয়া যায় না। মন্ত্র পড়ে বিয়ে হয় নি বলে কি মা নয়? ও আমার সৎ মা, গুড্ মাদার।

## ১৮

আবিদ হোসেন লোকটা আমার কাছে চিরকালের বিস্ময়। কিন্তু তার চেয়ে বড় বিস্ময় ফুলজান বিবি।

চাঁদমারি ময়দানের দিকে বেড়াতে গেছি। একেবারে যে উদ্দেশ্যহীন ভাবে তা নয়। মনে একটা গোপন বাসনা ছিল। সাহেবপাড়ার এ-পথ ও-পথ ঘুরে খুঁজে পেয়েছিলাম রবার্টদের বাংলোটা। বারকয়েক চক্রও দিয়েছিলাম। যদি রবার্ট বা ক্লারাব দেখা পাই, হঠাৎ যদি দেখতে পেয়ে ডাকে।

মাঝে মাঝে কবরস্থানে দেখা হতো ওদের সঙ্গে, সীতা কোলম্যানের কবরে ফুল দিয়ে যেতো যখন। নিমন্ত্রণও জানিয়ে যেতো, কিন্তু কোনোদিনই নিজে থেকে বাংলোটায় ঢুকতে পারি নি। কেমন এক অস্বস্তি বোধ করতাম।

সেদিনও বাংলোটাকে বার-কয়েক চক্র দিয়ে চলে এলাম একেবারে চাঁদমারির দিকে।

ও কে? মুস্তাফা না? দূর থেকে দেখলাম একটা কালভার্টের গায়ে সাইকেলটা ঠেস দিয়ে রেখে বসে আছে মুস্তাফা। উদাস চোখ মেলে তাকিয়ে আছে হিজলীর জেলখানার চূড়াটার দিকেই হয়তো।

কাছে এসে বসলাম।—কি রে, কবি হয়ে গেলি নাকি?

দীর্ঘশ্বাস শুনতে পেলাম। আর হতাশার স্বর:

বললে, না ভাবছি।

—কি ভাবছিস?

—ফুলজানের কথা।

—ফুলজান কি বলে? কদ্দুর এগিয়েছিস? রসিকতা করে জিজ্ঞেস করলাম।

আর পরমুহূর্তেই কেমন যেন ভেঙে পড়ল মুস্তাফা। বললে, শুনিস নি? তারপর দীর্ঘশ্বাস ফেলে বললে, ফুলজান পালিয়েছে।

—পালিয়েছে?

—হ্যাঁ, সেই জুতো-পালিশ সাহেবের সঙ্গে।

সে কি! আবিদ হোসেনের বিবিকে নিয়ে পালিয়েছে কিনা একজন নগণ্য মুচি? হোক সাহেব, মুচি তো!

বললাম, আবিদ হোসেন পুলিসে খবর দেয় নি?

—না। ম্লান হাসল মুস্তাফা।—আবিদ হোসেন একেবারে চুপ করে আছে, একটা কথাও বলে না কারও সঙ্গে। বোধহয় আত্মহত্যা করে বসবে। খুব ভালবাসতো কিনা,

ফুলজানকেই ও ভালবাসতো।

বিস্মিত হয়ে বললাম, আর তার প্রতিদান দিল সে এইভাবে?

মুস্তাফা হাসল।—প্রতিদান? আমিই কি কম ভালবাসতাম? মেয়ে জাতটাই অবিশ্বাসী, বুঝলি তিমু। কোনোদিন বিশ্বাস করিস না ওদের!

শুনে হেসেছিলাম মনে মনে। মুস্তাফার যত আক্রোশ যেন ফুলজানের ওপর। অথচ আমার দুঃখ হয়েছিল ফুলজানের জন্যে।

আর, আর আবিদ হোসেনের জন্যে।

জীবনের চরম আকাঙ্ক্ষা ঐশ্বর্য—তা পেয়েছিল আবিদ হোসেন। পেয়েছিল প্রভুত্বের শক্তি। কিন্তু ভালবাসা তো টাকা দিয়ে কেনা যায় না। সব পেয়েও তাই ভালবাসা পায় নি সে, আর পায় নি ভালবাসার আশীর্বাদ—সন্তান।

আমার চোখে আবিদ হোসেন ছিল ইতিহাসের প্রতীক। একটি সুদীর্ঘ যুগ, অন্ধকার থেকে মুক্তির আলো ছুটে আসার একটি বিস্তৃত কাল যেন কিংবদন্তীর মতো জড়িয়ে ছিল আবিদ হোসেনের গায়ে। সেই ইতিহাসও তা হলে ব্যর্থ হতে পারে, ভুল পথে যেতে পারে। ইতিহাসও সত্য নয়, সুখের সার্থকতার পথ নয়?

না! সদাশিব জ্যাঠা বলেছিলেন, ইতিহাস হল লোভ আর অতৃপ্তির কর্মফল।

বলেছিলেন, এই যে বর্ণাশ্রম ধর্ম—ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র—এ ধর্মের কথা নয়, অর্থনীতির কথা, রাজনীতির কথা।

সেই আদিম যুগে মানুষ প্রথম যখন সমাজ তৈরি করল, তখন শক্তি হাতে পেয়েছিল ব্রাহ্মণ। সে ব্রাহ্মণকে গলার পৈতে দিয়ে চিহ্নিত করতে হয় নি, তার বুদ্ধি আর চাতুর্য, কৌশল আর জ্ঞানই ছিল ব্রাহ্মণত্বের পরিচয়। আর সেই বুদ্ধি-বলেই সমাজকে শাসন করেছে সে। জন্ম হয়েছে মন্ত্রতন্ত্রের।

—তারপর?

তারপর সমাজের মধ্যে যারা শক্তিশালী, যারা দুঃসাহসী আর বীর তারা হঠাৎ আবিষ্কার করল, তাদের বাহুবলের ওপর নির্ভর করেই ব্রাহ্মণ শক্তিমান হয়ে বসে আছে। তা হলে সে নিজেই কেন রাজা হয়ে বসবে না, কেন প্রাধান্য দেবে ব্রাহ্মণকে? তাই শুরু হল ব্রাহ্মণ আর ক্ষত্রিয়ের মধ্যে সংঘর্ষ। জন্ম হল রাজতন্ত্রের। পরশুরাম কুঠার হাতে পৃথিবীকে নিঃক্ষত্রিয় করবার জন্যে বেরিয়েছিলেন সত্য, কিন্তু তিনি বুঝতে পারেন নি কখন 'প্রজ্ঞা'র বদলে 'পরশু' হাতিয়ার নিয়ে নিজেই ক্ষত্রিয়ে রূপান্তরিত হয়ে গেছেন। আর ক্ষত্রিয়-শক্তি বুঝতে পারে নি তার প্রধান শত্রু ব্রাহ্মণ নয়, বৈশ্য।

—ক্ষত্রিয়ের শত্রু বৈশ্য?

হ্যাঁ, বৈশ্যও একদিন আবিষ্কার করেছিল, ক্ষত্রিয় তার অর্থেই সিংহাসন রক্ষা করছে। তারই দেওয়া রাজস্ব ক্ষত্রিয়ের রাজকোষে জমা হয়। যুদ্ধেবিগ্রহে বৈশ্যেরই অর্থ নিয়ে—কখনো কর্জ নিয়ে, কখনো বা কেড়ে নিয়ে সৈন্য সংগ্রহ করে, যুদ্ধে জয়লাভ করে, রাজ্য রক্ষা করে ক্ষত্রিয়। সুতরাং সে নিজেই কেন সমাজ, দেশ, মানুষকে শাসন করবে না?

তাই জন্ম হল বৈশ্য-শক্তির। ধনতন্ত্রের।

—তারপরে?

সদাশিব জ্যাঠা হেসেছিলেন।—পৃথিবী জুড়ে এই বৈশ্য-শক্তির রাজত্ব চলছে তিমু, দ্বন্দ্ব চলছে তার রাজশক্তির সঙ্গে। আজকের বৈশ্যের যত প্রতিদ্বন্দ্বিতা রাজার সঙ্গে। কিন্তু ক্ষত্রিয়ের মতোই এরাও বুঝতে পারছে না, শত্রু কে।

শূদ্র আজ ভাবছে, আমারই পরিশ্রম, আমারই শক্তিকে শোষণ করে বৈশ্যের ঐশ্বর্য বাড়ে। সে-ঐশ্বর্য আমি নিজেই কেন উপভোগ করবো না, কেন দেশ সমাজ মানুষ

আমাদেরই অঙ্গুলি-সঙ্কেতে চলবে না।

চলবেও। শূদ্রও রাজত্ব পাবে, শক্তি পাবে। ঐ যে ইউনিয়ন, বন্দেমাতরম্, ম্যাজিস্ট্রেট মারা, এ-সবই শূদ্রের রাজত্ব আসবার জন্যে। আসবেও সে রাজত্ব।

আসবে ? খুশি হয়ে উঠেছিলাম।

—আসবে সেদিন ? বাবা বলেন, সেদিন এলে নাকি মানুষের আর কোনো দুঃখ থাকবে না।

সদাশিব জ্যাঠা হেসেছিলেন।—তা জানি না তিমু। সুখ দুঃখ বড় সূক্ষ্ম মনের ব্যাপার। যে তীব্র দুঃখ পায়, দুঃখ অনুভব করতে পারে, সেই মানুষই সুতীব্র সুখও অনুভব করতে পারে। যার দুঃখ নেই তার আনন্দও নেই। কিন্তু কি ভয় হয় জানো তিমু ? ভয় হয়, শূদ্রও বোধ হয় তার শত্রুকে চিনতে পারবে না। বৈশ্যকে শত্রু ভেবে শুধুমাত্র তারই উৎখাতে মন দেবে, আর সেই সুযোগে ব্রাহ্মণ—অর্থাৎ বুদ্ধিমান যে, কৌশলী আর চতুর যে, শক্তি লুণ্ঠন করবে। শূদ্র যেদিন শক্তি পাবে, বৈশ্য সেদিনই তার বন্ধু হয়ে দাঁড়াতে বাধ্য হবে, অথচ দেখবে শূদ্র সেই বন্ধুকেই বিনাশ করতে চাইবে। আর পিছন থেকে কখন সিংহাসন অধিকার করে বসবে কৌশলী ব্রাহ্মণ।

এই নাকি নীতি, এই হল ইতিহাস। চক্রবৎ চলেছে পৃথিবী, বিশ্বব্রহ্মাণ্ড। মানুষ, সমাজ, দেশাচার, রুচি—সবই চাকার মতো ঘুরে চলেছে। ঘুরে চলাই প্রকৃতি। আমাদের কাজ, মানুষের কাজ এই চক্রবৎ প্রকৃতির মধ্যে গতি এনে দেওয়া। ঘুরুক, কিন্তু একই বৃত্তে নয়, ঘুরতে ঘুরতে এগিয়ে চলুক প্রকৃতি, সব মানুষের সমান কল্যাণের জন্যে। সাপের খোলস ছাড়ার মতো পোশাকটুকুই বদলায় সব কিছুর, কিন্তু আপনা থেকে বিষ খায় না। গরলকে অমিয় বানানোর কাজ আমাদেরই করতে হবে। বিষ দূর করতে হবে মানুষকেই।

বিষ ?

আরও অনেক কথা বলেছিলেন সদাশিব জ্যাঠা, অনেক কথাই বলতেন, কিন্তু সে বয়সে অতোশতো কি বুঝতাম ? বিষ ! ছোট্ট এতটুকু একটা শব্দ, কানে যেতেই কেমন যেন অন্যমনস্ক হয়ে গিয়েছিলাম।

মনে পড়ে গিয়েছিল অঞ্জলিদির কথা।—আমাকে একটু বিষ এনে দিতে পারিস তিমু ?

হাসপাতাল থেকে 'পয়জন' লেখা একটা শিশি চুরি করে এনে দিয়েছিলাম। তখন বুঝতে পারি নি।

নিভামাসী নিষেধ করার জন্যে নয়, অঞ্জলিদি নিজেও কেমন যেন লুকিয়ে লুকিয়ে থাকতেন। দেখা করতেন না, দেখা করতে দিতেন না।

তবু হঠাৎ একদিন ঢুকে পড়েছিলাম অঞ্জলিদির ঘরে। নিভামাসীকে মন্দিরের দিকে যেতে দেখেই ছুটতে ছুটতে এসে দরজার কড়া নেড়েছিলাম।

—কে ? কপাটের ওদিক থেকে অঞ্জলিদির কণ্ঠস্বর ভেসে এল।

চাপা গলায় বললাম, আমি তিমু, শিগ্গির দরজাটা খোলো অঞ্জলিদি। খুট করে শব্দ হল, দরজা খুলে উৎকণ্ঠার চোখ মেলে তাকালেন অঞ্জলিদি।

একমুখ হেসে বললাম, তুমি আমার সঙ্গে আর কথা বলবে না, দেখা করবে না অঞ্জলিদি ?

অঞ্জলিদি ম্লান হাসি হাসলেন।—নিমাইদার কোনো খবর পেয়েছিস তিমু ?

—নিমাইদা ? নিমাইদার জেল হয়ে গেছে, কবে ছাড়বে ঠিক নেই। কেন যে নুন তৈরি করতে গেল। বলে চোখ তুলে তাকালাম।

আর সঙ্গে সঙ্গে মনে হল অঞ্জলিদি যেন অনেক সুন্দর হয়ে উঠেছে।

বললাম, তুমি খুব মোটা হয়েছো অঞ্জলিদি, সত্যি খুব মোটা হয়েছো।

অঞ্জলিদি হাসলেন, বিষণ্ণ হাসি। তারপর ধীরে ধীরে বললেন, তুই আর আসিস না তিমু, নিমাইদা ফিরলে তবেই খবর দিতে আসবি!

বলে হঠাৎ দীর্ঘশ্বাস ফেললেন।—কে জানে নিমাইদা ফিরে আসা পর্যন্ত বাঁচবো কি না।

সারাটা দিন এই একটা কথাই মনের মধ্যে ঘুরেছিল। কেন বাঁচবে না অঞ্জলিদি? কেন? কেন?

দিন কয়েক পরেই রহস্যের চাবি খুঁজে পেলাম।

নিরুর মা আর মীরার মা গল্প করছিলেন।

নিরুর মা বললেন, দুঃখ করে কি হবে, দিদি, এ অনেক ভাল। ভালবেসে বিয়ে করেছে মীরা, সে আর লজ্জার কথা কি! অঞ্জলির মতো তো নয়।

—অঞ্জলি? নিভাদির মেয়ে অঞ্জলি? সে আবার কি করল? বিস্মিত হয়ে প্রশ্ন করেছিলেন মীরার মা।

আর নিরুর মা কৌতুকের হাসি হেসে ফিসফিস করে কি যেন উত্তর দিয়েছিলেন।

কথাগুলো সেদিন শুনতে পাই নি, কিন্তু আমিও জেনেছিলাম। পরীর কাছে। আর সেদিন কি ভয়টাই না পেয়েছিলাম।

—দেখিস শেষ পর্যন্ত আত্মহত্যা করতে হবে অঞ্জলিদিকে। পবী হাসতে হাসতে বলেছিল।

সে-কথা শুনে সারা গায়ে কাঁটা দিয়ে উঠেছিল আমার। আত্মহত্যা করতে হবে?

না, না। ভগবান, অঞ্জলিদিকে যেন আত্মহত্যা করতে না হয়।

সোয়া পাঁচ আনার ফুল আর বাতাসা কিনে রামমন্দিরে পুজো দিয়ে এসেছিলাম। মনে মনে প্রার্থনা জানিয়েছিলাম, অঞ্জলিদিকে যেন আত্মহত্যা করতে না হয়। তবু, শান্তি পাই নি হিন্দুস্থানীদের সীতারামের মূর্তির কাছে পুজো দিলে কি কাজ হবে! সন্দেহ জেগেছিল।

মনে হয়েছিল, দুর্গা মন্দিরে মা কালীর মূর্তি প্রতিষ্ঠার কথায় যদি অত বাক্‌বিতণ্ডা হয়ে কাজটা বন্ধ না হতো। কালীর কাছে পুজো দিতে পারলে হয়তো আরও বেশি ফল হতো।

মা কালী ইচ্ছে করলে সব পারেন।

একাই খড়্গেশ্বরের মন্দিরে চলে গিয়েছিলাম একদিন। খড়্গেশ্বরের পুজো দেবার জন্যে। মাঠের পর মাঠ পার হয়ে। ভাঙা পুরোনো মন্দিরটায় যেতে যেতে গা ছমছম করে উঠেছিল, কাঠবেড়ালীর শব্দে চমকে উঠেছিলাম প্রথমটা। তবু ভয় পেয়ে ফিরে আসি নি।

গিয়ে দেখলাম, কেউ কোথাও নেই। কয়েকটা মাটির হাঁড়ি, ভাঙা সরা, উনোনে একরাশ ছাই আর এঁটো পাতা কয়েকটা।

তন্নতন্ন করেও আন্নামাসী বা রামাই পণ্ডিতকে খুঁজে পাই নি। ব্যথায় ব্যর্থতায় চোখ ঠেলে জল এসেছিল।

তবে কি অঞ্জলিদি বাঁচবেন না!

সন্ধের পর লুকিয়ে লুকিয়ে গিয়ে হাজির হয়েছিলাম অঞ্জলিদির ঘরের সামনে।

টুক্-টুক্ টুক-টুক শব্দ করতেই দরজা খুলে দিলেন অঞ্জলিদি। বিরক্ত হয়ে বললেন, আবার এসেছিস?

—বিষের শিশিটা ফেরত দাও অঞ্জলিদি, ফেরত দাও। ও তুমি খেতে পাবে না, কক্ষনো না। দেখো, নিমাইদা ঠিক ফিরে আসবে।

—আসবে? মুখে হাসি উছলে উঠেছিল।—ভয় নেই তিমু, ও বিষ আমি ফেলে দিয়েছি।

তবু বিশ্বাস হয় নি। যাকে আত্মহত্যা করতে হবে, হাতে বিষ পেয়েও সে ফেলে দিতে পারে?

ভেবে কূল কিনারা পাই নি। কি করবো। কি করা উচিত।

চলে গিয়েছিলাম নিমাইদার বন্ধু অবনীদার কাছে।

আড়কাঠির কাজ করতেন অবনীদা, মাঝে মাঝে চলে যেতেন দূরে দূরে, গাড়ি-বোঝাই কুলি নিয়ে ফিরতেন।

অবনীদার নামে সকলে কত কি বলতো। কামিন মেয়েদের সঙ্গে তাঁর নাম জড়িয়ে কুৎসা রটনার অন্ত ছিল না।

অবনীদার বাড়িতে ঢুকেই থমকে দাঁড়াতে হল।

খাটিয়ায় শুয়ে আছেন অবনীদা, আর একটা ছত্রিশগড়িয়া মেয়ে পা টিপছিল তাঁর। আমাকে দেখতে পেয়েই খাটিয়া থেকে উঠে সরে দাঁড়াল সে।

চিনতে পেরে বললাম, বিলাইতি না?

ফিক্ করে হাসল বিলাইতি। আর অবনীদা উঠে বসলেন!—তুই চিনলি কি করে?

—বাঃ রে, আমাদের বাংলোর সামনে তো ও রাস্তা তৈরির সময় কাজ করতো।

—বটে? হাসলেন অবনীদা, পরী যেভাবে হেসেছিল সেদিন। তারপর হঠাৎ বললেন, বিয়ে করছি তিমু।

—সত্যি?

—হ্যাঁ, অঞ্জলিকে। তোদের বাংলোর উত্তরে···

বললাম, অঞ্জলিদিকে? কিন্তু···

বলতে গিয়েও পারি নি।

তারপর সেই বিয়ের রাত।

পিঁড়িতে পাশাপাশি বসেছিলেন অবনীদা আর অঞ্জলিদি। অবনীদার হাতের ওপর অঞ্জলিদির হাত। বিয়ের মন্ত্র পাঠ হচ্ছে। চারিদিক চুপচাপ।

অবনীদার বাবা বসেছিলেন সামনেই একটা চেয়ারে। সেই প্রথম অবনীদার বাবাকে দেখলাম। দেশ থেকে এসেছিলেন ছেলের বিয়ে দিতে।

হঠাৎ কেমন যেন একটা উসখুস শুরু হল। কানাঘুষো, তারপর হৈ-চৈ। কে যেন কানে কানে অবনীদার বাবাকে কি বললো। মুখের চেহারাই বদলে গেল তাঁর।

উঠে দাঁড়িয়ে বজ্রগম্ভীর গলায় হাঁক ছাড়লেন।—অবনী!

শুধু অবনীদা নয়, অঞ্জলিদিও চমকে চোখ তুললেন। পরক্ষণেই চোখ নামিয়ে নিলেন অঞ্জলিদি।

অবনীদার বাবা তখনও রাগে কাঁপছেন। চিৎকার করে উঠলেন, উঠে আয় অবনী, উঠে আয়। কুলটা মেয়েকে ঘরের বৌ করে নিয়ে যাবো না আমি। উঠে আয় এখনি।

শুনে মৃদু হাসলেন অবনীদা। যেমন বসেছিলেন তেমনি বসে রইলেন।

তারপর পুরুত ঠাকুরকে বললেন, থামলেন কেন ঠাকুরমশাই? আপনি মন্ত্র বলুন।

আবার মন্ত্র-পাঠ শুরু হল। অবনীদার বাবা রেগে বেরিয়ে গেলেন। আর শুভদৃষ্টির জন্যে অঞ্জলিদি আর অবনীদাকে যখন তুলে নিয়ে গেল, হঠাৎ চোখে পড়ল অঞ্জলিদির পিঁড়ির সামনে মাটিতে কয়েক ফোঁটা শিশির পড়েছে।

## ১৯

অঞ্জলিদির বিয়ের হৈ-চৈ হট্টগোল শান্ত হল। হাসি ফুটলো অঞ্জলিদির মুখে।

বিয়ের পর মা বাপকে ছেড়ে শ্বশুরবাড়ি যাবার সময় সব মেয়েই কাঁদে। সেজদিও

কেঁদেছিল। কিন্তু, মনে হল অঞ্জলিদি যেন খুশি চেপে রাখছেন। এতদিনের চাপা দুঃখ সব যেন দূর হয়ে গেছে। আর অবনীদার মুখ দেখেও মনে হল, কোনো ক্ষোভ নেই তাঁর। কোনো অনুশোচনা নেই।

শুনলাম, কোলকাতায় খিদিরপুরের ডকে কি যেন কাজ পেয়েছেন অবনীদা। অঞ্জলিদিকে নিয়ে সেখানেই চলে যাবেন। বুঝতে কষ্ট হল না, এই কানাঘুষো অপবাদ থেকে অঞ্জলিদিকে সরিয়ে নিয়ে যেতে চান অবনীদা, আর তাই মনে মনে খুশিও হলাম। এই ভাল। নতুনভাবে জীবন শুরু হোক অঞ্জলিদির।

অঞ্জলিদির বিয়েতে 'আড়কাঠি' অবনীদার সত্যিকার পরিচয় পেলাম। পরিচয় পেলাম আরো একজনের।

পান্না। নিজেই বুঝতে পারিনি, ছোটবেলাকার সঙ্গী ফ্রক-পরা সেই ছোট্ট মেয়েটি কখন থেকে ধীরে ধীরে চোখের আড়ালে চলে গিয়েছিল। নিভামাসীর মতো কেউ এসে বলে নি, বড় হয়েছিস, এখন আর যখন-তখন বাড়ির ভেতর ঢুকিস না। কেন জানি না, আমরা পরস্পর থেকে সরে এসেছিলাম। কত বছর, কত যুগ যেন দেখিনি তাকে।

হঠাৎ দেখলাম অঞ্জলিদির বিয়েতে। দেখে চমকে উঠেছিলাম।

কিছুতেই যেন বিশ্বাস হল না। পান্না এত বড় হয়েছে, এত সুন্দর হয়েছে। এমন যৌবনের হাতছানি ফুটেছে সেই ছোট্ট পান্নার শরীরে।

মণ্ডপের এক কোণে এক থামের গায়ে ঠেস দিয়ে দাঁড়িয়ে ছিল পান্না। উজ্জ্বল লাল রেশমী শাড়িটা আঁটসাঁট করে জড়ানো, কপালে একটা কাঁচপোকার টিপ, চোখে কাজলের পাতলা রেখা। আর সব সৌন্দর্য ছাপিয়ে মুখে চোখে তীব্র কৌতুক, শরীরে যৌবনের হিল্লোল। এ যেন সেই পুরোনো দিনের পান্না নয়, যে ঝিঁঝিপোকার বিয়ের ষড়যন্ত্রে যোগ দিয়েছিল, যে পিসীমার গরদের শাড়ি পরবার জন্যে একদিন মনে মনে লোভ পুষতো। এ যেন অন্য কেউ, অচেনা, অজানা।

প্রথমটা হয়তো চিনতেও পারি নি। একদৃষ্টে তাকিয়েছিলাম অঞ্জলিদির ঘোমটায় ঢাকা মুখের দিকে। ক্ষণে ক্ষণে মনে পড়েছিল নিমাইদার কথা।

হঠাৎ চোখাচোখি হল। দেখলাম বড় বড় একজোড়া চোখ মেলে তাকিয়ে আছে একটি মেয়ে। লজ্জায় চোখ নামিয়ে নিলাম, আর পরক্ষণেই চিনতে পারলাম। পান্না না? আবার কিছুক্ষণ পরে আকস্মিকতার ভান করে চোখ তুললাম। তখনও তেমনি বিস্ফারিত চোখ মেলে তাকিয়ে আছে পান্না।

কিন্তু আগের মতো তার কাছে এগিয়ে যেতে পারলাম না। সহজ ভাবে কথা বলতে পারলাম না। তবু মনে হল, শান্ত সমুদ্রের মতো গভীর একজোড়া চোখের কোমল চাউনি যেন কাছে ডাকছে, কথা বলবার জন্যে উন্মুখ হয়ে আছে।

সারা রাত, যতক্ষণ অবধি চোখের পাতায় ঘুম নামে নি, ততক্ষণ শুধুই ঐ একটি মুখ বার বার জেগে উঠেছে, মনের চারপাশে ঘুরেছে একজোড়া চোখ।

কি এক বিচিত্র আকর্ষণ। দুর্জয় তার আহ্বান।

ফুলজান বিবির আকর্ষণ তো এমন ছিল না। সে হাতছানির মধ্যে কোথায় ছিল এক তীব্রতা, জ্বালা ছিল সে ডাকে।

কিন্তু কিসের নেশায় পালালো ফুলজান বিবি? জুতা-পালিশ সাহেবের সঙ্গে পালিয়েছে ফুলজান, দীর্ঘশ্বাসের স্বরে বলেছিল মুস্তাফা।

নেশা? হ্যাঁ, যৌবনের নেশাই হয়তো। যে নেশায় আলোবৌ সুখের আশ্রয়ে জলাঞ্জলি দিয়ে চলে গিয়েছিল মঙ্গলের সঙ্গে।

ফুলজানের ভবিষ্যৎও কি আলোবৌয়ের মতো?

মুস্তাফা দুঃখের হাসি হেসে বলেছিল, শেষ পর্যন্ত দেখিস, ফুলজানও বেশ্যা হয়ে যাবে।

বেশ্যা ? কথাটা শুনে কেমন এক আতঙ্ক বোধ করেছিলাম। এমন ঘৃণিত শব্দ যেন পৃথিবীতে আর নেই। এ যেন নারী জীবনের অন্ধকার পিঠ। আলো-উজ্জ্বল জ্যোৎস্নায় ধোয়া দিকটা ছিল—সতী।

সতী হওয়া, সহমৃতা হওয়া যেন জীবনের সবচেয়ে বড় গৌরব। সতী ঠাকরুনের চিতার কথা মনে পড়লেই মন যেন আপনা থেকেই শ্রদ্ধায় নুয়ে পড়তো বহু যুগ আগেকার সেই সতী ঠাকরুনের উদ্দেশে। চোখের সামনে ভেসে উঠতো সেই দৃশ্য। হাতে আম্রশাখা নিয়ে স্বামীর চিতার দিকে এগিয়ে চলেছেন, দেহে রক্তবস্ত্র, স্বর্ণালঙ্কার, অবগুণ্ঠিত মুখে হলুদের প্রলেপ, পায়ে রক্তবর্ণ আলতা। সহাস্যমুখে যেন এগিয়ে চলেছেন সতী ঠাকরুন।

—কষ্ট ? হেসেছিলেন রাঙামামীমা ! তারপর প্রদীপের শিখার ওপর একটা আঙুল ধরে রেখেছিলেন। কৌতুকের চোখে আমার বিস্মিত মুখের ওপর তাকিয়ে বলেছিলেন, কই কষ্ট ? জ্বালা করছে না তো ?

তখন কে জানতো, এ সবই পরীক্ষা। ভেতরে ভেতরে নিজেকে তৈবি করছেন রাঙামামীমা, মনেই হয় নি।

তারপর...

সারা শহর টহল দিয়ে ফিরে সবে সাইকেলটা বাড়ির ভেতরে তুলেছি, মা ছুটে এল।

—সর্বনাশ হয়েছে তিমু।

—কি হয়েছে ? চমকে উঠে জিজ্ঞেস করলাম।

মা-র গলা ভারী হয়ে এল। কথা শেষ করতে পারলো না। শুধু বললে, নিরুর রাঙামামীমার কি হয়েছে জানিস ? বমেশ ডাক্তার নাকি ছুটতে ছুটতে গেল এখনি।

সাইকেল আর ঢোকানো হল না। তখনই বেরিয়ে গেলাম।

কি হয়েছে নিরুর রাঙামামীর ? নিরুব রাঙামামী ! তিনি তো আমারও রাঙামামীমা।

বাসার সামনে গিয়ে যখন পৌঁছলাম, তখন একরাশ লোক জমা হয়েছে সামনে। সকলেই চুপচাপ। ফিসফিস দু-একটা কথা শুধু।

শুনলাম সাহেব পাড়ার বড় হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে রাঙামামীকে।

বড় হাসপাতাল।

ডাক্তার আর নার্সের ভিড়। কয়েকটা লাল পাগড়ি পুলিস ঠেলে ভিড় সরিয়ে দিল। অনেকক্ষণ অপেক্ষা করে শেষ পর্যন্ত ফিরে আসতে হল।

কে যেন বললে, বাঁচবার আশা নেই।

বাঁচবার আশা নেই ! ছোট্ট এক টুকরো কথা। যেন আমারই জীবন সম্পর্কে। বুকের ভেতরটা অসহ্য যন্ত্রণায় মোচড় দিয়ে উঠল, চোখ ঠেলে জল এল।

কিন্তু কেন এমন করলো রাঙামামীমা। কেন, কেন, কেন !

আশ্চর্য। ভয় ছিল, অঞ্জলিদি হয়তো বিষ খেয়ে আত্মহত্যা করবে। অথচ অঞ্জলিদির ব্যর্থজীবনে আবার হাসি ফিরে এল। আর যার কোল আলো করে একটুকরো আশার আলো এসেছিল, মুখে আবার হাসি ফুটে উঠেছিল, সেই রাঙামামীমাই কিনা সারা শরীরে কেরোসিন ঢেলে আগুনে পুড়ে আত্মহত্যা করলেন।

মারা গেলেন পরেব দিন ভোরে।

মা, আমি, সেজদি সবাই গেলাম দাদুর বাসায়।

বীভৎস ! ছুটে পালিয়ে এলাম সেখান থেকে।

অনেকদিন পরে মা বলেছিল, দামাল ছেলের মায়া ছেড়ে কেউ আত্মহত্যা করতে পারে ?

শুনে চিৎকার করে উঠেছিলাম।—চুপ করো তোমরা, আত্মহত্যা, আত্মহত্যা ! কেন

তোমরা আত্মহত্যা বলো ? সতী হয়েছেন রাঙামামীমা, সতী হয়েছেন।

চোখে জল এসে গিয়েছিল মা-র কথা শুনে।

কিন্তু নিরুর দাদুর চোখে একবিন্দু জল দেখি নি। যেন পাথর হয়ে গেলেন। আগের মতো আর কথা বলতেন না, গল্প বলতেন না। রবিবার বিকেল হলেই আগের মতো ফিটনে করে আসতেন, এসে ঢুকতেন নিরুদের বাড়ি। কিন্তু আমরা কেউই আর তাঁর কাছে যেতাম না! কেমন অস্বস্তি বোধ করতাম তাঁর সামনে।

সতী, সতী! একটা অন্যায়, তবু গর্ব! বোধহয় ইতিহাসকে ভালবাসি, তাই।

পোলো খেলার মাঠের ধারে স্টিফেনসন্ সাহেবের পুরোনো জরাজীর্ণ বাংলোটার দিকে তাকিয়েও যেমন দুঃখ হতো।

চোখের সামনে দেখতে পেতাম, দিনে দিনে ধুলোয় মিশে যাচ্ছে বাংলোটা। মুছে যাচ্ছে ইতিহাসের স্বাক্ষর। কেমন একটা বেদনাবোধ। সব অতীতের জন্যেই হয়তো এমন হয়।

ভাবতেও বিস্ময় লাগে। ১৮২৫ সালের আগে নাকি পৃথিবীর কোথাও রেল ছিল না।

ঘোড়া ছুটতো, আব উটের গাড়ি চলতো। টাঙা নয়তো একাও। জলপথে নৌকো, সমুদ্রের বুকে জাহাজ। ওখা বন্দর থেকে, গোয়া আর করাচী থেকে সমুদ্রে নামতো পাল-তোলা জাহাজ। সদাশিব জ্যাঠা তাই বলতেন, রেলওয়ে পৃথিবীর এক নতুন যুগের প্রবর্তক।

সেই কোন প্রাচীন যুগে হেবোডোটাস বলে গিয়েছিলেন, পারস্যের ঘোড়ার চেয়ে দ্রুতগতি আর কিছুই হতে পারে না। প্রায় দু-হাজাব বছর ধরে মানুষ সে-কথাই বিশ্বাস করে এসেছিল। তারপর হঠাৎ আবিষ্কার করলো স্টীম ইঞ্জিন।

১৮৫৩ সালে রেল পাতা হল ভারতবর্ষের মাটিতে। বোম্বাই থেকে মাত্র একুশ মাইল পথ। ১৮৪৪ সালে ক্লার্ক সাহেব স্বপ্ন দেখেছিলেন বম্বে গ্রেট ইস্টার্ন রেলওয়ে কোম্পানির, আর সে কোম্পানির একজন ডিরেক্টর ছিলেন স্যাব জামসেটজী জীজিভয়।

—আরেকজন কে ছিলেন জানো? সদাশিব জ্যাঠা জিজ্ঞেস করেছিলেন।

তারপর নিজেই বলেছিলেন, তাব নাম তোমরা সবাই জানো। জর্জ স্টিফেনসন্—যিনি স্টীম ইঞ্জিনের আবিষ্কর্তা: দশ হাজার কুলি মিস্ত্রী নিয়ে বোম্বাই থেকে থানা পর্যন্ত রেল পেতেছিল ফ্যারিয়েল অ্যাণ্ড ফাউলার কোম্পানি।

বিস্মিত হয়ে জিজ্ঞেস করেছিলাম, আপনি দেখেছেন?

—না। কিন্তু শুনেছি সে-সব দিনের গল্প। ১৬ই এপ্রিল বেলা সাড়ে তিনটের সময় প্রথম ট্রেন ছাড়লো বড়ি বন্দর থেকে, চারশো জন যাত্রী নিয়ে। চোদ্দটা কামরা ছিল গাড়িটায়, আর ট্রেন ছাডাব সময় একুশটা কামান দাগা হয়েছিল।

শুনে বলেছিলাম, আচ্ছা সদাশিব জ্যাঠা, তখনকার বাংলাদেশ তো সবদিক থেকেই এগিয়ে ছিল, তবে বেল এখানেই আগে হল না কেন

সদাশিব জ্যাঠা হেসেছিলেন।—হ্যাঁ, কোলকাতাতেই হওয়া উচিত ছিল তিমু। কোলকাতা থেকে ভগবানগোলা পর্যন্ত বেল খোলার জন্যে, ১৮৪৫ সালে—বোম্বাইয়ের আট বছব অগেই, কোম্পানি হয়েছিল। সেন্ট্রাল বেঙ্গল রেলওয়ে কোম্পানি—টাকাও উঠেছিলো অনেক—কিন্তু সে টাকা যে কিভাবে উড়ে গেল কেউ টেরও পায় নি। তবে বোম্বাইয়ের মাস কয়েক পরেই কোলকাতা থেকে পাণ্ডুয়া অবধি রেল পাতা হয়েছিল।

কোলকাতা নয়, হাওড়া। গঙ্গার ওপর তখন পুল তৈরি হয় নি। আর রেল পাতার পর ঝগড়া বেধেছিল ফরাসী চন্দননগরের সঙ্গে। ফরাসী সরকার বললে, আমার জমি দখল করেছো, ট্রেন যেতে দেব না। এদিকে সময়মতো ইঞ্জিনও এসে পৌঁছল না বিলেত থেকে।

—তারপর?

—তারপর প্রথম ট্রেন ছাড়লো যেদিন হাওড়া থেকে, হুগলীতে পৌঁছতে লাগলো পুরো দেড় ঘণ্টা।

জিজ্ঞেস করেছিলাম, যাত্রী হয়েছিল ? তখন তো রেলগাড়ি দেখে ভয়ে পালাতো সবাই।

সদাশিব জ্যাঠা হেসেছিলেন।—গ্রামের লোক পালাতো, কিন্তু কোলকাতাব লোক অত বোকা ছিল না। প্রথম দিনের গাড়িতে চড়বার জন্যে তিন হাজাব দরখাস্ত পড়েছিল। ভয় পাবে কি, ওটাই তখন ইজ্জৎ।

এব বছর দুই পরেই হল মাদ্রাজ রেলওয়ে কোম্পানি। তারপর একে একে সারা ভারতবর্ষ জুড়ে রেল বসানে হল। কিন্তু সাধাবণ লোকের কুসংস্কার দূব করতে সময় লেগেছিল অনেক।

রেললাইনের আশেপাশে গরু চরতে দিতো না কেউ, ইঞ্জিন দেখলে গরুর দুধ বিষাক্ত হয়ে যাবে ধারণা ছিল সকলের।

—শুধু কি তাই। হেসেছিলেন সদাশিব জ্যাঠা।—সে ছিল মগের মুলুক। ইংরেজরা যা খুশি তাই করতো, রেলের সাহেবদের কথাই ছিল আইন।

—সত্যি ? অবিশ্বাসের সুরে বলেছিলাম।

—হ্যাঁ সত্যি। একবার একটা গরু চরতে চরতে লাইনের ওপর এসে ইঞ্জিনে কাটা পড়লো। অমনি সঙ্গে সঙ্গে খোঁজ শুরু হল, কার গরু। আমরা ভেবেছিলাম, হয়তো কোম্পানি কিছু টাকা দিয়ে ক্ষতিপূবণ করতে চায়। তা হল কি, লাইনের ওপর গরু আসতে দেয়ার অপরাধে ছ-মাস জেল হল লোকটার। কোম্পানি যুক্তি দেখালে, গরু ছেড়ে রাখার দোষে নাকি দুর্ঘটনা হতে পারতো, প্রাণহানি হতো।

তাই দেশের লোক প্রথম প্রথম রেলকে অভিশাপ ভাবতো।

শুনে মনে পড়েছিল দাদুর কথা।

দাদু একদিন বলেছিলেন, শুধু আমাদের দেশে নয় তিমু, ইংরেজরাও রেলকে শত্রু ভেবেছিল প্রথমে।

আর ভারতবর্ষে বাধা দিয়েছিলেন রমেশচন্দ্র দত্ত। বলেছিলেন, যে-দেশের লোকের এক আনা খরচ করার শক্তি নেই সে-দেশে হাওড়া থেকে হুগলী আটাশ মাইল পথের জন্যে সে চার টাকা ভাড়া দেবে ! বলেছিলেন, তার চেয়ে ঐ টাকায় ক্যানেল কেটে জলের ব্যবস্থা করলে চাষের উন্নতি হবে।

আটাশ মাইলের ভাড়া চার টাকা !

—আর সে কি গাড়ি ! দেখিস নি তোরা, দোতলা কামবা ছিল তখন। ছাদ ছিল ক্যানভাসের। হাঁটু মুড়ে মাথা বাঁচিয়ে বসতে হতো দোতলার যাত্রীদের। হাওয়া ঢুকতো না এতটুকু। তা ছাড়া এখনকার মতো ফস করে বিড়ি সিগারেট ধরানো চলতো না রেলগাড়িতে।

—সে কি ? বিস্মিত হয়েছিলাম।

আর দাদু বলেছিলেন, প্লাটফর্মে নোটিস ঝুলতো, হুঁকো নিয়ে উঠতে পাবে না। তখন তো এমন বিড়ি সিগারেট চলতো না। সিগাবেটকে বলতাম বার্ড্‌স্‌আই—মার্কা ছিল পাখির চোখ ! ও-সব চলতে শুরু হয়েছে দেশলাই আসার পর থেকে।

ভারতবর্ষে প্রথম দেশলাইয়ের কারখানা নাকি করেছিলেন একজন বাঙালী। এই শহরের একজন বাসিন্দে, রেলের চাকরি ছেড়ে বিলাসপুরে গিয়ে কারখানা খুলেছিলেন।

—কিন্তু সে দেশলাই কিনলো না কেউ। দাদু বলেছিলেন।

দেশী দেশলাই কিনলো না !

—শালাই আছে বাবুজী ?

কথাটা স্পষ্ট মনে আছে আজো। দেশলাই চেয়েছিল বিলাইতি, আর ফিরে তাকিয়ে চমকে উঠেছিলাম।

ভোর বেলায় ঘুম ভাঙতেই নীচে নেমে এসে উঠোনের কলে মুখে চোখে জল দিচ্ছিলাম। পাশে কে বাসন মাজছে লক্ষ্য করি নি।

এ সময়টায় প্রতিদিনই রাউতাইন এসে বাসন মেজে রেখে উনোনে আঁচ ধরিয়ে দিয়ে যেতো। কিন্তু পুরোনো রাউতাইনটা যে চলে গেছে, নতুন কেউ এসেছে, তা জানতাম না।

উনোন ধরাবার জন্যেই হয়তো দেশলাই চেয়েছিল সে।

—শালাই আছে বাবুজী ! কথাটা শুনে ফিরে তাকালাম, আর ফিরে তাকিয়েই অস্ফুটে বলে ফেললাম, বিলাইতি ?

বিলাইতি ঠোঁট টিপে হাসল। পরক্ষণেই মনে পড়লো অবনীদার কথা। বিয়ের আগে একদিন তাঁর বাসায় গিয়ে দেখেছিলাম, অবনীদার পা টিপছে বিলাইতি। মনে মনে হাসলাম। বেচারী। হয়তো স্বপ্নেও ভাবে নি, অবনীদা বিয়ে করে বসবে। হয়তো জানেও না, অবনীদা অঞ্জলিদিকে নিয়ে কোলকাতায় চলে যাচ্ছে নতুন চাকরি পেয়ে।

বাবার পকেট থেকে দেশলাইটা এনে দিলাম। দেশলাইটা হাত পেতে নেবার সময় কেমন এক রহস্যের চোখে তাকালো বিলাইতি। তারপর ঠোঁটের হাসি চেপে রেখে উনোন ধরাতে চলে গেল।

নেশা ধরিয়ে দিয়ে গেল আমার মনে।

তখন তো আর জানতাম না, বন্ধুবান্ধবরা রঙ ফলিয়ে যে-সব প্রেমের অভিজ্ঞতার বর্ণনা দিত তার বেশির ভাগই উদ্ভট আর অসত্য। মনে হতো সব সম্ভব।

তাই নিজেকে কেমন যেন ছোট মনে হতো তাদের কাছে। আমি একাই যেন অসম্পূর্ণ।

প্রেম !

মানুষের জীবনে যেন এর চেয়ে বড় উদ্দেশ্য নেই, এতখানি গৌরব আর নেই।

তাই স্বপ্ন বুনতাম মনে মনে। কখনো পান্নাকে ঘিরে, কখনো বিলাইতিকে ঘিরে।

মেয়েদের নগ্নদেহের প্রতি কি এক অদম্য আকর্ষণ অনুভব করতাম।

মনে আছে, সকালের কাজ শেষ করে চলে যাবার আগে উঠোনের কলে স্নান করতো বিলাইতি। আর সেই সময়টুকুর জন্যে দোতলার জাফরির আড়ালে দাঁড়িয়ে থাকতাম আমি।

লুকিয়ে লুকিয়ে দেখতাম বিলাইতির যৌবন জোয়ারের ছন্দ। নিটোল দুটি স্তনের মধ্যে পৃথিবীর রহস্য অনুভব করতাম।

যৌবনে এমন এক নির্বোধ মুহূর্ত আসে যখন নিজের হাত রুচির বশ্যতা স্বীকার করে না। তেমনি এক নির্বোধ মুহূর্তের অসংযমকে খিলখিল করে হেসে উড়িয়ে দিয়েছিল বিলাইতি।

এ যেন অতি তুচ্ছ নগণ্য এক পাগলামি। হেসে উড়িয়ে দেওয়া ছাড়া আর কিছুই করবার নয়, এমনি ভাবেই খিলখিল করে হেসে উঠেছিল বিলাইতি।

লজ্জায় আত্মধিক্কারে পালিয়ে এসেছিলাম। ছি ছি ছি, এ কি করলাম আমি ?

পাছে আবার বিলাইতির সামনে পড়ে যাই, চোখোচোখি হয়, এই ভয়ে ভোরবেলায় যতক্ষণ তার বাসন মাজার শব্দ শুনতে পেতাম ততক্ষণ নীচে নামতাম না।

তারপর যেদিন মা বললে, বিলাইতি কারখানায় চাকরি পেয়েছে, নতুন রাউতাইন রাখতে হবে, সেদিন যে কি স্বস্তি অনুভব করেছিলাম বলার নয় !

এমন এক অস্বস্তির পর শান্তি পেয়েছিলাম, যেদিন শম্ভুজীর বাড়িতে নিমন্ত্রণ খেতে গিয়ে

হৈ-চৈ হয়েছিল সদাশিব জ্যাঠাকে ঘিরে।

কারখানার টাইম-কীপার শম্ভুজী ছিলেন আমাদের পড়শী। জাতে মারাঠী। কিন্তু বাঙালীদের সঙ্গেই শম্ভুজীর আত্মীয়তা ছিল বেশি। ভাঙা ভাঙা বাংলাও বলতে পারতেন।

তাই শম্ভুজীর ছেলের পৈতেতে বাঙালীদের নিমন্ত্রণ দেখে বিস্মিত হই নি।

শম্ভুজীর মেয়ে সর্সতী নিমন্ত্রণ করে গিয়েছিল আমাদের।

গিরিয়ার মুঞ্জি-বন্ধনে আমি একাই গিয়েছিলাম। সামান্য পৈতে নেওয়ার জন্যে এমন যাগযজ্ঞ বাঙালী ঘরে কখনো দেখি নি। সাতদিন ধরে চললো মন্ত্রপাঠ, পুজো-আর্চা। কাশী থেকে পণ্ডিত এসেছিলেন কয়েকজন, বেদ পাঠ করলেন তাঁরা।

শম্ভুজীর স্ত্রীর মতোই তাঁর মেয়ে সর্সতীও কাছা দিয়ে ঝকঝকে রঙিন শাড়ি পরে কি ব্যস্ত-ত্রস্ত হয়েই না কাজ করছিল। সংসারের সব কাজ, যাগযজ্ঞের ব্যবস্থা, নিমন্ত্রিতদের আপ্যায়ন—সব ব্যাপারেই মেয়েরা!

কপালে বিন্দু বিন্দু ঘাম নিয়ে হাসি-মুখে সর্সতী যখন ছোটাছুটি করে কাজ করছিল, কি ভালই না লাগছিল। আর এতটুকু লজ্জা নেই বাঙালী মেয়েদের মতো, পুরুষ দেখলে জড়িয়ে যায় না।

আরো অনেক মারাঠী মেয়ে এসেছিল। যেমন স্বাস্থ্য তেমনি সুন্দর।

শুধু একটা খটকা লেগেছিল। লজ্জা না থাক, পুরুষদের সামনে চলাফেরা করছে, অথচ মাথায় কাপড় দেয় না কেন বউগুলো।

শুনে খিলখিল করে হেসে উঠেছিল সর্সতী।—বেবা নাকি কেউ, যে মাথায় কাপড় দেবে?

বেবা অর্থাৎ বিধবা। শুনে বিস্মিত হয়েছিলাম। বলে কি মেয়েটা? মাথায় কাপড় কি বিধবারাই দেয়?

—তবে? মুক্তোর মালার মতো দু-সারি সাদা ঝকঝকে দাঁত উঁকি দিল সর্সতীর হাসির ফাঁকে। বললে, সোহাগিনদের মাথায় ছত্র রয়েছে না? ঘোমটা দেবে কেন?

সোহাগিন অর্থাৎ সধবাদের মাথায় ছাতা রয়েছেন স্বামী। স্বামী থাকতে আবার ঘোমটা কি!

অর্চনা চলছিল তখন। শম্ভুজী আর শম্ভুজীর স্ত্রীকে পাশাপাশি বসিয়ে হলুদ মাখানো হচ্ছিল। বিয়ের সময় যেমন গায়ে হলুদ হয় সেই ভাবে।

মুঞ্জি-বন্ধন নয়, ঠিক যেন বিয়ে বাড়ি।

সর্সতীর মা আর বাবা পাশাপাশি পিঁড়িতে বসে আছেন। একজন মারাঠী সোহাগিন সর্সতীর বাবাকে হলুদ মাখিয়ে দিলেন। তারপর শম্ভুজী তাঁর স্ত্রীর মুখে প্যাঁড়া আর ক্ষীর তুলে দিলেন, সর্সতীর মা তুলে দিলেন স্বামীর মুখে। শাঁখ বাজলো।

নিমন্ত্রিতরা আহারে বসলেন।

আমরা বসেছিলাম বারান্দার দিকে। দেখলাম ঘরের ভেতরে অন্যান্য অবাঙালী ব্রাহ্মণদের থেকে দূরে বাঙালীদের আসন হয়েছে। সেখানে সদাশিব জ্যাঠা আর মন্দিরের পুরুতঠাকুরের আসন।

অতো লোকের মধ্যে সদাশিব জ্যাঠাকেই সকলে আপ্যায়ন করছিল! লম্বা চওড়া চেহারা, ফরসা রঙ, চওড়া কপাল থেকে নেমেছে টিকোলো নাক, পরনে গরদের ধুতি।

খট্ খট্ খট্ খট্ শব্দ করে এলেন সদাশিব জ্যাঠা, খড়ম খুলে রেখে আসনে গিয়ে বসলেন।

আমাদের পাতে তখন পুরানপুরী আর ঘি পৌঁছে গেছে। কাড়ি আর মেওয়া দেয়া

হচ্ছে। পরিবেশন করছে সর্সতী আর ওরই বয়সী একটি বউ।

হঠাৎ ঘরের ভেতর হট্টগোল উঠল।

পুরুতঠাকুর উঠে দাঁড়িয়ে চিৎকার কবছেন। আর শম্ভুজী কি যেন বোঝাবার চেষ্টা কবছেন।

তারপব রাগে গরগর করতে করতে পুরুতঠাকুর উঠে এসে দাঁড়াল আমাদের সামনে।

কথা শুনে বুঝলাম তার উষ্মাব কাবণ। ব্রাহ্মণ অব্রাহ্মণ সব নাকি একাসনে বসতে দেওয়া হয়েছে।

পুরুতঠাকুর সকলকে উঠে পড়তে বললেন, কিন্তু কেউই উঠল না। কে শুধু চাপা গলায় বললে, সবই তো বাপু কোম্পানির গোলাম, তার আবার জাত।

কিন্তু তখনও বুঝতে পাবি নি অব্রাহ্মণ কে।

—কে আবাব, ঐ সদাশিব।

পুরুতঠাকুর রেগে চলে গেলেন। সরস্বতী পুজোর সময় সদাশিব জ্যাঠা ভুল উচ্চারণের জন্যে সেই যে অপমান করেছিলেন তারই প্রতিশোধ নেবার চেষ্টা, বেশ বুঝতে পারলাম।

কিন্তু শম্ভুজী কিছুতেই সদাশিব জ্যাঠার অনুরোধ শুনলেন না।

—মঙ্গলকর্মে বাধা না পড়াই ভাল শম্ভুজী। আমাকে অন্য কোথাও আসন দিন। সদাশিব জ্যাঠা মীমাংসা করার চেষ্টা কবলেন।

আর শম্ভুজী বললেন, বাঙালী ব্রাহ্মণ বাবুজী মছলি খায়, ব্রাহ্মণের আচারই নেই তার, তবু এই রেল-শহরে এসে আমরা সংস্কার ছেড়ে বসতে পারলাম, আর উনি কিনা—

সর্সতীর কাকা শ্রৌতজী বললেন, বর্ণাশ্রমের ইতিহাস বড় পঙ্কিল বাবুজী, যারা একদিন ছিল সমাজেব উপরে, বাজশক্তির বিরোধিতা করার জন্যে তারাই আজ নেমে গেছে নীচের স্তরে। যারা নীচে ছিল বিদেশী রাজার তাঁবেদারি করে তারাই উঠে যায় উপরে। ইংরেজ আসার পর আবার ঠিক তাই হয়েছে। হচ্ছে।

কিন্তু কি আশ্চর্য, শম্ভুজীর বাড়ি থেকে নিমন্ত্রণ সেরে ফিরে আসার সময় সদাশিব জ্যাঠা হাসতে হাসতে বললেন, যেমন পাগল আমাদের ঐ পুরুতঠাকুর, তেমনি এই শম্ভুজী। জাত জাত করেই গেল দেশটা। শুধু একটি কথা সত্যি যে, জাত নেই, কোনো জাতই বড় নয়। সব মানুষ সমান।

সব মানুষ সমান। বাবাও এই একই কথা বলতেন। কিন্তু কিছুতেই যেন বিশ্বাস হতো না।

নিমাইদা যাবার আগে কয়েকখানা বই দিয়ে গিয়েছিল! বলেছিল নিজে পড়ে বন্ধুদের পড়িও। সে-সব বইয়ে একই কথা ছিল। বাঙালীর প্রাচীন গৌবব, বাঙালীর সাহস আব স্বদেশপ্রেম।

পডতে পডতে বক্ত গরম হয়ে উঠতো কোনো কোনোদিন। আর তারপর একসময় হতাশ হয়ে পড়তাম।

দেশ স্বাধীন হবে। এই একটাই স্বপ্ন তখন আমাদেব। ভাবতাম, খড়োগেশ্বরের মন্দিরে গিয়ে সাধনা করলে হয় না!

খড়োগেশ্ববেব মন্দিবে গিয়ে কিন্তু কোনো মূর্তি দেখতে পাই নি!

ধারণা ছিল, মা কালীর মূর্তি আছে ও-মন্দিবে, আসলে খড়োগেশ্ববীর মন্দির, লোকে হয়তো ভুল কবে বলে খড়োগেশ্বর। ঐ মন্দির থেকেই নাকি এ শহরের নাম হয়েছে, এইটুকুই জানতাম!

পরী বলেছিল, তা নয় রে। কাপালিকদের মন্দির বলে ওর নাম খড়োগেশ্বর।

শুনে সেদিন বিশ্বাস করেছিলাম।

কিন্তু নিমাইদার কাছ থেকে পাওয়া একটা ইতিহাস পড়তে পড়তে চমকে উঠলাম
ইস্কুলে যে ইতিহাস পড়ানো হতো তার চেয়ে জ্যামিতির বইও ভাল লাগতো। কেবল সাল তারিখ আর সাল তারিখ।

ইতিহাস যে পড়তে এত ভাল লাগে, তা জানতে পারলাম নিমাইদাব কাছ থেকে পাওয়া ইতিহাসের পাতা ওলটাতে ওলটাতে।

আর তাই জানতে পারলাম খড়্গেশ্বর মন্দিরের অতীত কাহিনী।

সমস্ত শরীরে সেদিন রোমাঞ্চ জেগেছিল। মাত্র একশো বছর আগে এখানে শুধুই বন আর জঙ্গল। বলতেন দাদু। অথচ একদিন নাকি এখানেই ছিল এক বিরাট হিন্দু রাজ্যেব রাজধানী।

এক রাজার নাম ছিল নাকি খড়্গমল্ল। বিশালাকৃতি এক খড়্গ হাতে নিয়ে যুদ্ধের পর যুদ্ধে জয়লাভ করেছিলেন খড়্গমল্ল!

তিনিই রাজধানী প্রতিষ্ঠা করেছিলেন এখানে, প্রতিষ্ঠা করেছিলেন এই মন্দির। আর তাঁর সেই বিশালাকৃতি খড়্গের পুজো হতো এখানে। সেই জন্যেই মন্দিরের নাম হয়েছিল খড়্গেশ্বরের মন্দির। আব তা থেকেই এ শহরের নামকরণ, কে জানতো।

সেই বিশাল খড়্গটা দেখবার ইচ্ছে হতো, কিন্তু কি হল সেটা, কোথায় গেল, কেউ বলতে পারতো না। কবে, কি ভাবে যে এই রাজধানী ধ্বংস হল, এত উন্নত একটা শহব কি করে যে আবার বন জঙ্গলে ঢাকা পড়লো, ভাবতে বিস্ময় লাগতো।

মনে ভয় হতো, আমাদের এই রেল কলোনিটাও কি একদিন জঙ্গলে ঢাকা পড়বে? আবার জঙ্গলে ভরে যাবে চতুর্দিক?

কে জানে। হয়তো এরোপ্লেনের চল হলে কেউ আর রেলগাড়িতে চড়বে না। এরোপ্লেন-ওয়ালারা হয়তো তখন ইঞ্জিনের ড্রাইভারদের ঠাট্টা কববে। ফিটন আর ঘোড়ায় টানা পালকিগাড়িব কোচোয়ানরা যেমন প্রথম প্রথম রিক্‌শাওয়ালাদের ঠাট্টা করতো দু-পায়ের ঘোড়া বলে।

তখন স্টেশন থেকে বেরিযে আবার সুড়ঙ্গটার মুখেই দাঁড়িয়ে থাকতো খানকয়েক ঘোড়ার গাড়ি, আর ছই-দেওয়া কয়েকটা গরুব গাড়ি। মোটর বলতে শুধু বাব্বা সাহেব, সি এম ই আর দু-চারজন বিলিতী সাহেবের।

এমন সময় হঠাৎ একদিন রাস্তায দেখা গেল রিক্‌শা। একজন তেলেঙ্গী রিক্‌শাওয়ালা দু-আনায় স্টেশন থেকে খরিদা নিয়ে যেতো। আর সস্তা ভাড়ার জন্যে চটে গিয়েছিল কোচোয়ানরা। যা-তা বলতো তাকে, ঠাট্টা করতো দু-পায়ের ঘোড়া বলে।

অথচ, কি আশ্চর্য, সারা শহর যখন হাতে-টানা রিক্‌শায় ছেয়ে গেছে, তখন এক বাঙালী রিক্‌শাওয়ালা যেদিন প্রথম সাইকেল-রিক্‌শা বের করলে রাস্তায়, সেদিন হাতে-টানা রিক্‌শাওয়ালাদের সঙ্গে ফিটনের কোচোয়ানরাও যোগ দিলে ঠাট্টায়, বিদ্রূপ করলো সাইকেল-রিক্‌শাওয়ালাকে।

অনেকে যেমন স্বদেশীর দলকে ঠাট্টা করতো। যারা খদ্দর পবতে শুরু কবেছে তখন, চরকা কাটে, বন্দে মাতরম্ বলে প্রসেশন নিয়ে বেরোয় মাঝে মাঝে, তাদের 'স্বদেশীওয়ালা', বলে ঠাট্টা করতো অনেকে।

বলতো, নুন তৈরি করে নাকি দেশ স্বাধীন হবে! বন্দে মাতরম্ তো নয়, বঁদে খেয়ে মাথা গরম হয়েছে ছেলেগুলোর! ঠুঁটো গান্ধীটা ব্যারিস্টারী পাশ করে এসে প্র্যাকটিস জমাতে পারলো না, তাই লোক ক্ষ্যাপাচ্ছে।

আমরা কিন্তু চটে যেতাম এ-সব রুচিহীন ঠাট্টা শুনে।

তখন মনে-প্রাণে একটাই ব্রত আমাদেব। দেশ স্বাধীন করতে হবে।

# ২০

মুস্তাফার সঙ্গে হঠাৎ দেখা হয়ে গেল।

জিজ্ঞেস করলাম, ফুলজান বিবির কোনো খবর পাওয়া গেছে ?

মুস্তাফা দীর্ঘশ্বাস ফেললে।—না রে। ওর দেখা আর বোধ হয় মিলবে না।

বললাম, কিন্তু আবিদ হোসেন কি ছেড়ে দেবে ওদের ? সবাই যে বলে, আবিদ হোসেন যার ওপর চটে তাকেই গুলি করে মারে ?

মুস্তাফা হাসল। বললে, সে-সব দিনকাল এখন নেই তিমু, বাব্বাই আইন এখন ঠুঁটো হয়ে গেছে। এক সময় সুন্দর মেয়ে দেখলেই নিয়ে গিয়ে হারেমে পুরতো বুড়ো, আর এখন কনস্টেবলগুলোও ওকে সেলাম করে না। আবিদ হোসেনের কম দুঃখ নাকি। বলে, এখন নাকি সম্মান শুধু গান্ধীর চেলাদের, খদ্দর দেখলে হাকিমরাও সমীহ্ করে।

বললাম, কি যে বলিস। তা হলে আর ওদের ওপর অত অত্যাচার করতো না, জেল হতো না ওদের।

মুস্তাফা বললে, বাইরে থেকে তাই মনে হয়। কিন্তু স্বদেশীওয়ালাদের সত্যি জোর বেড়েছে, একটা বে-আইনী কাজ করলে আবিদ হোসেনকেও ঠাণ্ডা বানিয়ে দেবে।

একটু থেমে বললে, তোর বাবাকেও খুব গালাগালি দেয় আবিদ হোসেন। বলে কুলিমজুরদের নাকি পায়া ভারী করে দিচ্ছে তোর বাবা, এরপর আর কেউ ব্যবসা করতে পারবে না। রেল-কোম্পানিও নাকি লোকসান দিয়ে উঠে যাবে।

তাই যেদিন শুনলাম আবিদ হোসেন চলে যাচ্ছে, ছুটতে ছুটতে গেলাম দেখা করতে, ভাবলাম, সত্যিই হয়তো ব্যবসা করে লাভ হচ্ছে না।

খাটিয়ার ওপর বসে কি-সব খাতাপত্তর দেখাশোনা করছিল আবিদ হোসেন, সামনে জনকয়েক লোক।

চোখ তুলে তাকালো একবার।—কে, ছোটাসাব যে, এতদিন পরে ? বসো বসো।

বসলাম, খাটিয়ার এক কোণে। তারপর ধীরে ধীরে জিজ্ঞেস করলাম, সত্যি বাব্বা সাহেব ? তুমি সত্যি চলে যাচ্ছো ?

আবিদ হোসেন হাসল !—হ্যাঁ ছোটাসাব। আমীর হয়ে দেখলাম সুখ নেই, এবার ফকির হয়ে দেখবো।

—কোথায় যাবে ?

—কোথায় ? মক্কা যাবো, হাজী হতে হবে আগে। তারপর ঠিক করবো। মক্কায় থাকবো, না আজমীঢ়ের দরগায়।

—সে কি ? ফিরবে না ?

হাসল আবিদ হোসেন।—না ছোটাসাব, এ নিমকহারামের দুনিয়ায় ফিরবো না আর। ফকির হয়ে ঘুরে বেড়াবো।

ফকির হয়েই চলে গেল আবিদ হোসেন। যে বাব্বা সাহেবের ধনরত্ন ছিল সারা শহরের বিস্ময়, সে কিনা ফকির হয়ে চলে গেল।

বিরাট বাড়িখানা যেন মোগল বাদশার প্রাসাদ। দু-তিন শো বান্দা আর বাঁদী ছিল আবিদ হোসেনের। তাদের সবাইকে মুক্তি দিয়ে দিলে আবিদ হোসেন, মুক্তির সঙ্গে বেশ কিছু টাকা, জমিজমা।

বান্দা আর বাঁদী। এ যেন আইন বাঁচানো দাসপ্রথা। আগাম মাইনে দিয়ে পনেরো বিশ বছরের জন্য ঠিকা করে নিয়েছিল যাদের, তাদের ইচ্ছামতো যেখানে খুশি চলে যেতে বললে।

আর কি আশ্চর্য, যে বাহারওয়া আর বাহারওয়ানীদের চোখেমুখে সব সময় আতঙ্ক দেখা যেতো, উঠতে বসতে যাদের অশ্লীল ভাষায় গালাগালি দিত আবিদ হোসেন, তাদের চোখেও জল দেখা দিল।

একে একে তাদের বিদায় করে দিল আবিদ হোসেন। তারপর বিবিদের ডাকলে।

বললে, কি চাও তোমরা বলো। ধনদৌলত, বাড়ি যাকে খুশি বিয়ে করেও সুখী হতে পারো তোমরা।

কয়েকজন কাঁদল। কেউ কেউ বললে, আমাদেরও নিয়ে চলো। তুমি যেখানে থাকবে তাই আমাদের ঘর! কেউ বললে, যতদিন না ফিরে আসো এ বাড়িতেই থাকবো আমরা!

আবিদ হোসেন হাসল।—সে হয় না। এ বাড়ি ছেড়ে দিতে হবে তোমাদের, অন্য বাড়ি ব্যবস্থা করে দিচ্ছি! আর ধনদৌলতও দিয়ে যাবো যাতে সারাজীবন নিশ্চিন্তে কাটাতে পারো।

একে একে বিবিদেরও সরিয়ে দিল আবিদ হোসেন।

তারপর যাবার দিনে বললে, তোমাকেও একটা জিনিস দিয়ে যাবো ছোটাসাব।

—কি জিনিস?

আবিদ হোসেন হেসে বললে, মুস্তাফা বলেছিল তুমি নাকি বয়েত লেখো, রোবাই লিখতে জানো।

শুনে লজ্জিত হয়ে পড়লাম। আমার লুকিয়ে কবিতা লেখার কথা আবিদ হোসেনও জানতে পেরেছে?

আপত্তি করতে গেলাম। বললাম, না, না, মুস্তাফা মিছে করে বলেছে।

আবিদ হোসেন বললে, তোমার চোখে কবির রঙ রয়েছে ছোটাসাব। তাই তোমাকে এই কলমটা দিয়ে যাচ্ছি। বড় হয়ে আমাকে নিয়ে একটা কাহানী লিখো।

—তোমাকে নিয়ে? বিস্মিত স্বরে প্রশ্ন করলাম।

আর সঙ্গে সঙ্গে কেমন যেন চোখ ছলছল করে উঠল বুড়ো আবিদ হোসেনের, গলার স্বর ভাবী হয়ে এল।

বললে, ধনদৌলত আমি অনেক করেছি ছোটাসাব, বাদশার মতো নিজের কব্জির জোরে জীবন কাটিয়েছি, খুবসুরত বিবি এনে হারেম ভরতি করেছি। কিন্তু, কিন্তু শান্তি পাই নি ছোটাসাব।

চুপ করে রইলাম। কি উত্তর দেবো এ অনুশোচনার।

আবিদ হোসেন কিছুক্ষণ চুপ করে থেকে হঠাৎ একটা দীর্ঘশ্বাস ফেললে।

বললে, মহব্বৎ করেছো কখনো? জিন্দিগির সবচেয়ে বড় দৌলত মহব্বৎ।

প্রেম। জীবনের সবচেয়ে বড় ঐশ্বর্য প্রেম।

আর তাই প্রেমে ব্যর্থ হয়ে, প্রেমিকার কাছ থেকে আঘাত পেয়ে সব ছেড়ে যেতে চায় আবিদ হোসেন।

মুস্তাফাও বলেছিল, ফুলজান বিবিকে সত্যিই ভালোবাসতো বাব্বা সাহেব, তাই ফুলজান পালিয়ে যাওয়াতে জীবন ব্যর্থ হয়ে গেছে ওর।

অথচ এ সমস্যার কোনো মীমাংসা খুঁজে পাই নি। একজন শুধুই ভালবাসে, প্রাণ দিয়ে ভালবাসে, কিন্তু নারীর যৌবনকে সার্থক করে তুলতে পারে না! আরেকজন চায় প্রেমের মধ্যে যৌবনের কামনাকে তৃপ্ত করতে হয়তো মাতৃত্বও।

সুতরাং একজনকে অসুখী হতেই হবে।

বান্দা বাঁদীদের, আর বিবিদেব ব্যবস্থা করে বাকি টাকা মাদ্রাসায় আর মসজিদে দান করে দিল আবিদ হোসেন।

তারপর যেদিন চলে গেল ও···

কে যেন এসে খবর দিল।

উত্তরের সারা আকাশ তখন লাল হয়ে গেছে, আর তারও ওপরে বৈশাখী মেঘের মতো আকাশ জুড়ে কালো ধোঁয়া।

ছুটতে ছুটতে গেলাম মসজিদ-পাড়ার দিকে।

গিয়ে দেখলাম আবিদ হোসেনের বাড়িটা দাউ-দাউ করে জ্বলছে। আকাশ পর্যন্ত দুলে দুলে উঠছে লেলিহান শিখা।

আগুন নয়, যেন এক প্রেমাকাঙ্ক্ষী বৃদ্ধের অভিমান। ফুলে ফেঁপে উঠছে। আক্রোশের অগ্নিশিখা ? না অসংখ্য নারী জীবনের অতৃপ্তির আগুন জ্বলে উঠেছে হঠাৎ ? কে জানে।

পাশ থেকে মুস্তাফা শুধু ফিসফিস করে বললে, সব শেষ হয়ে গেল। ফুলজান আর কোনোদিন এখানে ফিরে আসবে না তিমু।

শুধু ফুলজান নয়, কেউই ফিরে আসে না। ইতিহাসের নিয়ম। যা যায় তা আর ফিরে আসে না। সে শুধু স্মৃতি হয়েই বেঁচে থাকে।

অঞ্জলিদিও একদিন এমনি ভাবেই চলে গেলেন।

মাত্র দুটো ট্যাক্সি হয়েছে তখন শহরে। কিন্তু কেউই চড়তো না। ট্যাক্সি নয়, ঘোড়ার গাড়ি দাঁড়িয়ে ছিল অবনীদার কোয়ার্টারেব সামনে।

সন্ধে হয়ে গেছে তখন। রাস্তায় নতুন ইলেকট্রিকেব আলোগুলো সবে জ্বলে উঠেছে। পড়াব টেবিলে মাথা গুঁজে ভাবছিলাম অঞ্জলিদির কথা। ইচ্ছে হচ্ছিল একবাবটি দেখা করে আসবো। কিন্তু বাবা তখনও বাইরের বারান্দায় বসে কাগজপত্র দেখছেন।

কেমন একটা তন্দ্রার ভাব এসেছিল। হঠাৎ চমকে উঠলাম মাথার ওপর নরম হাতের স্পর্শে।

—অঞ্জলিদি ?

ম্লান হাসি হাসলেন অঞ্জলিদি।

দেখলাম, সাবা শরীব কালো শাডিতে ঢাকা, মাথায ঘোমটা, অঞ্জলিদি দাঁড়িয়ে আছেন।

—চললাম তিমু।

—এখনই ?

বিষণ্ণ হাসি হেসে বললেন, বেঁচে থাকি তো আবার দেখা হবে তিমু।

উত্তর দিতে পারলাম না।

ধীরে ধীরে কপালের ওপর ঠোঁট ছোঁয়ালেন অঞ্জলিদি

বললেন, ভুলে যাবি না তো ?

—ভুলে যাবো ? অভিমানে চোখে জল এল।

অঞ্জলিদি হাসলেন। তারপর বললেন, তিমু, নিমাইদা যদি ফিরে আসে একটা কথা বলবি তাকে ?

—কি ?

—বলবি, তিনি যেন আমাকে ক্ষমা করেন। আর···

দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়লো অঞ্জলিদির। একটা শিশি আমার টেবিলের ওপর রেখে বললেন, আর এই শিশিটা ফেরত দিয়ে বলবি, তিনি যা চেয়েছিলেন আমি তা পারি নি। তিনি যেন ক্ষমা করেন আমাকে।

শিশিটার দিকে চোখ গেল। হঠাৎ বলে উঠলাম, না, না, এ শিশি তো আমি এনেছিলাম অঞ্জলিদি। নিমাইদা দেয় নি।

—তুই ?

বললাম. হ্যাঁ। তুমি বিষ চেয়েছিলে, তাই হাসপাতাল থেকে চুরি করে এনেছিলাম। 'বিষ' লেখাই আছে শিশির গায়ে, এ খেলে মানুষ মরে না!

অঞ্জলিদির সারা মুখ উজ্জ্বল হয়ে উঠল।—নিমাইদা দেয় নি? তুই এনেছিলি?

বললাম, হ্যাঁ। নিমাইদা জানেও না।

এক মুহূর্ত নিশ্চল চোখে তাকিয়ে রইলেন আমার দিকে,তারপব হঠাৎ অঞ্জলিদি আমাকে জড়িয়ে ধরে কপালে চুমু খেলেন বার বার।

বললেন, আমার বুকের সব ভার তুই হালকা করে দিলি তিমু। আর কোনো ক্ষোভ নেই আমার। আমি ভুল করি নি।

সত্যিই যেন হেসে উঠলেন অঞ্জলিদি। তারপর দ্রুত পায়ে চলে গেলেন।

খিড়কির দরজায় দাঁড়িয়ে দেখলাম। কিছুক্ষণ পরেই ছাদে বিছানা ট্রাঙ্ক বাঁধা ঘোড়ার গাড়িটা ধুলো উড়িয়ে চলে গেল।

সকলেই একে একে চলে গেল। অঞ্জলিদি চলে গেলেন, আবিদ হোসেন চলে গেল, রাঙামামীমাও চলে গেলেন।

চলে যাওয়াই কি পৃথিবীর নিয়ম?

না। সদাশিব জ্যাঠা বলেছিলেন, চক্রবৎ ঘুরছে পৃথিবী। একদল যায় আরেকদল আসে। কিন্তু কই; কেউ তো এল না!

আসে। অন্য চেহারা নিয়ে, অন্য জীবন নিয়ে। যেমন-ভাবে এসেছিল পান্না। মানুষের সংস্পর্শে আসি আমরা, বিভিন্ন পরিবেশে। মানুষ আর প্রকৃতির লক্ষ লক্ষ মুহূর্ত দিয়ে তৈবি হয় একজনের জীবন। তিলে তিলে তিলোত্তমাকে গড়া হয়েছিল, এ কি শুধু গল্প?

না। প্রকৃতির সব কিছুর ভালটুকু তিল তিল করে বেছে নিয়ে যেমন তিলোত্তমাকে গড়া হয়েছিল, তেমনি সব মানুষই তিল তিল করে গড়ে ওঠে। ভাল আর মন্দ। জীবন আর মানুষের সংস্পর্শে আসাও এই অংশে অংশে সম্পূর্ণ হওয়া। জীবনে যে মন্দের অংশ বেশি নিল সে হয় অসুর, যে মহত্ব আহরণ করতে পারে সে হয় দেবতা।

আর পৃথিবীর সব কিছু ভাল নিয়েই যেন পান্নাকে গড়েছিলেন ভগবান।

আশ্চর্য, কি অদ্ভুত পরিবর্তনই না হয়েছিল পান্নার। লজ্জানম্র মুখ, শরমাতুর চোখ, যেন কথা বললেই লজ্জায় লাল হয়ে উঠবে গাল দুটি।

তিন নম্বর পাড়া থেকে গোকুলপুরে গিয়েছিল ওরা কিছুদিন, তারপর আমাদের বাংলোব পিছনের চার নম্বরে বদলি হয়ে এসেছিল পান্নারা। তাই মাঝে মাঝে দেখা পেতাম।

আমাদের দোতলার জানালা থেকে দেখা যেতো ওদের উঠোন। সংসারের কাজ করতো পান্না, কখনো কোমরে কাপড় জড়িয়ে চৌবাচ্চায় জল তুলতো, কখনো হয়তো বঁটি পেতে সব্জির ঝুড়ি নিয়ে বসতো। আর, বেশ বুঝতে পারতাম, ওর মুখ যতো মাটির দিক নামছে চোখ দুটো ততোই যেন আমাদের দোতলায় জানলার দিকে তাকাতে চাইছে। সামনে বইয়ের পাতা খুলে রেখে আমি যে ওর দিকে তাকিয়ে আছি তা যেন বুঝতে পারতো পান্না, আমার দিকে একবারও চোখ না তুলে। তারপর হঠাৎ একসময় চকিতে চোখ তুলে তাকাতো ও, আর চোখাচোখি হওয়ার সঙ্গে সঙ্গে মুখ নামাতো।

সে-মুখ কোনোদিন লজ্জায় অপ্রতিভ দেখাতো, কোনোদিন মনে হতো যেন এক ঝিলিক কৌতুকের হাসি লুকোনো ওর ঠোঁটের পাশে।

তবু কথা বলতে পেতাম না। অথচ কতো কথাই না শুনতে এবং শোনাতে চাইতাম।

সুযোগও ঘটে গেল একদিন।

সেদিন বিকেল বেলায় হঠাৎ বাসায় ফিরে দেখি মা উল বুনছে বসে বসে, আর পান্না পাশে বসে খুব হাসাহাসি করে কি যেন বলছে।

পাশ কাটিয়ে চলে যাচ্ছিলাম, মা হঠাৎ ডাক দিল।

কাছে যেতে মা হেসে বললে, পান্না কি বলছে শুনেছিস তিমু ?

—কি ?

মা চশমাটা খুলে কাঁচে আঁচল ঘষতে ঘষতে বললে, বল্ না পান্না।

পান্না তবু চুপ করে রইলো।

মা হাসল। বললে, কি মেয়ে রে তুই ? ছোটবেলায় কতো খেলা করেছিস একসঙ্গে, কতো ঝগড়াঝাঁটি করেছিস, আর তাকেই এত লজ্জা।

পান্না মুখ নামালো লজ্জায়, কিন্তু কোনো কথা বললে না।

মা আড়চোখে তার দিকে তাকিয়ে আমাকে বললে, বোস্ তুই। বলে পান্নাকে উদ্দেশ করে বললে, যা না মা, তিমুর খাবারটা এনে দে রান্না ঘর থেকে।

বললাম, থাক্। আমি নিচ্ছি।

—কোনটা তোর বুঝবি কি করে ? মা ধমক দিল।

—আমি যদি না বুঝি তো ও কি করে বুঝবে শুনি ?

মা হেসে বললো, বুঝবে, বুঝবে।

সঙ্গে সঙ্গে পান্না ঠোঁট টিপে হেসে উঠে গেল। ফিরে এল একটা কাঁসার রেকাবি হাতে নিয়ে।

মা বললে, দেখলি তো ?

দেখেছিলাম, এবং দেখে বিস্মিত হয়েছিলাম। তারপর এক সময় মা উঠে যেতেই বলেছিলাম, কথা বলবে না বুঝি আমার সঙ্গে ?

উত্তরে ক্রুদ্ধ একজোড়া চোখ তুলে তাকিয়েছিল পান্না।

তারপর বলেছিল, রোজ অসভ্যের মতো তাকিয়ে থাকো কেন।

—তুমিই বা ঐ জায়গাটায় বসো কেন ?

কথাটা বলে ফেলে কি ভুলই করেছিলাম। পরের দিন থেকে আর দেখা মেলে নি পান্নার। তারপর হঠাৎ একদিন শুনলাম গার্ড সাহেবের ছেলের সঙ্গে নাকি পান্নার বিয়ের কথাবার্তা হচ্ছে। সামান্য একটা খবর। তুচ্ছ। মেয়েদের বিয়ে যদিও একবারই হয়, বিয়ের কথাবার্তা তো হয় কতোবার। তবু খবরটুকু শুনেই কেমন যেন নিঃস্ব বোধ করলাম নিজেকে। স্বপ্নের সব রঙ যেন নিমেষে কালো হয়ে গেল। অসহ্য এক ব্যথা! নিস্তেজ বোধ করলাম নিজেকে। এ এক অবোধ্য বেদনা, কান্না চেপে রাখার মতো এক আকুলতা।

সেই প্রথম অনুভব করলাম প্রেমের স্পর্শ।

মুস্তাফা যখন ফুলজান বিবির কথা বলতো, কৌতুকে হাসতাম। মুস্তাফার দীর্ঘনিশ্বাসকে একদিন ব্যঙ্গ করেছি বলে অনুশোচনায় নিজেকে ধিক্কার দিলাম।

কে জানতো, প্রেম এমন আত্মভোলা, এমন বেদনাময়!

একাগ্র মনে প্রার্থনা করলাম, এ-বিয়ে ভেঙে যাক, এ-বিয়ে ভেঙে যাক।

তারপর একসময় গিয়ে হাজির হলাম গার্ড সাহেবের কাছে।

বারান্দায় বসে বসে একা একাই দাবা খেলছিলেন গার্ড সাহেব।

চোখ তুলে তাকালেন।—তিমু ? দাবা খেলতে জানো ?

বললাম, না।

গার্ড সাহেব বললেন, জানলেও খেলতে পারতে না। এ তোমার গজ আর ঘোড়ার দাবা নয়, রীতিমত মডার্ন দাবা, বুঝলে ?

—মডার্ন দাবা ? বিস্মিত হয়ে প্রশ্ন করলাম।

উত্তর এল, হ্যাঁ। ইঞ্জিন…গজের বদলে এম ক্লাস ইঞ্জিন।

চুপ করে রইলাম।

গার্ড সাহেব নিজের মনেই চাল দিতে দিতে বললেন, নিজে বানিয়েছি এ-সব। এই দেখো, এটা হল মেল ট্রেন, আর এটা প্যাসেঞ্জার, আর এই যে কালো বোড়ে এগুলো সব গুড্‌স ট্রেন।

একে একে দাবার ঘুঁটি চিনিয়ে দিলেন গার্ড সাহেব। বললেন, চাল দিলেই হবে না হে, লাইন ক্লিয়ার চাই।

একটা ঘুঁটি সরিয়ে বললেন, এই মেল চলে গেল, এবার মালগাড়িকে সাইডিং থেকে সরিয়ে এনে চলতে দাও।

দাবার অদ্ভুত ছকটার দিকে তাকিয়ে গার্ড সাহেবের মুখের দিকে তাকালাম। পাগল হয়ে গেল নাকি লোকটা!

বললাম, রানিং রুমে বেড়াতে যাবেন না আজ?

গার্ড সাহেব হঠাৎ যেন চটে গেলেন।—না, কক্ষনো না। খোদ সি এম ই এসে খোসামোদ করলেও যাবো না।

কেন?

কেন তা গার্ড সাহেব বলেন নি, কিন্তু জানতে পেরেছিলাম। রানিং রুমে গিয়ে টি টি আই আর টি টি সি-দের উত্যক্ত করেই ক্ষান্ত হন নি গার্ড সাহেব। একদিন কন্ট্রোলারের ঘরে গিয়ে নাকি ঝগড়া করেছিলেন, উপদেশ দিয়েছিলেন, কোন ট্রেনকে সাইডিং-এ ফেলে রেখে কোন ট্রেনকে আগে লাইন ক্লিয়ার দেওয়া উচিত।

ওয়েস্ট কেবিনে গিয়েও নাকি কাজে বাধা দিয়েছিলেন।

আর সেই জন্যেই ডি টি এস অর্থাৎ ডিস্ট্রীক্ট ট্রাফিক সুপারিনটেণ্ডেণ্ট হুকুম দিয়েছিলেন, গার্ড সাহেব স্টেশনে আসতে পাবে না। এলে তাঁকে পুলিসে দেওয়া হবে।

পুলিসকে তখন সকলেই ভয় পেতো। তিন তিনটে ম্যাজিস্ট্রেট খুন হয়েছে তখন পরপর। ম্যাজিস্ট্রেট বার্জসাহেব যেদিন সন্ত্রাসবাদীদের গুলিতে প্রাণ হারালো তার পর থেকে পুলিসের অত্যাচার বেড়ে গেল।

আইন হল বাঙালীরা-সূর্যাস্ত থেকে সূর্যোদয় পর্যন্ত বাড়ির বাইরে বের হতে পাবে না আর সাইকেলে চড়তে পাবে না। সাইকেলে চড়েই নাকি গুলি করে পালিয়েছিল, অতএব তার বিরুদ্ধেই জেহাদ।

থানায় গিয়ে একদিন সাইকেলটা জমা দিয়ে আসতে হল।

সে এক দৃশ্য। সমস্ত উপনগরের মানুষ চলতো শুধু সাইকেলের ওপর নির্ভর করে, তা বোঝা গেল থানার সামনে মাঠটা দেখে। কাঁটাতার দিয়ে ঘেরা মাঠে সাইকেলের পহাড় হয়ে গেল।

মনে তবু আশা রইলো, এই বাঙালী নির্যাতনের আইন উঠে গেলেই যথারীতি সাইকেলগুলো ফেরত পাবো।

কিন্তু আইন উঠল না, আরো বেশি নৃশংস হয়ে দেখা দিল। আর সেই প্রথম উঁচুনীচু ভুলতে শুরু করলাম সকলে।

সদাশিব জ্যাঠা বলেছিলেন, এ ভালই হল। অত্যাচার আসলে আশীর্বাদ তিমু। এ-গ্রেডের লোক আগে বি-গ্রেডের বাড়ি গেলে বসতে চেয়ার পেতো না। এখন সব এক হয়ে গেছে।

—কিন্তু বাঙালী আর অবাঙালী তো এক ছিল, তাদের মধ্যেও যে বিভেদ এনে দিচ্ছে এ-আইন। অত্যাচার শুধু বাঙালীর ওপর, তাই অবাঙালীদের আমরা অবিশ্বাস করছি, আর তারা বিদ্রূপ করছে আমাদের।

সদাশিব জ্যাঠা হেসেছিলেন।—সব কর্মফলই ভালয় মন্দয় মেশানো। সাগর মন্থনে অমৃতের পর বিষ উঠবেই তিমু, তাকে সহ্য করতে হবে।

সহ্য করেই চলেছিল সারা কলোনি। কিন্তু সহ্যেরও বোধহয় সীমা আছে।

দীপাবলী। দেওয়ালীর দিনে সমস্ত শহর প্রদীপের মালায় এক বিচিত্র রূপ ধরেছিল সেদিন। দোতলার টালির ছাদের ওপর উঠে দেখেছিলাম। যেদিকে তাকাই শুধু প্রদীপের মালা। আর গোলবাজার থেকে ভেসে আসছিল জলসার গান। আকাশে অন্ধকারে হাউইয়ের ফুল, তুবড়ির ঝলসানি।

ছুটে বেরিয়ে যেতে ইচ্ছে হচ্ছিল। অথচ উপায় নেই।

ধীরে ধীরে নীচে নেমে এলাম, এসে দাঁড়ালাম কাঁটা তারে ঘেরা বাগানের মাঝখানে। আর দাঁড়িয়ে থাকতে থাকতে হঠাৎ চোখ গেল পান্নাদের কোয়ার্টারের দিকে।

বাঁশের বাতা দিয়ে ঘেরা ওদের বাগান। সেই বেড়ার প্রত্যেকটি খুঁটির ওপর একটি করে প্রদীপ জ্বলছে, আর সেই ম্লান আলোয় দেখতে পেলাম পান্নাকে। নিভে-যাওয়া প্রদীপের পলতের দেশলাই জ্বেলে দিচ্ছে এক এক করে।

সে এক বিমুগ্ধ রূপ। আলো আর অন্ধকারের লুকোচুরি যেন। কিন্তু পান্নার পাশে কে ?

এগিয়ে গেলাম। খাটো ঘোমটার চোখ তুলে মীরাও তাকিয়েছে তখন।

—তিমুদা ! ছোড়দা তুমি ?

—তুমি এখানে ?

মীরা হেসে উঠল।—এসো না।

বললাম, কি করে যাই বলো ? রাস্তার লাইট পোস্টের ধারে লাল পাগড়িটা দাঁড়িয়ে রয়েছে দেখতে পাচ্ছো না ?

মীরা সেদিকে তাকিযে একমুখ হাসল।—বেশ জব্দ হয়েছো তোমরা !

জব্দ ? সত্যি তাই। পরের দিনই শুনলাম পরীকে পুলিসে ধরে নিয়ে গেছে। ফেন্সিংয়ের গায়ে প্রদীপ দিতে দিতে একটা প্রদীপ বুঝি বাইরে পড়ে গিয়েছিল, আর অন্যমনস্কভাবে সেটাকে তুলে বসাবার জন্যে যেই এক পা বাইরে বেরিয়েছে অমনি লাল পাগড়ি পুলিস এসে ধরেছে ওকে। এক মাসের জেল হয়েছে।

কারফিউ তো নয়, এ যেন সীতার গণ্ডি পার হওয়া। ভিক্ষে দিতে এসে রাবণের হাতে বন্দী হওয়া।

পান্নাদের সঙ্গে মীরাদের কি একটা আত্মীয়তার বন্ধন ছিল। আর বিকাশবাবু এবং বিকাশবাবুর স্ত্রী যদিও প্রকাশ্যে মীরাকে ক্ষমা করেন নি, তবু পান্নার মা মীরাকে গ্রহণ করেছিলেন। আর সেই সূত্রেই মীরা বেড়াতে আসতো পান্নাদের বাড়ি।

একটা দিনের কথা মনে আছে। ঘটেছিল পান্নার দাদার বিয়েতে। বৌভাতের দিনে।

দু-খানা ঘর নিয়ে ওদের কোয়ার্টার। তাই লোক-খাওয়ানোর ব্যবস্থা হয়েছিল আমাদের বাগানে।

আমাদের ভেতর-উঠোনে একরাশ পান নিয়ে বসেছিল পান্না, সেজদি আরো অনেকে। পান সাজছিল ওরা।

হঠাৎ মীরা বললে, পান্না, এই সঙ্গে তোর বিয়েটাও হয়ে গেলে ভাল হতো. না রে ?

পান্না লজ্জায় মুখ নামালো, আর সেজদি বললে, বর কই ? বর আনতে পারিস তো মাসীমাকে বলে দেখি।

—কেন, তিমুদা তো রয়েছে। বলেই খিলখিল করে হেসে উঠল মীরা।

লজ্জায় রাগে ছুটে পালালো পান্না।

সেদিন বিকেলেই মীরা হাসতে হাসতে এসে বললে, পান্না কি বলেছে শুনেছো ?

—বলেছে তিমুদার সঙ্গে বিয়ে হওয়ার চেয়ে গলায় দড়ি দেওয়াও ভাল
শুনে হেসেছিলাম। কিন্তু মনে আঘাত লেগেছিল।

## ২১

পুজোর সময় রাত জেগে যাত্রা দেখছিলাম। হঠাৎ লক্ষ্য করলাম, পান্না ডাকছে।

কাছে যেতেই বললে, আমাকে একটু বাড়ি পৌঁছে দিয়ে আসবে?

—চলো।

নির্জন রাস্তায় বেরিয়ে চুপচাপ পাশাপাশি হেঁটে চলেছি, পান্না হঠাৎ বললে, মীরাদি তোমার নাম করে এতো রাগায় কেন বলো তো?

বললাম, কি জানি।

আবার কিছুক্ষণ চুপচাপ।

হঠাৎ বললাম, মীরা কি বলেছিল মনে আছে তোমার?

পান্না বোধহয় লজ্জা পেলো। তবু ফিসফিস করে বললে, কি বলেছিল?

—সেই যে সেজদি জিজ্ঞেস করেছিল, বর কই, তার উত্তরে? তা যদি হয়, ভালই হয়, না পান্না?

পান্নার গলার স্বরে কেমন যেন অস্বস্তি ফুটলো। লজ্জার স্বরে বললে, জানি না।

দেওদার গাছের নির্জন অন্ধকারটুকু পার হয়েই পান্নাদের বাড়ি, প্রায় পৌঁছে গেছি তখন।

বললাম, না, এড়িয়ে যেয়ো না পান্না। বলো তুমি।

—তুমি জানো। তুমি যা বলবে···শান্ত গলায় উত্তর দিল পান্না। তারপর হঠাৎ ফিরে দাঁড়াল।

সমস্ত শরীরে কি এক উষ্ণতা বোধ করলাম। কি এক অদৃশ্য প্রবৃত্তি। উন্মাদের মতো কাছে টেনে নিলাম, বুকে জড়িয়ে ধরলাম তাকে।

—ছাড়ো তিমুদা, ছেড়ে দাও। ফিসফিস করে পান্না বললে।

তবু সে-কথা যেন স্পর্শ করলো না আমাকে।

চুম্বনের মধ্যে যে এমন এক অদ্ভুত আনন্দ, এমন এক বিচিত্র অনুভূতি, কে জানতো। কে জানতো নারীবক্ষের কোমল স্পর্শে এমন বিচিত্র উন্মাদনা জাগে।

আলিঙ্গন থেকে মুক্তি পেয়েই ছুটে পালালো পান্না।

আর আমার সমস্ত মন যেন হঠাৎ লজ্জায় অনুশোচনায় ডুবে গেল। যেন মস্তো বড় এক অপরাধ করে ফেলেছি।

পান্নার মনেও হয়তো এমনি এক অনুতাপ উঁকি দিয়েছিল। তাই বহুদিন আর দেখা পাই নি তার।

সকাল, দুপুর, সন্ধ্যা। কতোদিন অপেক্ষা করে কটে গেছে! মন নিঃস্ব হয়ে গেছে ব্যর্থতায়।

এমনি ব্যর্থতা যেন দেখেছিলাম নিরুর দাদুর চোখেও। এমনি এক পেয়ে হারানোর ব্যথা।

আমার চোখে যেমন পান্না, তেমনি দাদুর কাছে ছিল ইস্কুল।

হঠাৎ একদিন দুপুরে দেখা গেল লাল পাগড়ি পুলিস স্কুলবাড়িটা ঘেরাও করে ফেলেছে। বন্দুক হাতে কয়েকজন গুর্খা সিপাই টহল দিচ্ছে।

তারপর একজন দারোগা এসে বললে, ইস্কুল সার্চ করবো, পরোয়ানা আছে ছাত্রের নামে।

হেডমাস্টারের দৃষ্টি দেখলাম দাদুর চোখে। কালো চোগা-চাপকান, মাথায় শামলা, বঙ্কিমচন্দ্রকে ছবিতে যেমন দেখায় ঠিক তেমনি। শুধু দাদুর মুখে ছিল এক মুখ সাদা দাড়ি, আর চোখ দুটো বড়-বড়।

একজোড়া শান্ত বড়-বড় চোখ প্রতিবাদ করলো। বললেন, বাইরে যা-খুশি করতে পারেন, এ ইস্কুলের এলকায় আমি আপনাদের সম্রাট পঞ্চম জর্জের চেয়েও বড়। এখানে আমার অধিকারই সবচেয়ে বড়।

দারোগা খুশি করবার চেষ্টা করলে দাদুকে। বললে, সেইজন্যেই তো আপনার অনুমতি চাইছি।

—না। এমন অন্যায় অনুমতি আমি দিতে পারি না। বজ্রগম্ভীর স্বরে দাদু উত্তর দিলেন।

দারোগা হাসল। তারপর ইশারা করতেই জনকয়েক গুর্খা সিপাই ঢুকলো ভেতরে।

দাদু বাধা দিতে গেলেন, তাঁকে একটা ধাক্কা দিয়ে সরিয়ে দিল দারোগা।

তল্লাস করে একটি ছেলেকে গ্রেপ্তার করে নিয়ে গেল তারা।

পরের দিনই শুনলাম, দাদু চাকরি ছেড়ে দেবার ইচ্ছে জানিয়ে চিঠি দিয়েছেন কোম্পানিকে।

ইস্কুলের প্রেসিডেন্ট বোঝাবার চেষ্টা করলো, সি এম ই সাহেব নিজে এসে ক্ষমা চাইলো, কিন্তু দাদু মত ঠিক করে ফেলেছেন তখন।

সমস্ত জিনিসপত্র আসবাব নীলামে তুলে দিয়ে একদিন সত্যিই চলে গেলেন।

বললেন, তিলে তিলে যে পৃথিবী গড়ে তুলতে চেয়েছিলাম, তিল তিল করে তার মৃত্যু ঘটবে আমার চোখের সামনে, সে-দৃশ্য আমি দেখতে চাই না।

চলে গেলেন। যারা গড়ে তোলে, চিরকাল তাদেরই বোধহয় চলে যেতে হয়। রেলের লাইন তো নয়, মৃত্তিকার শরীরের বন্ধন। মাটির পায়ে বেড়ি পরিয়ে দেবার কাজে একদিন সহায়তা করেছিলেন বলেই কি এমন ভাবে বিদায় নিতে হল ?

সমস্ত শহরের, লক্ষ লোকের ভিড় ভেঙে পড়েছিল বিদায় সংবর্ধনার দিনে। হিন্দু মুসলমান খ্রীস্টান, গুজরাতী মারাঠী মাদ্রাজী, সব প্রদেশবাসী এক হয়ে চোখের অশ্রু দিয়ে বিদায় জানিয়েছিল। বুঝেছিলাম, কোনো ঘটনা, আদর্শ বা আইনের অত্যাচার নয়, সব ভেদাভেদের উর্ধ্বে সকল মানুষকে একসূত্রে বাঁধতে পারে শুধু ব্যক্তিত্ব—একজন মানুষের হৃদয়।

বিষণ্ণ মনে সদাশিব জ্যাঠার কাছে চলে গিয়েছিলাম।

বাঘছালের আসনে বসে তুলসীদাস পড়ছিলেন তিনি, সুর করে করে। সুদীর্ঘ স্বাস্থ্যবান শরীর, উন্মুক্ত বক্ষে শ্বেতশুভ্র উপবীত, গৌরবর্ণ প্রশান্ত মুখমণ্ডল।

একটু দূরে নিঃশব্দে বসে পড়লাম।

তন্ময় হয়ে গেয়ে চলেছেন সদাশিব জ্যাঠা :

পহেলা প্রহরমে সবকোই জাগে।
দোসরা প্রহরমে ভোগী ॥
তিসরা প্রহরমে তস্কর জাগে।
চৌঠা প্রহরমে যোগী ॥

সত্যিই তো তাই। প্রথম প্রহরেই সকলে জেগে থাকে। দ্বিতীয় প্রহরে জেগে থাকে শুধু ভোগলিপ্সু, কামার্ত মানুষ। তৃতীয় প্রহরে সকলেই ঘুমোয়, তস্কর ঘুরে বেড়ায় চৌর্যের

লোভে। আর চতুর্থ প্রহর—রাত্রির শেষ প্রহরে জেগে ওঠে শুধু তাপস—যোগসাধনার উদ্দেশে।

হেসেছিলেন সদাশিব জ্যাঠা।—শুধু এই সাধারণ অর্থেই তুলসীদাকে গ্রহণ কোরো না তিমু। আরো গভীর অর্থ আছে এর।

গতিই একমাত্র সত্য। চক্রবৎ ঘুরছে পৃথিবী, মানুষ, সমাজ। ইতিহাস সেও এই চক্রের আবর্তে হারিয়ে ফেলেছে নিজেকে। কিন্তু এই চক্রের মধ্যেও উন্নতি আছে, ক্ষতিবৃদ্ধি আছে, পরিবর্তন আছে। তাই আমাদের দর্শনে সৎসঙ্গ আর সদিচ্ছা পোষণ করতে বলেছে। পরিবেশ আর প্রকৃতিধর্ম···এই দুইয়ের প্রভাবেই মানুষ এবং সমাজ বেড়ে ওঠে। পরিবেশকে যেমন সর্বমুহূর্তে আমরা লঙ্ঘন করতে পারি না, তেমনি আমাদের একাগ্র ইচ্ছাকেও অস্বীকার করতে পারে না পরিবেশ। জ্ঞানের বলে, বিজ্ঞানের বলে এই চক্রবৎ প্রকৃতিকে জয় করে মানুষের কাজে লাগানোই সভ্যতার সাধনা।

একাগ্রতার নাকি পরাজয় নেই সদাশিব জ্যাঠা বলেছিলেন। কিন্তু এই একাগ্রতা তো আমার ভালবাসায় ছিল।

—ছোড়দা তুমি সত্যি ভালবাসো পান্নাকে, সত্যি ? মীরা জিজ্ঞেস করেছিল।

—হ্যাঁ মীরা। হয়তো নিজের জীবনকে এত ভালবাসি না।

মীরা হেসেছিল।—নিজেকে ভালবাসলে অপরকে ভালবাসা যায় না ছোড়দা।

বিশ্বাস হয়নি। মীরা কি নিজেকে ভালবাসতো না ? নিজের ওপর মায়া মমতা নেই এমন মানুষ কি পৃথিবীতে আছে ? কে জানে।

প্রশ্ন জাগতো মনে, কিন্তু সাহস করে জিজ্ঞেস করতে পারিনি কোনোদিন। অথচ কতোবার তো ছুটে গিয়েছি মীরার কাছে, সান্ত্বনা পাবার জন্যে।

পরিমলদাও হাসাহাসি করতেন পান্নার কথা উঠলে।

বলেছিলেন, মীরার কাছে শুনেছি তুমি নাকি কবিতা লেখো। সেই ভাল তিমু, প্রেমের কবিতা লেখাই সহজ। সত্যিকার ভালবাসা মানে বিদ্রোহ, সে তুমি পারবে না।

—পারবো, নিশ্চয়ই পারবো। সাহস যুগিয়েছিলাম পান্নার মনে!

শীত-রাতের সেই ভীরু অভিসার মনে পড়ে।

একে একে সব আলো নিভে যেতো। কাঠের সিঁড়িতে শব্দ হতো। তারপর একসময় টের পেতাম, মা, বাবা, সেজদি সকলে শুয়ে পড়েছে। চারিদিক নিঃশব্দ আর অন্ধকার।

প্রচণ্ড শীতে গরম চাদরটা গায়ে জড়িয়ে এসে অপেক্ষা করতাম বাগানের এক কোণে, শিউলি গাছটার তলায়।

সেদিন ছিল পূর্ণিমার রাত। আর ঠাণ্ডা হাওয়ার দাপট।

প্রতীক্ষার কাল গুনে গুনে হয়তো অধৈর্য হয়ে উঠেছিলাম। পায়চারি করতে করতে কেবলই তাকাচ্ছিলাম পান্নাদের বাড়িটার দিকে!

হঠাৎ নিঃশব্দে কপাট খুললো। দ্রুত পায়ে বেরিয়ে এল পান্না।

কাছে আসতেই বিস্মিত হলাম।—এ কি ? গরম জামা গায়ে দাওনি ? চাদর নাওনি কেন ?

পান্না শীতে কাঁপতে কাঁপতে বললে, গরম জামা চাদর সব মা-র ঘরে। আনতে গেলেই ঘুম ভেঙে যাবে।

বললাম, তবে চলো আমার ঘরে।

—না, না। প্রতিবাদ করে উঠল পান্না।

হাসলাম।—এত অবিশ্বাস ?

কৌতুকের চোখ তুলে তাকালো ও, মৃদু হেসে বললে, অবিশ্বাস তোমাকে নয়।

বলেই আমার চাদরের আধখানা টেনে নিয়ে গায়ে জড়ালে।

বুকের আরো কাছে পেলাম। এত কাছে বোধহয় আর কোনো দিন পাইনি।

অথচ কতো স্বপ্নই না বুনতাম ওকে ঘিরে। কল্পনার রঙ ওর মনে কম ছিল না।

তারপর হঠাৎ একদিন কান্নায় ভেঙে পড়লো। কোনো কথা বললে না, কোনো কারণ জানালো না, শুধু কাঁদলো আর কাঁদলো।

মীরার কাছে ছুটে গেলাম সেদিনই।—কি হয়েছে মীরা ?

মীরাকেও কেমন যেন বিষণ্ণ দেখালো। বললে, সর্বনাশ হয়েছে ছোড়দা।

—কি হয়েছে ?

—বিয়ের ঠিক হয়ে গেছে পান্নার।

হেসে ফেললাম।—যাক সুখে থাকতে পারবে পান্না, গার্ডসাহেবের সঙ্গে মেল ট্রেন আর প্যাসেঞ্জার ট্রেনের দাবা খেলতে পাবে।

উষ্মা প্রকাশ পেলো মীরার কথায়।—তুমি কি বলো তো ?

উত্তর দিলাম না।

কিছুক্ষণ চুপ করে থেকে মীরা বললে, গার্ডসাহেবের ছেলে নয়, মালঞ্চর উপাধ্যায়দের ছেলে অজয়…

—সে কি ? বললাম, চিনি ওকে, শহরের সবাই ওদের কাছে মাথা বিকিয়ে রেখেছে বলে গর্ব করে।

মীরা ভারী গলায় বললে, এর চেয়ে গার্ডসাহেবই ভাল ছিল।

বললাম, কিন্তু ওখানে কি হল মীরা ?

মীরা হঠাৎ হেসে উঠল। মুখে আঁচল গুঁজে হাসতে হাসতে বললে, পাগল হয়ে গেছে বুড়ো! ছেলের জন্যে মেয়ে দেখে গিয়ে শেষে নিজে বিয়ে করতে চেয়েছিল।

মীরা হাসল, কিন্তু আমি হাসতে পারলাম না।

হঠাৎ বললাম, মীরা, পরিমলদা বলেছিল, ভালবাসা মানে বিদ্রোহ। বিদ্রোহ করার সাহস আমারও আছে।

শুনল মীরা, চোখ তুলে তাকালো। বড় বড় চোখজোড়া উজ্জ্বল হয়ে উঠল ওর।

বললে, তাই করো, ছোড়দা, তাই করো।

বাড়ি ফেরার পথে মনে পড়ছিল সদাশিব জ্যাঠার কথা, একাগ্রতা থাকলে পরিবেশকে অস্বীকার করা যায়।

তবু পথ খুঁজে পাইনি, ভরসা দিতে পারিনি পান্নাকে। ওই বয়েসে ভালবাসাই যে পাপ, জানতাম না।

প্রতিদিনের মতোই সকালে বিকেলে এসে বসতো ও মা-র কাছে। গল্প করতো, ঘরকন্নার কাজে সাহায্য করতো মাকে, সেজদিকে। আর আমার সঙ্গে চোখোচোখি হলেই কি যেন খুঁজতো ওর দৃষ্টি, কি যেন জানতে চাইতো।

তারপর একদিন মা বললে, তোর বইপত্র দোতলার ঘরে নিয়ে যা তিমু।

—কেন ?

মা বিস্মিত হল। বললে, শুনিসনি ? পান্নার যে এই বুধবারে বিয়ে! আমাদের বাগানে মেরাপ বাঁধতে লোক আসবে আজ থেকে। হট্টগোলে পড়তে পাবি না।

কোনো কথা বলতে পারিনি। মনে আছে, টেবিলে মাথা রেখে অনেকক্ষণ কেঁদেছিলাম। হ্যাঁ, কান্নাই তো। চোখে জল না এলে কি কান্না বলে না ? সমস্ত বুক যেন ব্যথায় ভেঙে পড়েছিল।

ধীরে ধীরে বইখাতা, জিনিসপত্র সরিয়ে নিয়ে গিয়েছিলাম। যেরূপ বাঁধা হয়েছিল। আলো ঝলমল করে উঠেছিল। লাল শামিয়ানার গায়ে যেন সল্‌মা চুমকির চমক। সমস্ত পৃথিবী যেন খুশিতে উছলে উঠেছিল!

আর আমার চোখে শুধু কান্না। এ এক অবোধ্য ব্যথা। ব্যর্থতার বেদনা, অভিমানের পাথর যেন চেপে বসেছিল বুকের ওপর।

আর মাত্র দুটি দিন।

রাত ঘন হতেই একে একে সকলেই চলে গেল। নির্জনতা পেয়ে আমার একটা হাত চেপে ধরলো মীরা। বললে, এ কি করলে ছোড়দা! পান্না যে তোমাকে বিশ্বাস করেছিল।

হঠাৎ বলে বসলাম, সে বিশ্বাসের মর্যাদা আমি রাখবো মীরা।

তারপর অনেকক্ষণ জল্পনা-কল্পনা হয়েছিল মীরার সঙ্গে। ভালবাসা মানে বিদ্রোহ!

দেশকে ভালবাসাও তো বিদ্রোহ। সেই আগুন একদিন জ্বলে উঠেছিল হিজলীর জেলখানায়। জেলখানা নয়, বারুদ ঘর।

আশ্চর্য। হিজলীর এই জেলখানার চূড়াটার দিকে তাকিয়ে থেকেছি কতদিন চাঁদমারির ময়দানে বেড়াতে গিয়ে। চাঁদমারির ময়দানে সাহেবদের পোলো খেলা দেখেছি কতোবার। ঘোড়া ছুটে চলেছে এদিক থেকে ওদিকে, পিঠের খেলোয়াড়দের হাতে লম্বা স্টিক।

পোলো খেলাটা সাহেবদের দেশ থেকে এসেছে বলে ধারণা ছিল। সদাশিব জ্যাঠা বলেছিলেন, তা নয়, পোলো একেবারে ভারতীয় খেলা, মণিপুরীদের কাছ থেকে সারা পৃথিবীতে ছড়িয়ে পড়েছে।

বড়দিনের মিটিঙে একজন সাহেব ঠাট্টা করে বলেছিল, পোলো খেলায় কোনো ভারতীয় যোগ দেয় না, তার কারণ তারা ভীতু।

সদাশিব জ্যাঠা প্রমাণ দেখিয়েছিলেন, খেলাটাই নাকি ভারতীয়দের কাছ থেকে শিখেছে ওরা।

এর পরও কয়েক বছর পোলো খেলা হয়েছিল। তারপর হঠাৎ বন্ধ হয়ে গেল একদিন। দেখলাম ঘোড়ার পিঠে চড়ে নয়, বন্দুক হাতে নিয়ে চাঁদমারির ময়দানে এসে জড়ো হল সাহেব বাচ্চারা।

বন্দুক ছোঁড়া শিখবে।

টার্গেট প্র্যাকটিস দেখতে যেতাম রবিবারে সকালে। আর অন্যমনস্ক ভাবে হঠাৎ কখনো চোখ পড়তো হিজলীর জেলখানার চূড়ার দিকে।

কি এক রহস্য যেন গুমরে মরে ওখানে, মনে হতো আমার।

নিমাইদাকে দমদম জেলে নিয়ে যাওয়া হয়েছিল ওখান থেকে। কিন্তু নিমাইদার মতো কতো হাজার হাজার দেশ-প্রেমিক যে বন্দী হয়ে পড়ে ছিল ওখানে! বিনা বিচারে!

অথচ, কি আশ্চর্য, বিচারের জন্যই তো হয়েছিল হিজলীর জেলখানা। এত বড় শহরের জন্যে একটা পৃথক আদালতের প্রয়োজন হয়েছিল। তাই কোর্ট তৈরি হয়েছিল ওখানে। ইতিহাসের কি প্রহসন। বিচারালয় হয়ে গেল অবিচারের কেন্দ্র।

সদাশিব জ্যাঠা বলেছিলেন, জেল নয়, বারুদঘর। দেখিস, হঠাৎ একদিন ফেটে পড়বে।

বারুদে আগুন লেগেছিল একদিন। সমস্ত শহর চঞ্চল হয়ে উঠেছিল খবর শুনে। স্তম্ভিত হয়ে গিয়েছিলাম সকলে। এও কি সম্ভব? এমন হতে পারে?

তবে যে সভ্যতার বড়াই করে ইংরেজরা?

লৌহকপাটের ভেতর রাজবন্দীদের আটক করে রেখে বাইরে থেকে গুলি চালিয়েছিল সিপাইরা। জনকয়েক মারা গেল, জখম হল অনেকেই। আর সারা শহর বিদ্রোহী হয়ে উঠল মুহূর্তের মধ্যে।

কলকাতা থেকে নেতারা গেলেন, দাবি করলেন, তদন্ত চাই।

আব স্ট্রাইক ময়দানে যে মিটিং হল, লক্ষ লোকের সেই জনতায় বাবা বললেন, তদন্ত চাই না, ইংরেজের তদন্তকে আমরা চিনি। মৃত রাজবন্দীদের শবদেহ চাই আমরা।

মিটিং থেকে ফিরে আসতেই বাবাকে প্রশ্ন করেছিলাম, কি হবে তদন্ত বন্ধ করে ? শবদেহ চাইলেই তো দিয়ে দেবে ওরা।

বাবা হেসেছিলেন।—শব নয় তিমু, ও হলো দধীচির অস্থি। ঐ শবদেহ চিতায় জ্বলবে দাউ-দাউ করে, লক্ষ লোকেব সামনে। আর ঐ চিতার মুঠো মুঠো ছাই পাঠিয়ে দেবো ভারতবর্ষের প্রতিটি গ্রামে। ছাই নয়, বারুদ হয়ে জ্বলে উঠবে দেশে দেশে।

কিন্তু রাজনীতির পাণ্ডাদের কাছে এ-কথা ভাল লাগেনি। ফলে, কি হাস্যকর তদন্তই না হয়েছিল !

তদন্ত পেশ হওয়ার দিন কয়েক পরেই নিমাইদা ফিরে এলেন।

প্রথমটা চিনতেই পারিনি। রুগ্ণ অসুস্থ শরীর, মুখে খোঁচাখোঁচা দাড়ি, পরনে ময়লা খদ্দরের ধুতি।

বাবা ছিলেন না। বারান্দার বেঞ্চিটায় পা গুটিয়ে বসে নিমাইদা বললো— এক কাপ চা খাওয়া তিমু।

বললাম, মা আসছে খাবার নিয়ে।

নিমাইদা হাত ধরে কাছে টানলে।—বোস্ এখানে। তারপর কি খবর সব বল।

বললাম, এতদিন পরে এলে নিমাইদা, কত কি হয়ে গেল।

নিমাইদা হাসলো। ধীরে ধীরে, বেশ সঙ্কোচের সঙ্গে প্রশ্ন করলো অঞ্জলি ?

চোখে জল এল। বললাম, সেই যদি ফিরলে নিমাইদা. দু-দিন আগে এলে না কেন।

তারপর সব কথা খুলে বললাম। শুনে চুপ করে রইলো।

চা আর খাবার খেয়ে চলে গেলো নিমাইদা।

বললো, শুধু তোদের খবর নিতে এসেছিলাম তিমু। আজকেই পুনা যাচ্ছি, অনেক কাজ পড়ে আছে আমার।

চলে গেলো। আর আমার মনে হল আমাদের নয়, শুধু অঞ্জলিদির খবর নিতে এসেছিল নিমাইদা।

নিমাইদাব সেই হতাশার মুখ ভুলতে পারিনি কোনোদিন।

মীরাকে বলেছিলাম সে-কথা। বলেছিলাম, নিমাইদাও বিদ্রোহ করতো, কিন্তু···

—কিন্তু মানুষের চেয়ে দেশকে বেশি ভালবাসতেন উনি। মীরা উত্তর দিয়েছিল।

আর আমি ? মানুষের চেয়ে নিজেকে !

পান্নার বিয়ের আগের দিনটা বেশ মনে আছে। মীরার সঙ্গে নানান ষড়যন্ত্র করে দুরদুর বুকে ফিরে এলাম।

কিন্তু বাড়ি ফিরতেই কেমন এক ছমছম ভাব। বাবা, মা, সেজদি, সকলেই চুপচাপ বসে আছে। কারও মুখে কোনো কথা নেই। আর বাবার হাতে একটা কাগজ।

—কি হয়েছে মা ? উদগ্রীব হয়ে প্রশ্ন করলাম।

—আমাদের চলে যেতে হবে তিমু। দীর্ঘশ্বাসের সুরে জবাব দিল মা।

তারপর নোটিসটা পড়ে শোনালেন বাবা।

সেজদি বললে, থানা থেকে দিয়ে গেছে একটু আগে।

চলে যেতে হবে। চব্বিশ ঘণ্টার মধ্যে এ শহর ছেড়ে, এই জেলার আওতা ছেড়ে চলে যেতে হবে।

কে যেন একটা ট্যাক্সি ডেকে আনলো। একেবারে আনকোরা নতুন ঝকঝকে ট্যাক্সি।

ট্যাক্সিতে উঠে হঠাৎ চোখ পড়লো পান্নার দিকে। কাছাকাছি প্রতিবেশীরা ভিড় করে দাঁড়িয়ে ছিল, দেখতে পাইনি এতক্ষণ।

দেখলাম উৎসুক চোখ মেলে তাকিয়ে আছে পান্না। আর মীরার চোখে যেন হতাশা।

ট্যাক্সি ছেড়ে দিল।

একটু এগিয়ে এসে মোড় নিতেই কানে গেল সদাশিব জ্যাঠার গুরুগম্ভীর গলায় তুলসীদাস আবৃত্তি।

বোধ হয় মন্দিরের কুয়োয় স্নান করতে করতে গাইছিলেন :

পহেলা প্রহরমে সবকোই জাগে।
দোসরা প্রহরমে ভোগী ৷৷
তিসরা প্রহরমে তস্কর জাগে।
চৌঠা প্রহরমে যোগী।

সত্য, ত্রেতা, দ্বাপর, কলি। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র। বুদ্ধি, বল, অর্থ, শ্রম।

সদাশিব জ্যাঠা সাবধান করে দিয়েছিলেন। বলেছিলেন, আবার প্রথম প্রহর এসেছে তিমু, সকলে জেগে উঠেছে। মন্ত্রতন্ত্রকে সরিয়ে রাজতন্ত্রকে সিংহাসনে বসিয়েছিল মানুষ, রাজতন্ত্র সরিয়ে ধনতন্ত্রকে। এবার দিন এসেছে, বৈশ্য হেরে যাবে, সিংহাসন পাবে শূদ্রের শ্রমশক্তি। কিন্তু চক্রবৎ ঘুরছে সব, সাবধান না হলে সাধারণের কাছ থেকে রাষ্ট্রনীতির ব্রাহ্মণ তার চাতুর্যের বলে, বুদ্ধি আর কৌশলে শক্তি হরণ করবে। ঘুরে চলাই প্রকৃতির নিয়ম, কিন্তু মনুষ্যত্ব হল প্রকৃতিকে জয় করা।

আর বলেছিলেন, প্রথম প্রহরে তো সবাই জাগে, জাগছে সকলেই। কিন্তু এরপরই দ্বিতীয় প্রহরে দেখবে ভোগবিলাসের কাড়াকাড়ি পড়ে যাবে। আজ যারা ত্যাগী কাল তারাই হবে বিলাসী, অর্থলোভী।

—তারপর ?

—তারপর তৃতীয় প্রহরে আসবে চৌর্যবৃত্তির যুগ, ভারতবর্ষ ছেয়ে যাবে তস্করে। কিন্তু সবশেষে আসবে ত্যাগী কর্মীর দল। আসবে জ্ঞানযোগী কর্মযোগী মানুষ। অপেক্ষা করতে হবে, অপেক্ষা করে থাকতে হবে ততদিন।

কিন্তু সে প্রতীক্ষা যে দুঃসহ। ততদিন ধৈর্য ধরে থাকবে মানুষ ?

হঠাৎ নিমাইদার কথা মনে পড়লো। নিমাইদা বলতো, ঐতিহাসিক নিয়মে সবই অনিবার্য, স্বাধীনতাও। কিন্তু অপেক্ষা করে থাকলে তো চলবে না, তাকে কাছে এগিয়ে নিয়ে আসার চেষ্টা করতে হবে আমাদেরই। নিমাইদা কোথায় আজ ?

তন্ময়তা ঘুচে গেল। লেভেল ক্রসিংয়ের গেট উঠতেই হুস করে ছুটে এসে ক্ষণপরেই সাবওয়ের মুখে এসে দাঁড়াল ট্যাক্সিটা।

বাবা হঠাৎ নিজের মনেই বললেন, সব বদলে যাচ্ছে, সব বদলে যাবে !

ঝকঝকে নতুন ট্যাক্সিটা দেখে তাই মনে হয়েছিল। স্টেশনে পৌঁছে একটাও ফিটন দেখতে পাইনি। যে ফিটনে চড়ে, নিরুর দাদু নিউ সেটেলমেণ্টের ইস্কুল দেখতে যেতেন, যে ফিটনে চড়ে রাঙামামীমা স্বামীর ঘর করতে গিয়েছিলেন, যে ফিটনে করে অবনীদা অঞ্জলিদিকে নিয়ে গিয়েছিলেন কলকাতায়।

আর প্লাটফর্মের সাবওয়ের সুড়ঙ্গ-পথে শুঁড়-তোলা সেই হাতির মাথাটা দেখতে পাইনি। সে-জায়গায় একটা ঝকঝকে নতুন ধরনের আলো জ্বলছিল।

বললাম, হাতির মাথাটা কোথায় গেল বাবা ?

সেজদি হেসে বললে, সে কি রে, শুনিসনি ? কোলকাতার হেড আপিসে নিয়ে গিয়ে

রেখেছে সেটা।

কেমন একটা ব্যথা লাগল বুকে। পুরোনোকে বিদায় দিয়ে নতুনকে আহ্বান করার মানেই তো ইতিহাসকে মুছে ফেলা। কিন্তু হাতির শুঁড়-তোলা মাথাটা দেখে ট্রেনের সঙ্গে হাতির যুদ্ধের গল্পটা মনে পড়তো না, মনে পড়লো আজ—সেই স্মৃতিচিহ্ন সরিয়ে ফেলেছে দেখে।

আমাদের চলাও হয়তো এমনি ভাবেই মুছে যাবে এ-মাটির মন থেকে। পান্নার মন থেকেও কি মুছে যাবো আমি ? না না, কক্ষনো না। প্লাটফর্মের ঝনঝন শব্দ, সান্টিঙের আওয়াজ, হুইসল্, ঘন্টি, যাত্রীদের গুঞ্জন, ফেরিওয়ালাদের হাঁকডাক—সব ছাপিয়ে এক বিচিত্র নিস্তব্ধতা যেন থমকে রইলো মনের কোণে। পান্না, পান্না। হ্যাঁ, আবার ফিরে আসবো, আবার দু-হাত বাড়িয়ে কাছে টেনে নেবো।

পান্না কি অপেক্ষা করবে। যতদিন না ফিরে আসার সুযোগ পাই। মন বললে, পান্না অঞ্জলিদির মতো ভীরু না। বুকের মধ্যে অবোধ্য এক ব্যথা বাজলো, দীর্ঘশ্বাস থমকে রইলো। আর দু-চোখের উদাস দৃষ্টি যেন ব্যথার বাতাসে ছায়া ফেলতে চাইলো।

বুক ভরে নিশ্বাস নিলাম। এ বাতাসে আর কোনোদিন বুঝি নিশ্বাস নিতে পাবো না। এই সূর্য বুঝি আর কোনোদিন দেখতে পাবো না। মন যেন চিৎকার করে বলে উঠতে চাইলো, আসবো, আসবো ! ফিরে আসবো পান্না, তোমার জীবনে আমি আবার ফিরে আসবো একদিন। হয়তো ততদিনে তোমার বিয়ে হয়ে যাবে, তবু জানি তোমার মধ্যে কেউ অপেক্ষা করবে।

ট্রেন এল।

উঠে বসলাম সকলে।

আর হঠাৎ পরীর গলা শুনে চমকে উঠলাম।

সুর টেনে টেনে কি যেন বলতে যাচ্ছিল পরী, চোখোচোখি হতেই থেমে গেল। বললে, তিমু তুই ? কোথায় চলেছিস ?

বললাম।

অনেকক্ষণ চুপ করে রইলো পরী। পাশে এসে বসলো। ওর চোখ দুটো হঠাৎ যেন কৌতুকে হেসে উঠে ইঙ্গিতে প্রশ্ন করলো, পান্না ! দীর্ঘশ্বাসেই তার জবাব দিলাম। ক্রমে ক্রমে চোখে জল জমলো পরীর।

জোলো একজোড়া চোখ মেলে জানলার বাইরে তাকিয়ে রইলো পরী।

তারপর ধীরে ধীরে সুটকেস খুলে এক শিশি এসেন্স বের করে দিয়ে বললে, নিয়ে যা এক শিশি, প্রথম দিন নিয়ে বেরিয়েছি। সাহেবরা আমাদের জিনিস তো কিনবে না তিমু, জেল থেকে ছাড়া পেয়ে তাই শেষ পর্যন্ত নাম দিয়েছি মর্নিং ইন্ ইণ্ডিয়া। লেবেলটা ভাল হয়নি ?

আতরের সৌরভে মন ভরে গেল।

তারপর....

গার্ডের হুইসল্ বাজলো, নড়ে উঠল ট্রেনটা ! আর সুটকেসটা হাতে নিয়ে টুপ করে নেমে পড়লো পরী।

ছুটতে ছুটতে গিয়ে পাশের কামরাটায় উঠল।

ট্রেন তখন চলতে শুরু করেছে। প্রথমে লঘুছন্দে, তারপর দ্রুততালে। ক্রমে ক্রমে স্টেশন পার হয়ে ইস্ট কেবিন পার হয়ে ছুটে চললো ট্রেন। শুধু ওভারব্রিজটা দেখা গেল ট্রেনটা বাঁক নিতেই।

এই ওভারব্রিজের ওপর দাঁড়িয়ে কতদিন তাকিয়ে থেকেছি ঘণ্টার পর ঘণ্টা। জংশন স্টেশন তো নয়, যেন এক বিরাট বনস্পতি ঐ দোতলা স্টেশনটা। অগুন্তি রেলের লাইন নয়, যেন শিকড় ছড়িয়ে দিয়েছে চতুর্দিকে। জোড়া-জোড়া রেললাইন পড়ে আছে

পাশাপাশি। কত দেশবিদেশে ছুটে গেছে, কিসের অন্বেষণে কে জানে।

দু-জোড়া লাইন গেছে সাহেবপাড়ার পাশ দিয়ে, ধোবিঘাটের পাশ দিয়ে, তারপর বাঁক নিয়েছে ট্যাংরার হাটের দিকে।

এই জমি নিয়েই নাকি কোম্পানির সঙ্গে মামলা লড়েছিল গ্রামের লোক। বলেছিল, সিংহবাহিনীর বুকের ওপর দিয়ে যেতে দেবো না ইস্পাতের লাইনকে।

আর উপাধ্যায়বাবুরা ধর্ম বিক্রি করেছিল কোম্পানির কাছে।

ঘুষ খেয়ে ফেঁপে ওঠা সেই উপাধ্যায়দের ছেলের সঙ্গে হয়তো বিয়ে হবে পান্নার!

পান্না কি এখনও ভাবছে আমার কথা? কাঁদবে কোনোদিন?

সাহেবপাড়ার ছিমছাম নির্জনতায় একদিন পান্নাকে কাছে পেয়েছিলাম।

বড়দিনের সময় আতসবাজী পোড়ানো হতো চাঁদমারীর ময়দানে। সারা শহরের লোক ভেঙে পড়তো তখন।

পান্নাও এসেছিল, নিরুদের সঙ্গে। তারপর একসময় চুপিচুপি কাছে এসেছিল ও।

আতসবাজীর ভিড় ফেলে রেখে দু-জনে ঘুরে বেড়িয়েছিলাম নির্জন পথে পথে। দু-পাশে কৃষ্ণচূড়া, ইউকেলিপটাস, মুচকুন্দের সারি। জনহীন শান্ত স্তব্ধ পথ। হলুদ নরম মুচকুন্দের ঝরে-পড়া পাপড়ির মৃদু গন্ধ। হালকা বাতাস।

কত স্বপ্ন।

সব পিছনে পড়ে রইলো। মুছে গেল, মিলিয়ে গেল স্মৃতির পট থেকে।

## শেষকথা

তারপর সুদীর্ঘ একটি যুগ পার হয়ে গেছে। ঘুরেছি দেশে দেশে। কত নতুন মানুষ, নতুনতর পরিবেশ। লিখেছি তাদের কথা। সাহিত্যিকের পরিচয় মিলেছে। কিন্তু কোনোদিন সেই শৈশবের ফেলে-আসা দিনগুলিতে ফিরে যেতে ইচ্ছে হয়নি।

ঘুমন্ত শিশুর মতোই নিঃশব্দে পড়ে ছিল সেই অতীতের রঙিন দিনগুলি। কে জানতো, পরিব্রাজক জীবনের শেষে হঠাৎ একদিন এই অনেক-চেনা স্টেশনে এসে ট্রেন থামবে। কানের পাশে সে-নাম শুনতে পাবো। আর ল্যাম্পপোস্টের ধোঁয়াটে জ্যোৎস্নার নীচে অপেক্ষা কববে সে।

—তিমুদা না?

নিজের ডাক-নামটা নিজেই যেন ভুলে গিয়েছিলাম। চমকে চোখ তুলে তাকালাম বিপরীত বার্থের দিকে।

ছোট ছোট দুটি মেয়ের হাত ধরে সুলেশ সৌন্দর্য নিয়ে যে ট্রেনে উঠল তাব মুখের দিকে স্পষ্ট চোখে তাকিয়ে দেখিনি। কিন্তু তার মুখের দিকে তাকিয়ে শুধুই চেনা-চেনা লাগলো, কিন্তু চিনতে পারলাম না। নাম মনে পড়লো না।

কে এই অপরিচিতা? কে?

স্মৃতির গভীরে অনুসন্ধান করেও হদিস পেলাম না এ সুন্দর মুখের। কে এই রহস্যময়ী?

তবু অস্ফুটে বলে ফেললাম, কি খবর? ভাল আছো তো?

হাসল সে।—যাক, চিনতে পেরেছো তা হলে?

চিনতে পারিনি। এ এক অসহ্য দুশ্চিন্তা। একজন আমাকে ক্রমাগত মনে পড়িয়ে দিচ্ছে ফেলে-আসা জীবনের কথা, পরিচিত প্রতিবেশী আর আত্মীয়স্বজনদের কথায় মুখর হয়ে উঠছে, অথচ স্মৃতির পাতা উলটেও খুঁজে পাচ্ছি না তাকে।

তবু চিনতে পেরেছি এমনি ভান করতে হয়।

হিজলের বন থেকে হিজলী। সমুদ্র সৈকতের গভীর অরণ্যের মাঝে হঠাৎ একদিন বেজে উঠেছিল বারো বেহারার ঝুমুর-ঝুম ঝুমুর-ঝুম ! রক্তবরণ ঝালর-দোলানো সোনালী পালকির ঘুঙুর এসে থেমেছিল এখানে। রিচার্ডস সাহেব বজ্রের শক্তি নিয়ে এসে পৌঁছেছিল।

বলেছিল, তোমার দেশের নদীতে যতো বানই ডাকুক আমার হাতে সে বন্দী হবেই।

বন্দী হয়েছিল। মাটি, মানুষ—সব।

পত্তনি নিশানার কাছে তাঁবু ফেলেছিল কোম্পানির সাহেবরা। তারপর ক্রমে ক্রমে লাইন এগিয়ে গেল, রূপনারায়ণের বুকে কংক্রিটের কাঁচুলি বাঁধা হল।

—আচ্ছা তিমুদা, রাউতনাচ মনে আছে ? আজকাল আর হয় না। রাউতাইন বললে মেয়েগুলো চটে যায় আজকাল। খিলখিল করে হেসে উঠল সে।—আজকাল আত্মসম্মান জ্ঞান হয়েছে ওদের।

ঠিক এমনি খিলখিল করে একদিন বিলাইতিও হেসে উঠেছিল। যেন প্রতিবাদ করার মতো কোনো অন্যায় করিনি।

যে-বয়সে কৌতূহলী মন কামলুব্ধ হাতকে বশে রাখতে পারে না সে-বয়সের উদ্ভট পাগলামিকে হেসে উড়িয়ে দিয়েছিল বিলাইতি !

—উঃ, কতকাল পরে দেখা বলো তো। অপরিচিতার কণ্ঠস্বরে কোথায় যেন ব্যথা লুকিয়ে ছিল।

সত্যি, কত সুদীর্ঘ কাল পার হয়ে গেছে।

মনে পড়ে, রবিবার বিকেল হলেই ফিটনটা এসে দাঁড়াতো নিরুদের খিড়কির রাস্তায়। চোগা-চাপকান পরা নিরুর দাদু ধুতি চাদর পরে আসতেন সেদিন। গল্প বলতেন। উটের গাড়ির গল্প। দুটো চাকার ওপর দোতলা গাড়ি, সামনে একটা উট, আর পিছনে একটা।

হঠাৎ খিলখিল করে হেসে উঠল সে।—সেই ছড়াটা মনে আছে তিমুদা ? রেল রেল রেল ?

ঘাড় নেড়ে বললাম, হ্যাঁ। ভারতবর্ষে প্রথম রেললাইন পাতার ছবি ভেসে উঠল যেন চোখের সামনে। ঠিক যেমনটি দাদুর কাছে শুনেছিলাম। মনে পড়লো সুর টেনে টেনে গাইতাম :

রেল রেল রেল
তোমার পায়ে দিই তেল
রেলের কুঠি কতদূর,
ব্যথার পায়ে তেল সিঁদুর।

ট্রেন এসে দাঁড়িয়েছে। আর দল বেঁধে মেয়েরা এসেছে সদ্য স্নান করে এলোচুলে, মটকার শাড়ি পরে। হাতে কুলোর ওপর সিঁদুর আর ফলমূল।

ইঞ্জিনের সামনে এসে কেউ উলু দিল, কেউ শাঁখ বাজালো, তারপর সারি বেঁধে গান ধরলে তারা। ইঞ্জিনের চাকায় তেল দিয়ে তার পায়ের ব্যথা দূর করলো, যেমন করে প্রতিমা বরণ করে তেমনি ভাবে ইঞ্জিনের কপালে সিঁদুর দিল, ফল বাতাসা তুলে ধরলো মুখের কাছে।

যন্ত্র নয় কৈলাস থেকে যেন স্বয়ং নেমে এসেছেন শঙ্করী। মানুষের কষ্ট লাঘব করতে, দুর্ভিক্ষপীড়িত মানুষের মুখে অন্ন দিতে নেমে এসেছেন অন্নপূর্ণা।

—কি ভাবছো ?

বললাম, আচ্ছা, আজকাল মহরমে বাঘের লড়াই হয় ?

—না, তিমুদা। দাঙ্গার পর থেকে কি যে হল, যেমন দুর্গাপুজোর বিসর্জ্জনে আনন্দ নেই, তেমনি মহরমও যেন শুধু মসজিদ পাড়ার পার্বণ। বাঘ সেজে কেউ আর বখশিশ নিতেও আসে না।

দীর্ঘশ্বাস ফেললো সে।

কেমন যেন ব্যথা অনুভব করলাম। তা হলে সত্যিই কি সেই পুরানো দিনের শহরটা বদলে গেছে ? সবই কি বদলে যায় ?

—আশ্চর্য মানুষ তোমরা ! এটা তোমার জন্মস্থান, মাঝে মাঝে এলে তো পারো।

জন্মস্থান ! আলোবৌকে মনে পড়লো।

মাতাল স্বামীকে পরিত্যাগ করে সুখ খুঁজতে এসেছিল আলোবৌ। শান্তি খুঁজেছিল।

অথচ কোনোদিন তো আলোবৌয়ের কথা লিখতে ইচ্ছে হয়নি। সময় পাইনি বলে ?

—সময় পাবে কি করে ? হেসেছিল সে। এখন তুমি মস্ত বড় লেখক, এখন তো আর আমাদের তিমুদা নও। কি, চোখ কপালে তুলছো যে, কোনো খবরই রাখি না ভেবেছিলে ?

বলেছিলাম, আমিই কোনো খবর রাখি না বলে লজ্জিত।

খিলখিল করে হেসে উঠেছিল।—বাব্বা, কি ঘষামাজা কথা বলো আজকাল।

পরক্ষণেই তার চোখে বিষণ্ণতা নেমেছিল। বলেছিল, আমাদের আর কি খবর রাখবে বলো। আমরা যেমন ছিলাম তেমনি আছি।

কথা খুঁজে পাইনি। তবু চিনতে পেরেছি এমনি ভান করতে হয়েছিল। মন যদিও তন্নতন্ন করে খুঁজছিল তাকে। কে এই অপরিচিতা ? কে এই রহস্যময়ী ?

চলন্ত ট্রেনের কামরায় হঠাৎ-দেখা-হওয়া কে এই অনন্তরঙ্গিণী, যে আমার শৈশব জীবনকে, জীবনের প্রথম প্রহরের কথা মনে পড়িয়ে দিল। যে আমাকে আজও মনে রেখেছে, অথচ যাকে আমি চিনতে পারিনি।

—বিয়ে করেছো তো ? হঠাৎ প্রশ্ন করেছিল সে।

—সুযোগ ঘটেনি।

খিলখিল করে আবার হেসে উঠেছিল।—জানতাম। সুযোগ এলেও গ্রহণ করার মতো সাহস নেই তোমার, জানতাম।

চমকে উঠলাম। মনের কোণে যে অপরাধ লুকিয়ে রাখার চেষ্টা করেছি সেই তারে কে যেন নতুন করে ঘা দিল। সুযোগ তো সত্যিই একদিন এসেছিল, গ্রহণ করার সাহস হয়নি সেদিন।

তারপরই কথা পালটেছিল সে। প্রশ্ন করেছিল, আচ্ছা, মেয়ে দুটির মধ্যে কোনটি সুন্দর বলো তো ? এর নাম রেখা, আর এ রেবা। উনি কিন্তু বলেন,··

বলেছিলাম, দুজনেই সুন্দর।

—ও তোমার মন-রাখা কথা। আচ্ছা, সদাশিব জ্যাঠা সন্ন্যাসী হয়ে চলে গেছেন শুনেছো ?

সদাশিব জ্যাঠা সন্ন্যাসী হয়েছেন ? কিন্তু সন্ন্যাসীই তো ছিলেন তিনি।

মনে পড়ে, ভোর বেলায় শুনতে পেতাম তাঁর খড়মের শব্দ, আর জলদগম্ভীর মন্ত্রোচ্চারণ। দীর্ঘ স্বাস্থ্যবান চেহারা, ফরসা বুকে শ্বেতশুভ্র উপবীত। কখনো বা রামায়ণ আবৃত্তি করতে করতে চলেছেন মন্দিরের কুয়োয় স্নান করতে।

—আর নিমাইদা ? পরী ?

—পরীর এখন খুব নাম, আবার জেলে গিয়েছিল। চাঁদা তুলে একটা হাসপাতাল করেছে। আর নিমাইদা এখন লক্ষপতি। ঠিকাদারি করে বড়লোক হয়ে গেছে।

নিমাইদা বড়লোক হলেন আর আবিদ হোসেন ফকির হয়ে চলে গিয়েছিল।

একটা কলম দিয়ে গিয়েছিল আবিদ হোসেন।—আমাকে নিয়ে একটা কাহানী লিখো ছোটাসাব।

কলমটা কোথায় যে হারিয়ে গেল! তেমনি আবিদ হোসেন নিজেও হারিয়ে গিয়েছিল আমার মন থেকে।

কত কিছুই তো হারিয়ে গেছে। দাদু, রাণা মাস্টার, রাঙামামীমা।

প্রদীপের শিখার ওপর আঙুল রেখে রাঙামামীমা বলেছিলেন, আগুনে পুড়তে নাকি কষ্ট হয় তিমু? কই কষ্ট?

আর মনে পড়ে এলা বেলা দুই যমজ বোনকে। মনে পড়ে সেই ছড়াটা শুনলে কেমন চটে যেতো দু-বোনই।

অঞ্জলিদির মা আর নিভামাসীর রসিকতা। তাঁর কাছেই শোনা সীতা কোলম্যানের গল্প। সীতা কোলম্যানের বংশের রবার্ট আর ক্লারাকে।

প্রতি রবিবারে কবরে ফুল দিযে যেতো তারা।

কিন্তু সুধাদি? সুধাদির কি হল? বিয়ে হয়েছে? না, গুণ্ডারা ধরে নিয়ে গিয়েছিল এই অপবাদে আজীবন কুমারী থাকতে হয়েছে সুধাদিকে?

মুস্তাফা? গার্ডসাহেব? মীরা আর পবিমলদা?

আর আডকাঠি অবনীদা। গ্লানিব জীবন থেকে, আত্মহত্যার অভিশাপ থেকে অঞ্জলিদিকে রক্ষা করেছিলেন!

কিন্তু ফুলজান বিবি স্টুয়ার্ট সাহেবেব সঙ্গে পালিয়ে গিয়ে সুখ পেয়েছিল, মুক্তি পেয়েছিল?

ট্রেনের কামবায দেখা হওয়া সেই অনন্তরঙ্গিনী খিলখিল কবে হেসে উঠে বলেছিল, আমাদের নিয়ে তো একটা বই লিখলে পারো, তিমুদা। লেখো না একটা বই।

হেসেছিলাম তার কথা শুনে।

—হাসছো যে? যায় না, আমাদের নিয়ে বই লেখা যায় না?

বলেছিলাম, লিখবো।

—সত্যি লেখো তিমুদা। বানানো গল্প তো কতই লিখেছো, সত্যিকার গল্প লেখো না একটা। ঠোঁট টিপে হেসেছিল সে।

পরক্ষণেই বলেছিল, তোমার সব লেখাই পড়ি, যখনই নতুন কিছু দেখি, মনে হয় এইবার বুঝি তিমুদা আমাদের নিয়ে লিখবে। কিন্তু কিছুই তো লিখলে না।

তারপর অনেকক্ষণ চুপচাপ বসেছিলাম, কোনো কথা হয়নি।

হয়তো দু-জনের মনেই বিগত দিনের ছবি ভেসে উঠেছিল। জানলায় মুখ রেখে বাইরের আকাশের দিকে তাকিয়ে বসে ছিল সে। যখন মুখ ফেরালো, মনে হল যেন চোখ ছলছল করছে তার।

ধীরে ধীবে প্রশ্ন করেছিল, মাসীমা ভাল আছেন, মেসোমশাই?

—হ্যাঁ।

দীর্ঘশ্বাসের শব্দটাও শুনতে পেয়েছিলাম।

তাবপব একসময একটি ছোট স্টেশনে এসে ট্রেন থামলো।

উঠে দাঁড়াল সে।—চলি তিমুদা। এখানেই নামবো। ও এখন এখানেই রিলিভিং করছে।

জিনিসপত্র নামাতে সাহায্য করলাম, মেয়ে দুটিকে কোলে করে প্লাটফর্মে নামিয়ে দিলাম।

বিষণ্ণ হাসি হাসলে সে বিদায়ের দৃষ্টি দিয়ে।

বললে, তিমুদা, এসো না একদিন সময় করে। সত্যি, কত কথা ছিল কিছুই বলা হল না। আসবে একদিন ?

—আসবো।

—সত্যি আসবে একদিন। ঐ যে কাঠের জাফরির পাশে মাধবীলতার ঝাড়, ঐ তো আমাদের কোয়ার্টার। পাশেরটা স্টেশন মাস্টারের।

—আচ্ছা আসবো একদিন।

—তা হলে, আজই এসো না। নামবে ?

বললাম, আসবো, আজ নয়। সত্যি আসবো একদিন।

—যে-কোনো শনিবার এসে সোমবারে চলে যেয়ো, কথা দিচ্ছি ছেড়ে দেবো।

বললাম, আসবো, আসবো একদিন।

হাত নেড়ে বিদায় জানালো সে। অদৃশ্য হয়ে গেল ক্রমে ক্রমে।

আর অদৃশ্য হওয়ার আগের মুহূর্ত পর্যন্ত দেখলাম, তাকিয়ে আছে সে, হাত নাড়ছে।

নির্জন কামরার স্তব্ধতায় মন ফিরে এল একটু পরেই।

অনুশোচনায় দগ্ধ হল মন।

কে এই অপরিচিতা ? যাকে একদিন গভীর অন্তরঙ্গতায় চিনতাম, অথচ আজ যাকে চিনতে পারলাম না।

এমন দুঃসহ প্রশ্ন আর কখনও বুঝি বোলতাব হুল্ ফোটায়নি।

ইচ্ছা হল চিৎকারে করে জিজ্ঞেস করি, কে তুমি ? কে ? আমি মিথ্যাব ভান করেছি, কিন্তু চিনতে পারিনি তোমাকে।

কত দিন মাস কেটে গেছে। এ প্রশ্নের উত্তর খুঁজে পাইনি। তারপর একদিন বিস্মৃতির মধ্যে ডুবে গিয়েছিলাম।

ভুলে গিয়েছিলাম। সব, সব ভুলে গিয়েছিলাম।

হঠাৎ সেদিন প্রকাশকের ঠিকানায় লেখা একখানা নীল খাম পেলাম। বেশ কিছুদিন থেকে চিঠিটা তাঁর কাছে পড়ে আছে।

গোটা-গোটা হরফে নাম ঠিকানা লেখা।

আর সুন্দর ছাঁদের তিন লাইনের চিঠি।

তিমুদা।

আসবে কথা দিয়েছিলে। কত শনিবারের বিকেল তো অপেক্ষা করে কেটে গেল। আসবে না একদিন ? সত্যি, কত কথা ছিল তোমার সঙ্গে। এসো না একদিন। আসবে ?

ইতি—

কে বলো তো ?

সমুদ্রে বুঝি অনেক শান্তি। সমুদ্রে আছে স্বাধীনতা।

মানুষের জীবনও হয়তো এমনই সমুদ্র আর দ্বীপে আনাগোনা। মুক্তির আনন্দে হাঁপিয়ে ওঠে মানুষ। বিশাল জনতার ভেতর ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপ গড়ে নিতে চায়। দেশ আর সমাজের, লোভ আর মমতার ছোট ছোট দ্বীপ গড়ে নেয়। মুক্তি থেকে ফিরে পেতে চায় অসীম বন্ধন। তারপর একদিন সেই দ্বীপ মনে হয় অসহ্য জীবন। ঘরের প্রাচীর ভেঙে সমুদ্রের, জীবনের মুক্তি পেতে চায়।

শুধু এই আনাগোনা, দ্বীপ থেকে সমুদ্রে, আর সমুদ্র ছেড়ে দ্বীপে ফিরে আসা।

ছোট্ট এই টিয়ারঙ দ্বীপ। কেউ আসে সম্পদের লোভে, কেউ পথ ভুলে, কেউ শুধু সুখশান্তির প্রেমময় নীড় খুঁজে খুঁজে। তারপর একদিন ফিরে যেতে হয়, সমুদ্রের ডাকে। ভুল পথ ভুলে গিয়ে, স্বপ্ননীড় ভেঙে দিয়ে, আরো কিছু সম্পদের লোভে। মুক্তির নেশায় তারা দ্বীপের আকাশে দেখে মৃত্যুর ইশারা।

মনে ভাবে, সমুদ্রে বুঝি অনেক শান্তি, সমুদ্রে আছে স্বাধীনতা। জীবনের সমুদ্রেও আছে এমনই এক বিচিত্র উন্মাদনা। তবু সে-মুক্তির আনন্দে হাঁপিয়ে ওঠে মানুষ. অসহ্য মনে হয় অসীম সাগর। তাই ফের ফিরে পেতে চায় মায়া আর মমতার, সংসারের দ্বীপ. ফিরে আসে। নীল ঢেউ এসে দেখে দ্বীপ তার বোবা হয়ে গেছে।

টিয়ার পালকের মতো ছোট্ট একটু সবুজের দ্বীপ। দ্বীপ সত্যিই। বঙ্গোপসাগরের ওপরে নুড়ি পাথরের মতো ছড়িয়ে ছিটিয়ে পড়ে আছে বিক্ষিপ্তভাবে। মাতলা, রায়মঙ্গল, কাঙ্গা নদীর মোহনা থেকে হরিণঘাটা, তেঁতুলিয়া, হাতীয়া নদীর সাগর-সঙ্গমে এই ছোট ছোট দ্বীপের সারি নামহীনভাবে মানচিত্রের গায়ে চিহ্নিত হয়ে আছে, টিকে আছে সমুদ্র উপকূলের তরঙ্গোচ্ছ্বাস প্রতিহত করে। জনবিজন এই দ্বীপগুলির খবর রাখে না কেউ। দ্বীপ বলে এগুলিকে যেন স্বীকার করাও চলে না, এত ক্ষুদ্র।

মাতালি, রোদপোয়া, টিয়ারঙ এমনি সব বিচিত্র নামকরণ এই সমুদ্রে ভাসা মৃত্তিকাশ্রেণীর। মানচিত্রে বা সরকারী নথিপত্রে কোনো নামের সন্ধান মেলে, কোনোটির মেলে না, তবু স্থানীয় অধিবাসীদের কাছে তা সার্থকনামা। মাতাল ঢেউ আছড়ে পড়ছে প্রতিমুহূর্তে, তাই হয়তো দ্বীপের নাম মাতালি। সমুদ্রের উপর পিঠ ভাসিয়ে রোদ পোয়ায় রোদপোয়া। আর টিয়ারঙ যেন টিয়াপাখির খসে পড়া পালক। সমস্ত দ্বীপ যেন সবুজের বন্যা। সবুজের বন্যায় বুনো গাছের চূড়া ছেয়ে যায় ফাল্গুনের রক্ত-লাল ফুলে ফলে। সবুজ টিয়ার লাল ঠোঁটের মতো দেখায় তখন। তাই হয়তো দ্বীপের নাম টিয়ারঙ।

টিয়ারঙ দ্বীপে এখন হয়তো আবার স্টিফেন্স কোম্পানির কুঠি বসেছে। চাষী-মজুরের ভিড় জমেছে আবার।

স্টিফেন্স সাহেবের স্টীমার প্রথম যেদিন টিয়ারঙে এসে নোঙর ফেলেছিল সেদিন এই

টিয়ারঙ দ্বীপের বাসিন্দারা সমুদ্রে নৌকো ভাসিয়ে মাছ ধরত শুধু, চাষ করত মেয়েরা, পুরুষদের কেউ কেউ উদ্বৃত্ত ফসল আর শুঁটকী মাছ বেচে আসত দূরের কোনো হাটে। ঝিনুক আর শামুক কুড়িয়ে, পুড়িয়ে, কলিচুন বানাত কেউ, কেউ বা নৌকো বোঝাই করে বেচে আসত চট্টগ্রামের গদিতে।

স্টিফেন্স সাহেব চাকরি করতেন হ্যামিল্টন কোম্পানির জমিদারীতে। বাঁ হাতে চাকরি এবং ডান হাতে ব্যবসা করতে করতে হঠাৎ ফুলে-ফেঁপে উঠলেন তিনি। চাকরি ছেড়ে কাঠের ব্যবসা জাঁকিয়ে বসলেন সারা সুন্দরবনের দক্ষিণ সীমান্ত জুড়ে।

এই কাঠের খোঁজেই স্টিফেন্স সাহেবের স্টীমার এসে নোঙর ফেলেছিল টিয়ারঙে।

ছোট্ট দ্বীপ টিয়ারঙ। সমুদ্রের ঢেউ এসে পড়ছে তীরের ওপর। অবিরাম তরঙ্গের আঘাতে এতটুকু একটা দ্বীপ কি করে যে টিকে রয়েছে ভাবলে বিস্মিত হতে হয়। তবু বছরের পর বছর রোদে ঝলমল করে ওঠে টিয়ারঙের সবুজ বন, রক্তলাল শাল পলাশ, বুনো গাছের ফুল।

মাত্র তিরিশ চল্লিশ ঘর বাসিন্দা টিয়ারঙের। গায়ের রঙে তাদের একটু হয়তো বা হলুদের আভা। কিন্তু চমৎকার স্বাস্থ্য প্রত্যেকটি মেয়েপুরুষের। দেহের গড়নে, মুখের ভাষায়—উপজাতিসুলভ।

শোনা যায়, পর্তুগীজ হার্মাদ দস্যুর দল যখন বাংলায় আর উড়িষ্যায় লুঠতরাজ ডাকাতি করে বেড়াত, সে-সময় আর-পাঁচটা দ্বীপের মতোই এই টিয়ারঙও ছিল তাদের আশ্রয়স্থল। আওরঙজেবের আমলে শায়েস্তা খাঁ বাংলার সীমান্ত থেকে হার্মাদদের নির্মূল করার পর কিছুসংখ্যক পর্তুগীজ এখানে এসে বসবাস শুরু করে। মগধাওনির পর কয়েকটি মগ পরিবারও এখানে পালিয়ে আসে। তারপর মগ, পর্তুগীজ ও টিয়ারঙের আদিম অধিবাসীদের রক্ত-সংমিশ্রণে যে-জাত গড়ে ওঠে তাদের অনেকেই দূরে দূরে অন্নসংস্থানের আশায় সরে গেলেও তিরিশ চল্লিশটি পরিবার রয়ে গেল এই টিয়ারঙে।

এদের সুন্দর স্বাস্থ্য এবং সুন্দর চেহারার কারণও বোধহয় এইটুকুই।

সব কটি পরিবারই ডিঙি নৌকোয় মাছ ধরে, জমি চষে, স্বভাবজ নারকেল পাতার ছাউনি বুনে ঘর বানায়, ঝুনো নারকেল আর নারকেল ছোবড়ার দড়ি বিক্রি করে আসে দূর দূর গঞ্জে। কারও বা চুনের ভাটা। ঝিনুক, শামুক, শঙ্খ পুড়িয়ে কলিচুন বানায় তারা, বেচে আসে গঞ্জের মহাজনকে।

এমনিভাবেই দিন কেটে যায় এদের। পৃথিবীর কোথায় কি-হল না-হল খবর রাখে না।

প্রত্যেকটি পরিবারের মেয়েপুরুষ ছেলেপিলের নাম যদিও বাঙালীদের মতোই, ভাষাও বিকৃত বাংলা, কিন্তু পদবীগুলো অদ্ভুত। বোধহয় মগ এবং পর্তুগীজ পদবীর অপভ্রংশ, কিংবা উপজাতীয়।

কয়েক ঘর মুসলমানও আছে এদের মধ্যে। অর্থাৎ নাম দেখে বোঝা যায় তারা মুসলমান। নাম ছাড়া আর সব দিক থেকেই তারা এক জাতি। আচার-বিচার সকলেরই এক। বিয়েও হয় পরস্পরের মধ্যে কোনো বাছবিচার না রেখেই। বিয়ের পর ছাড়ন আছে, সাঙাও আছে।

পরিবেশটা যতখানি ছন্নছাড়া, জীবনধারনের পথ যত বন্ধুর, মানুষগুলোও তেমনি রুক্ষ আর রূঢ়। যদিও এমনিতে বড় ঠাণ্ডা, শান্তিপ্রিয়, কিন্তু যৌবনের গরম রক্ত যখন কোনো মেয়ের দিকে লোভের দৃষ্টি দেয় তখন তাকে বাহুবলে কেড়ে আনতে যেমন নীতিতে বাধে না এদের, তেমনি মন-দেওয়া পুরুষের প্রতি অন্য মেয়ের দৃষ্টি পড়লে চকচকে খুনিয়া বের করে তার পেটে বসিয়ে দিতেও পিছপাও নয় টিয়ারঙের প্রেমিকার জাত।

'খুনিয়া' অস্ত্রটা দেখলেই বোঝা যায় পর্তুগীজ এবং মগ দস্যুদের রক্ত বইছে এদের শিরায়

উপশিরায়। একটা সামুদ্রিক মাছের মাথার ওপরকার ছুঁচলো এবং গোল করাতের মতো 'খুনিয়া' দিয়ে এরা ধান কাটে, মানুষ খুন করে। কাস্তের মতো এতখানি গোল নয়, কিন্তু করাতের মতোই কাটা কাটা দাঁত আছে তার ভিতরে বাইরে—দু-দিকেই। অর্থাৎ কাস্তের ডগাটা যদি ছুঁচলো হয় এবং তার দুপাশেই যদি ধারাল দাঁত থাকে তা হলেই 'খুনিয়া'র চেহারাটা বোঝা যাবে।

হাঁড়ি কলসী রাখার বিড়ের মতো চ্যাপটা খোঁপা মেয়েদের মাথার ওপর,তার ওপর গোল চিরুনি বসানো থাকে এই খুনিয়া।

গরিব সকলেই, খেটেখুটে দিন গুজরান হয়। তবু দু-চার ঘর আছে যাদের বংশগৌরব কম নয়। জাতের মাহাত্ম্য আর বংশের গর্ব যেমন সর্বত্রই জনশ্রুতি ছাড়া কিছু নয়, এখানেও তাই।

ফিরুজা বানুরা বলে, কোন এক নবাব নাকি তার মেয়েদের নিয়ে পালিয়ে গিয়েছিল বাংলা দেশ থেকে। তারপর ডাকাতের হাতে তারা সকলেই প্রাণ দিয়েছিল, শুধু পালিয়ে এসেছিল একটি মেয়ে। সেই মেয়েরই বংশধর তারা।

শুনে মনে হতে পারে শাহ সুজা যখন আওরঙজেবের ভয়ে পালিয়ে এসেছিলেন মেয়েদের সঙ্গে নিয়ে, এবং সুজার শেষ জীবনের সঠিক খবর যখন জানা যায়নি, তখন তাঁর কোনো এক মেয়ে হয়তো এ-দ্বীপে পালিয়ে এসেছিল। এ পর্যন্ত ভাবা যেতে পারে, বিশ্বাস করা যায় না। কারণ ফিরুজাদের কেউই জানে না শাহ সুজা বলে কেউ কখনো ছিল কি না। যেমন সে নিজেই জানে না যে তার নামটা ফিরোজা বানুর অপভ্রংশ।

এসব জানবার বাসনাও নেই দ্বীপের লোকগুলির। বাইরের পৃথিবীর সঙ্গে যেটুকু সম্পর্ক তা শুধু জনকয়েক পুরুষের, যারা নৌকো বোঝাই করে নারকেল এবং শুঁটকী মাছ নিয়ে গিয়ে বেচে আসত দু-মাসে ছ-মাসে একবার। ফেরার পথে কিনে আনত দু-চারটে জরুরী তৈজসপত্র।

তাই টিয়ারঙের তীর ঘেঁষে যেদিন প্রথম একখানা স্টীমার এল, সবাই অবাক চোখ মেলে তাকিয়ে দেখল। দেখতে দেখতে ছুটে গেল। তিরিশ চল্লিশটি পরিবারের একটি লোকও বুঝি বাকি রইল না। সকলেই সারবন্দী হয়ে পাড়ে গিয়ে দাঁড়িয়ে রইল স্টীমারের দিকে তাকিয়ে।

এত বড় নৌকো তারা কখনো দেখেনি। ডিঙি নিয়ে মাছ ধরতে গিয়ে যেদিন ফিরতে রাত হয়ে গেছে সেদিন শুধু দেখেছে দূরে দূরে জলটুঙির ক্ষীণ আলো, আর দেখেছে জলপুলিসের নৌকো। তাও বছরে দু-বার তারা এদিকে টহল দিয়ে যায় কিনা সন্দেহ। শুধু যারা গঞ্জে যেত তারাই বললে, এর নাম ইস্টিমার, দাঁড় টানবার লাগে না, কলের নৌকা এটা।

প্রথমবারে স্টীমার এসে তীরে ভিড়তে পারল না।

দু-খানা ডিঙি নৌকো নামিয়ে দেওয়া হল স্টীমারের গা থেকে। আর সেই ডিঙি দুটো এসে ভিড়ল তীরে।

জনসাতেক লোক নেমে এল। একজন সাহেব। হাতে বন্দুক, মাথায় শোলা হ্যাট, পরনে কোটপ্যান্ট। আর দুজন সাহেবী পোশাকে বাঙালী।

বুড়ো মাধো কোলাসো দু-দুবার চট্টগ্রামে গিয়েছে মাল বেচে ফিরে আসার সময়। টিয়ারঙের লোকদের কাছে সে শুধু বৃদ্ধ নয়, জ্ঞানবৃদ্ধ।

তাই ফিরুজা তার গা ঘেঁষে দাঁড়িয়ে অবাক চোখ চেয়ে নবাগতদের দেখতে দেখতে জিগ্যেস করলে, কে ওই মানুষগুলান ? ঠগী নাকিন ?

প্রশ্নের সঙ্গে সঙ্গে নিজের অজান্তে হাতটা তার খোঁপায় গিয়ে ঠেকেছে। অর্থাৎ খুনিয়া

ঠিক আছে কিনা।

মাধো কোলাসোও ভয় পেয়েছিল। তবু এতগুলো লোকের সামনে ভয়টা চাপা না দিয়ে উপায় নেই।

তাই তাচ্ছিল্যের ভাবে সে বললে, কালেট্যার সাহেব হবে। গোরা সাহেব।

অর্থাৎ কালেক্টর সাহেব।

মাধো কোলাসোর দোষ নেই। তার ধারণা, গোরা সাহেব মাত্রেই কালেক্টর।

মিস্টার স্টিফেন্স ততক্ষণে লোকগুলোর মুখের ওপর একচক্কর চোখ দুটো বুলিয়ে নিয়ে মাধো কোলাসোকে বেছে নিয়েছে সবচেয়ে বুড়ো দেখে।

এবার দু-হাত বাড়িয়ে হাসিমুখে এগিয়ে এসে মাধোকে জড়িয়ে ধরল সে। মাধো বুঝল, সাহেব তাদের কোনো ক্ষতি করতে আসেনি। হঠাৎ সেও এক-বুক দাড়ির ফাঁকে হেসে উঠল খলখল করে, তারপর দু-হাতে চেপে ধরল সাহেবের চওড়া পিঠটা।

অন্য লোকগুলো তখনো সম্পূর্ণ বিশ্বাস করতে পারেনি। তন্ন তন্ন করে যেন যাচাই করে দেখছে লোকগুলোকে।

মাধোকে হাসতে দেখে ফিরুজাব ভয় কেটে গেল। হয়তো খানিকটা কৌতূহল, হয়তো বা আর সকলকে তার সাহসের প্রমাণ দেখাবার জন্যেই সেও হাসিহাসি মুখে এগিয়ে এল সাহেবের কাছে।

বন্দুকের গায়ে নরম করে হাত বুলিয়ে সপ্রশ্ন চোখ তুলে বললে, এটা কি কামের গা গোরা ?

ফিরে তাকাল স্টিফেন্স। ফিরে তাকিয়েই মুগ্ধ হল। এমন স্বাস্থ্য এমন রূপ এই জংলা দ্বীপে ?

বাঁশ দিয়ে বানানো হাত-তাঁতে বোনা লাল-কালোর নকশা-কাটা ঘাগরা, পরিপূর্ণ বুকে হলুদ রঙের কাঁচুলি, তার ওপর একটা শাদা গামছার মতো ওড়না জড়ানো।

সাহেবকে একদৃষ্টে তার দিকে তাকিয়ে থাকতে দেখে লজ্জা পেল ফিরুজা। তবু কৌতূহল গেল না।

বললে, এটা কি কামের গা গোরা সাহেব ?

প্রশ্ন শুনে হো হো করে হেসে উঠল স্টিফেন্স। তারপর বন্দুকটা তুলে উড়ন্ত এক ঝাঁক হরিয়ালের দিকে লক্ষ্য করে গুলি ছুঁড়ল।

গুলির শব্দে চমকে উঠল সকলে। ভয়ে মাধোকে জড়িয়ে ধরল ফিরুজা।

পরক্ষণেই দেখলে একটা হলুদরঙা হরিয়াল টাল খেতে খেতে দলছাড়া হয়ে নীচে এসে পড়ল।

ছুটে গিয়ে সবাই দেখলে রক্তাক্ত হরিয়ালটা মরে গেছে।

খলখল করে শব্দ করে মেয়েপুরুষ সবাই হেসে উঠল সাহেবের কৃতিত্বে। ভয়ে বিস্ময়ে তাকাল বন্দুকটার দিকে।

আর চ্যাটার্জি বললে, ইউ হ্যাভ ওঅ্যান দি ফার্স্ট রাউণ্ড।

সত্যিই তাই। দ্বীপের লোকগুলো বন্ধু হয়ে গেল এই একটা ঘটনায়। যুদ্ধের প্রথম দফায় জয় হল স্টিফেন্সের। লোকগুলোর মনে যেটুকু অবিশ্বাস ছিল মুছে গেল। যেটুকু ভয় ছিল আরো বেড়ে গেল।

খুনিয়ায় হাত দেওয়ার যে কোনো দাম নেই তা বুঝতে পেরেই যেন ঠাণ্ডা হয়ে গেল সব রক্ত। যার হাতে এমন অদ্ভুত অস্ত্র তাকে বন্ধু মনে করা ছাড়া উপায় কি !

জনকয়েক শুধু ভয় পেল না। তারা গোরা সাহেব দেখেছে, বন্দুক দেখেছে, সন্দ্বীপে

কিংবা চট্টগ্রামে মাল বেচতে গিয়ে।

স্টিফেন্সের দল এবার চলল টিয়ারঙের বনে। পিছনে পিছনে দ্বীপের মেয়েপুরুষ। গোরাটা কেন এসেছে তা কেউই বুঝতে পারল না।

তারা শুধু অবাক বিস্ময়ে চেয়ে রইল। দেখলে বনের গাছগুলো পরীক্ষা করে দেখছে স্টিফেন্স। কি যেন বলা কওয়া করছে নিজেদের মধ্যে। জলপুলিসের নৌকো করে এর আগেও নতুন লোক এসেছে, বাইরের জগতের লোক এসেছে। তারপর চলেও গেছে। কিন্তু এরা যেন অন্য ধারার মানুষ!

সারাটা দিন ঘোরাঘুরি করে টিফিন ক্যারিয়ারে নিয়ে আসা খাবার খেয়ে তীরের দিকে ফিরে এল স্টিফেন্সের দল।

বাচ্চাগুলোকে লজেন্স বিস্কুট দিয়ে, মেয়েদের কাচের জলচুড়ি পরিয়ে, জোয়ানদের দিকে মুঠো মুঠো পয়সা ছড়িয়ে দিয়ে ডিঙিতে করে স্টীমারে ফিরে গেল তারা।

খুশি খুশি মুখে সকলে তাকিয়ে রইল যতক্ষণ স্টীমারটা দেখা গেল।

তারপর স্টীমার অদৃশ্য হতে ফিরুজা অস্ফুটে বললে, গোরাটা মানুষ ভালো লাগে।

## ২

সাহেবের দল এসেছিল। সাহেবের দল চলে গেছে। কিন্তু টিয়ারঙের মনে রোমাঞ্চ বুনে দিয়ে গেছে তারা। আগেকার মতোই চাষ করে মাছ ধরে দিন কাটে, অন্নসংস্থান হয়। কিন্তু থেকে থেকে স্মৃতির তারে কোথায় যেন মিষ্টি একটা সুর বেজে ওঠে।

টিয়ারঙের সবাই মনে মনে চায় গোরার দল আবার ফিরে আসুক।

মেয়েরা কাচের জলচুড়িগুলো ঘুরিয়ে ঘুরিয়ে দেখে, গঞ্জে যাওয়ার সময় পুরুষদের কাছে বায়না ধরে, এমনি চুড়ি এনে দিতে হবে তাদের।

পুরুষগুলো হাসে। এত শৌখিন হলে আর ভাত জুটবে না তাদের। একজোড়া চুড়ির পয়সায় এক কুঞ্চি চাল পাওয়া যায়।

পুরুষগুলোও অবশ্য চায় গোরার দল ফিরে আসুক। এক ডিঙি শুঁটকী বেচে যে-পয়সা পায় তারা গঞ্জে, ততগুলো পয়সা ছড়িয়ে ছিটিয়ে দিয়ে গেছে গোরার দল। লুটোপুটি করে কুড়িয়ে নিয়েছে তারা। এমনভাবে যারা পয়সা ছড়াতে পারে, না জানি তাদের কত পয়সাই আছে।

কোপাই কাঁধে নিয়ে বনের ভেতর থেকে জ্বালানি যোগাড় করে আনতে যায় পুরুষগুলো, মেয়েগুলো কাঠ-পাতার বোঝা মাথায় নিয়ে ফিরে আসে। আর সেই ফাঁকে হেলেদুলে হাসতে হাসতে হঠাৎ এক একসময় আনমনা হয়ে যায়।

বালির ওপর তাদের পায়ের শব্দ হতেই ক্ষুদে ক্ষুদে কাঁকড়াগুলো দল পাকিয়ে ছুটে পালায়। সেদিকে তাকিয়ে খিলখিল করে হেসে ওঠে মেয়েগুলো।

বাতাসের গায়ে সে-হাসি ধাক্কা খেয়ে ফিরে আসে, অনেকটা পাহাড়ের গায়ে-লাগা প্রতিধ্বনির মতো। সঙ্গে সঙ্গে সমুদ্রের দিকে ফিরে তাকায় তারা, পায়ের গতি থেমে যায় আপনা থেকেই।

মনে হয় সমুদ্রের মধ্যে থেকে কারা যেন হেসে উঠল।

উদাস সরল দৃষ্টি মেলে দেয় ফিরুজাও। অনিমেষ চেয়ে থাকে, যেখানে একদিন গোরা সাহেবের ইস্টিমার এসে থেমেছিল।

—ডাঁড়াস কেন রে ফিরুজা? পিছন থেকে পুরুষকণ্ঠে কে যেন ঠাট্টা করে বলে, লাগর

তর আসবে নাই রে, আসবে নাই।

ফিরুজা সশব্দে হেসে উঠে বলে, না আসুক গিয়া। মন লাগে তো পান্‌সি নিয়া চলে যাব লাগরের কাছ বরাবরকে।

বলেই বালিতে এক পা গেঁথে দিয়ে থেমে পড়ে। তরতর করে সঙ্গীসাথী সবাই এগিয়ে যায় হাসতে হাসতে। জানে তারা কেন থামল ফিরুজা, কেন থামে।

মদ্‌না এসে পৌঁছয়, পাশে দাঁড়ায়।

জোয়ান চেহাবা, খালি গায়ে হলদে আভা। মাথায় একরাশ ফাঁপানো কটা কটা চুল। কাঁধে কোপাই।

রসিকতা করে পুরুষ্টু কাঁধের একটা ধাক্কা দেয় মদ্‌না। সঙ্গে সঙ্গে ফিরুজার মাথার বোঝাটা পাশে বালির ওপর ঝুপ করে পড়ে যায়।

দু-জন একই সঙ্গে সশব্দে হেসে উঠে একই সঙ্গে বালিতে পা ফসকিয়ে ধুপ করে বসে পড়ে।

মেঘ-ঢাকা রোদের তাপ নেই তখন ; কিন্তু আলো আছে। বেশ একটা টকটকে রক্তের মতো লাল আলো। বালির ওপর লম্বা লম্বা নারকেল গাছের ছায়া মিলিয়ে গেছে।

সবল একখানা হাত আলতোভাবে ফিরুজার ঘাড়ের ওপর এলিয়ে দিয়ে ঘন হয়ে বসে মদ্‌না।

তারপর ফিরুজার চোখে চোখ রেখে বলে, সাঙা করবি কিনা কয়ে দে, ফিরুজা। যম্‌নীর লেগে তাকায় থাকিস তুই তো আমি তাকাই কোনদিক পানে, ক ?

হাসিটা হঠাৎ কেমন দপ করে নিবে যায় ফিরুজার চোখ থেকে। মাথা নীচু করে বসে থাকে, একটা কাঠি হাতে নিয়ে আনমনে কি যেন আঁকে বালির ওপর।

একসময় ধীরে ধীরে বলে, বড়ো ডর লাগেরে মানুষটারে। যতি ফিরা আসে দেখে কি সাঙা করেছি তোরে, কোপাই বসায় দিবে মানুষটা।

—হুঃ। অদ্ভুত একটা শব্দ করে মদ্‌না। মানুষটা নাকি আবার ফিরে আসবে। বলে, ও আর বাঁচা নাই রে, বাঁচা নাই।

ফিরুজাবও তাই মনে হয়। সেই যে ডিঙি নিয়ে মাছ ধরতে বেরিয়ে গিয়েছিল লোকটা তারপব তো কতদিন কেটে গেছে, ফিরল কই ফিরুজার স্বামী। ফিরবে না তা ফিরুজাও জানে। হয়তো সমুদ্রেই প্রাণ হারিযেছে, হয়তো মানুষখেকো মাছে টেনে নিয়ে গেছে তাকে। তবু ভয় যায় না। যদি কোনোদিন ফিরে আসে, যদি দেখে ফিরুজা তার নতুন করে সাঙা করেছে তাহলে···

পাতার ছাউনি দেয়া ঘরখানা ফিরুজার চোখের সামনে ভেসে উঠল। সে-ঘরের একপাশে মাচা থেকে ঝুলাটা ঝুলে আছে এখনও। সেদিকে চোখ পড়লে হঠাৎ এক একদিন বুকের ভেতরটা মোচড় দিয়ে ওঠে। যম্‌নীব কথা মনে পড়ে যায়। ঐ ঝুলা দুলিয়ে দুলিয়ে ছোট্ট ছেলে বুধাকে ঘুম পাড়াত যম্‌নী, আর ঘরের কাজ করত ফিরুজা, রান্না করত, তাঁত বুনত একমনে।

নিজের দীর্ঘশ্বাসের শব্দে নিজেই চমকে উঠল ফিরুজা। উদাস দৃষ্টিতে চেয়ে রইল সমুদ্রের দিকে।

ঢেউয়ের পর ঢেউ এসে ভেঙে পড়ছে তীরের ওপর। ক্রমে ক্রমে আকাশের আলো নিবে যাচ্ছে—অন্ধকার নেমে আসছে। আর চাঁদনী রাতের জ্যোৎস্না। ঢেউয়ের গায়ে ঢেউ ফেটে পড়ছে চডচডচড শব্দ করে। ঠিক যেন দু-হাতে কাপড়ের জোড়া ছিঁড়ছে কেউ। সঙ্গে সঙ্গে শাদা শাদা ফেনার ফুল উথলে উঠছে ঢেউয়ের মাথায়।

ওদিকে একদৃষ্টে তাকিয়ে থাকতে বেশ লাগে ফিরুজার। বোজ ভোরবেলায় তাই ছুটে

আসে সে. একা একা দাঁড়িয়ে দেখে। কোনো কোনোদিন বুধার কথা মনে পড়ে যায়। ছুটে যায় যম্‌নীর বুড়া বাপটার কাছে. আদর করে তার ছেলে বুধাকে কোলে টেনে নেয়। বুধার মুখ চেয়েই হয়তো যম্‌নীকে ফিরে চায় সে। আর তাই অসীম সমুদ্রের দিকে তাকিয়ে হঠাৎ এক একসময় মনে হয় তার সেই হারিয়ে-যাওয়া মানুষটা এত বড় সুমুদ্রের কোলে কোথাও বেঁচে থাকলেও থাকতে পারে।

সে-কথা মনে হলেই মদ্‌নার কথা ভেবে শিউরে ওঠে ফিরুজা। মনে মনে ভাবে. সে যেন না আসে, সে যেন না আসে।

আবার কখনো কখনো দু-চোখে জল ভরে আসে হারিয়ে-যাওয়া স্বামীর কথা ভাবতে ভাবতে। বুকের ভেতর অসহ্য এক ব্যথা অনুভব করে অকারণেই মনে মনে বলে. সে যেন ফিরে আসে, সে যেন ফিরে আসে।

হয়তো তার ফিরে আসার পথ চেয়ে দাঁড়িয়ে থাকবার জন্যেই প্রতিদিন সমুদ্রের তীরে ছুটে আসে ফিরুজা। হয়তো উদাস চোখ মেলে তাকিয়ে থাকে, দূরে কোথাও একটা ডিঙিকে ঢেউয়ের পিঠে মাতালের মতো টলতে দেখবে এই আশায়।

সেদিনও এমনি নেশার ডাকেই এসে দাঁড়াল ফিরুজা। ঢেউ যেখানে স্তব্ধ হয়ে গেছে সেই নীলের সমতলের দিকে তাকিয়ে।

তারপর হঠাৎ চমকে উঠল সে।

দূরে কি যেন একটা দেখা যাচ্ছে। ডিঙি নয়, পালের নৌকোও নয়।

হ্যাঁ, ধোঁয়া উড়ছে যেন। আনন্দে চিৎকার করে ঘরের দিকে ছুটে গেল ফিরুজা। স্টীমার। গোরা সাহেবের ইস্টিমার আছে।

ছুটতে ছুটতে পট্টির সকলকে খবর দিয়ে এল ফিরুজা। সবাই ছুটে এল তার পিছনে পিছনে।

প্রথম দিনের মতোই সারিবন্দী হয়ে সমুদ্রের পাড়ে এসে দাঁড়াল তারা। আগ্রহের, ঔৎসুক্যের চোখে তাকিয়ে রইল।

তেমনি আগের মতোই স্টীমারের গা থেকে দুটো সাম্পান নামল। বারকয়েক ফেরি দিয়ে স্টীমারের লোকলস্কর মালপত্তর তীরে এনে তোলা হল।

টিয়ারঙের বাসিন্দাদের কাছে দু-চারটে মুখ চেনা চেনা লাগল। সাহেবী পোশাক-পরা চ্যাটার্জি আর অমিয়বাবুকে দেখে চিনতে পারল ফিরুজা। কিন্তু গোরা সাহেব ? তন্ন তন্ন করে খুঁজল সকলে, তারপর হতাশ হল গোরা সাহেবকে দেখতে না পেয়ে। না গোরাটা আসেনি এবার। তার জায়গায় চ্যাটার্জির কাঁধে বন্দুক, চ্যাটার্জিই যেন দলের রাজা।

—গোরাটার কি হল রে বাবু ? ফিরুজা অন্তরঙ্গ হবার চেষ্টা করে এগিয়ে গেল চ্যাটার্জির কাছে।

হাসল চ্যাটার্জি।—সাহেবকে খুব মনে ধরেছে বুঝি ?

তারপর ওভারসিয়ার পাঠককে ইশারা করলে তাঁবু ফেলবার জন্যে।

ঘণ্টা কয়েকের মধ্যেই বালির ওপর পরপর কয়েকটা তাঁবু টাঙানো হয়ে গেল। নির্জন ধূ ধূ বালির ওপর কলকোলাহলে মুখর হয়ে উঠল ছোট্ট এক টুকরো নতুন জাগা পৃথিবী।

দিনে দিনে তৈরি হল স্টীমারঘাটা। ছোট ছোট কুঠরি তৈরি হল কয়েক সারি কুলিকামিন, মাল টানার যন্ত্রপাতি সব এসে পৌঁছল।

একটা ভাল দোকানও খুলে ফেলল ব্রিজলাল। একদিকে মদের দোকান, অন্য দিকে মনোহারী থেকে তৈজসপত্র সব কিছু।

ডুগডুগি বাজিয়ে টিয়ারঙের বাসিন্দাদেরও জানিয়ে দিল চ্যাটার্জি, যার খুশি এসে কাজ নিতে পারে। নগদ মজুরি পাবে, পাবে কোম্পানির দোকান থেকে চাল ডাল গামছা চুড়ি।

কিন্তু কাজটা কি ? কাজ বিশেষ কিছু নয়। টিয়ারঙের জঙ্গল ইজারা নিয়েছে স্টিফেন্স কোম্পানি। সেই কোম্পানির হয়ে চ্যাটার্জি এসেছে বন থেকে বয়স হওয়া শাল আর শিমুলের গুঁড়ি কেটে চালান দেবার জন্যে।

গাছ কাটবার জন্যে, গুঁড়ি বয়ে স্টীমারে তুলে দেবার জন্যে কুলি চাই।

একে একে সকলে এসে যোগ দিল কোম্পানির কাজে।

ফিরুজার দিকে একচোখ তাকিয়ে নিয়ে চ্যাটার্জি বললে, রান্না করতে পারিস ?

—বসুই ? পারি গো বাবু। হেসে ঢলে পড়ার ভঙ্গিতে ফিরুজা বললে।

চ্যাটার্জি ফিরুজার পিঠে হাতের একটা হালকা থাবড়া দিয়ে বললে, ঠিক্ হায়। মুরগী পাওয়া যায় এখানে ? মুরগীর আণ্ডা ?

ফিরুজা হাসলে।—তুই হুকুম দিলে বাবু বাঘের দুধটাও মিলবে।

—মিলবে ? ফিরুজার মুখের দিকে তাকিয়ে তার কথাটার মধ্যে কোনো দ্বিতীয় অর্থ আছে কিনা খোঁজবার চেষ্টা করলে চ্যাটার্জি তারপর অমিযবাবুকে সহাস্যে বললে, বলে কি মশাই ?

চ্যাটার্জি ও অমিয়বাবু দুজনেই হেসে উঠল হো হো করে।

দূরে দাঁড়িয়ে দেখলে মদ্‌না। হাসিটা ভাল লাগল না তার। ভাল লাগল না ফিরুজার এতখানি ঢলাঢলি।

বাসায় ফেরার পথে মদ্‌না সাবধান করে দিল ফিরুজাকে। বললে, বাবুগুলো দুশমন রে ফিরুজা, মানুষ ভাল লয় তেনারা।

চমকে ফিরে তাকাল ফিরুজা তার মুখের দিকে। তারপর সশব্দে হেসে উঠল।

—মানুষ ভাল লয় ? সপ্রশ্ন চোখজোড়া যেন কৌতুকে ঝলকে উঠল। পরমুহূর্তেই ফিরুজা দেখতে পেল ঝোপের ভেতর থেকে একটা খড়গোশ বেরিয়েই ছুটতে শুরু করেছে। হয়তো তাদের পায়ের শব্দে।

চট্ করে খোঁপা থেকে খুনিয়াটা তুলে নিয়েই তাক্ করে সজোরে সেটা ছুঁড়ে দিল ফিরুজা।

টিয়ারঙের মেয়েদের খুনিয়ার লক্ষ্য কি ভুল হয় ? ঠিক খরগোশটার গায়ে বিঁধে গেল খুনিয়াটা। ফিনকি দিয়ে এক ঝলক রক্ত ছিটকে পড়ার সঙ্গে সঙ্গে ছুটন্ত খরগোশটা নেতিয়ে পড়ল।

খলখল করে সশব্দে হেসে উঠল ফিরুজা।

তারপর ছুটতে ছুটতে এসে খরগোশটার ঠ্যাং ধরে তুলে বললে, তুই চ আগুতে ; আমি বাবুরে সেলাম দিয়া আসছি নি।

বলে তরতর করে আবার চ্যাটার্জির ঘরের দিকে চলে গেল ফিরুজা। খরগোশটা তখনো ছটফট করছে তার হাত থেকে ঝুলতে ঝুলতে।

ফিরুজা হেলে দুলে অন্ধকারে মিলিয়ে গেল। কিন্তু মদ্‌নার পা সরল না। ঠায় সেখানেই দাঁড়িয়ে অপেক্ষা করল সে।

অপেক্ষা করে করে পা টনটন করে উঠল তার, তবু ফিরুজার পাত্তা নেই। এদিকে অন্ধকার বাড়ছে ক্রমশই। রাত বাড়ছে। এতক্ষণ, এত রাত অবধি কি করছে ফিরুজা ?

একটা দীর্ঘশ্বাস ফেলে কাঁধের কোপাইটা তুলে এক ঘা বসিয়ে দিল সে গাছের গুঁড়িটায়। তারপর রাগে দপদপ পা ফেলে বাড়ির পথ ধরল।

# ৩

সমুদ্রেব পাড় থেকে খানিকটা এগিয়ে এসে বেশ কিছুটা উঁচু লেভেলের ডাঙা জমি। তার এক ধারে সারি সারি তাঁবু পড়েছিল প্রথম দফায়। এবার তাঁবু উঠে গেল, গড়ে উঠল এক সারি ছোট ছোট ঘর। স্টিফেন্স কোম্পানির নিজস্ব ডায়নামো শব্দ করে জেগে উঠল, আলো জ্বলল ঘরে ঘরে। কুয়োর জল তুলে বাংলোয় পৌঁছে দেবাব জন্যে পাম্প বসল। রীতিমত একটা ক্ষুদে শহর গজিয়ে উঠল টিয়ারঙে।

কোম্পানি-মহল থেকে স্টীমারঘাটা অবধি একটা চওড়া বাস্তা বাংলোব সারি পার হয়ে কাটগুদামে পৌঁছেছে। তারপর সেখান থেকে একটা কাঁচা রাস্তা চলে গেছে বনের ভেতব পর্যন্ত।

একে একে চ্যাটার্জি, অমিয়বাবু, আরো অনেকে স্ত্রী-পুত্র-পরিবাব নিয়ে এলেন। অমিযবাবুর সঙ্গে এল তাঁর ছোট ভাই সৌমেন। চ্যাটার্জির স্ত্রীর এই বনবাসে সাহচর্য দেবার জন্যে এল তার ছোট বোন তামসী।

তামসীর নামটা তার চেহারার সঙ্গে সঙ্গে যে মানানসই তা নয়। অতিশয়োক্তিই বলা চলে। কারণ তার গায়ের রঙ যদিও একটু চাপা তবু সব মিলে কেমন একটা আকর্ষণ আছে তাব চেহাবার। দোহারা স্বাস্থ্যে ভবা শরীব। যৌবনেব মসৃণ আভায় সর্বাঙ্গ ঝলমল করে ওঠে যে-বয়সে, তামসীর ঠিক সেই বয়েস। ভরাট মুখে চমৎকাব একটা হাসি যেন সর্বক্ষণ লেগে আছে। চোখ দুটো চটুল। তার চেয়েও চঞ্চল তামসীব শবীব। দৌড় ঝাঁপ, ছুটোছুটি, হাসি চিৎকার। যেন একটা ফুর্তির প্রজাপতি উড়ে উড়ে বেড়ায়। মনে হয় বুঝি এ-ফুলে বসবে, নয়তো ও-ফুলে। কিন্তু না, কেবল উড়ে উড়েই বেড়ায় বসতে চায় না সে সুস্থির হয়ে।

পাশের বাংলোর সৌমেন কিন্তু একেবারে অন্য মানুষ। চুপচাপ একা একা থাকে। মাথা নীচু করে পথ হাঁটে। মেয়েমানুষ দূরের কথা, শাড়ি দেখলেই শামুকের মতো খোলসের মধ্যে মুখ ঢুকিয়ে নেয়। নিজেকে নিয়েই যেন সম্পূর্ণ, নিজেকে নিয়েই সন্তুষ্ট।

তার হাবভাব দেখে তামসীর বড় মজা লাগে। প্রথম প্রথম আড়চোখে তাকাত ও, মুচকি হেসে চোখ ঘুরিয়ে নিত অন্যদিকে। কিন্তু এই টিযাবঙ দ্বীপে, এই সভ্যতাব স্পর্শচ্যুত আদিম অরণ্যবাতাসে সব লজ্জার আবরণ বুঝি উড়িয়ে নিয়ে যায়। ক্রমশ তাই স্বতঃস্ফূর্ত হয়ে উঠল তামসী, সপ্রতিভ।

পাশাপাশি বাংলো। কারণে অকারণে এ ওর বাড়িতে ছুটে যায়। দু-দণ্ড কথা বলে গল্প করে যেন সময়-হারানো দ্বীপের দুঃসহ সময়টুকু কাটাতে চায়।

প্রথম প্রথম তামসী একটু সংযত ছিল। একটু অস্বস্তির গতিভঙ্গি ছিল তাব চলায় বলায়।

তবু মাঝে মাঝে ইচ্ছে হত টিয়ারঙেব আদিম অধিবাসীদের মতোই উদ্দাম হযে উঠতে। এত লজ্জা. এত বাধা-নিষেধ. শহুবে মনের শান্ত নম্র ভাবটুকু ফুঁ দিয়ে উড়িযে প্রাণেব জোয়ারে গা ভাসিয়ে দিতে ইচ্ছে হত কখনো কখনো।

ফিরুজাকে তাই বোধ হয় ঈর্ষা করত তামসী।

তার স্বাস্থ্য শ্রী, তার প্রাণখোলা খিলখিল হাসি, তাব স্বতঃস্ফূর্ত অলজ্জ স্পষ্টতা।

ফিরুজার কথাই ভাবছিল তামসী, হঠাৎ হেলেদুলে শবীরের ছন্দ নাচিয়ে হাসিহাসি মুখে এসে দাঁড়াল ফিরুজা।

সমুদ্রের নোনা জলে স্নান করে উঠে এসেছে ফিরুজা। টকটকে লাল রঙের ঘাগরা. বুকে এক ফালি হলদে আঙিয়া, তার ওপর ফিকে নীল বঙের জালি, অর্থাৎ ওড়না। ভিজে

শরীরের জল লেগেছে ঘাগরার এখানে, ওখানে জালি ওড়নায়। স্বাস্থ্যে ভরা মুখখানা বড় সুন্দর দেখাল ফিরুজার। পীতাভ রঙের ওপর একটা নোনা হাওয়ার কাল্‌চে ভাব। বড় সুন্দর দেখাল ফিরুজাকে। পিঠের ওপর এলিয়ে পড়া একরাশ ফাঁপানো চুল যেন সারা পিঠ ঢেকে লুটিয়ে পড়েছে কোমরের নীচে অবধি। একটা কাঠের কাঁকুই দিয়ে চুল আঁচড়াতে আঁচড়াতে তামসীদের বাসার সামনের উঠোনে এসে দাঁড়াল ফিরুজা।

—ও তাপুদিদি, বড়্‌দিদিগো। শোনেন না একবারটি।

তামসীর দিদি তাপসী ডাক শুনে বেরিয়ে এসে ফিরুজার সাজপোশাক দেখে হকচকিয়ে গেল।

—কি ব্যাপার রে ফিরুজা ? বিয়ে করতে যাচ্ছিস নাকি ? হেসে জিগ্যেস করল তাপসী।

ফিরুজাও কলকলিয়ে হেসে উঠল।—বিয়াশাদি তো একবার হয়েছিল গা দিদি। তা মানুষটা সাম্পান নিয়া গেল মাছ ধরতে তো ফিরল না আর।

তামসী হেসে ওঠে কথা শুনে। বলে, খোঁজ করলি না কোথায় গেল ?

ফিরুজা হেলে দুলে এগিয়ে আসে। বলে, তার কথা চিন্তা করে তো আধেক যৈবন কেটে গেল ছুটদিদি। তাই ভাবলাম, মানুষটা গেছে যাক্, যৈবন গেলে তো আর ফিরবে নাই।

কথা শুনে মুখে আঁচল চাপা দিয়ে খিলখিল করে হেসে ওঠে তামসী আর তাপসী।

স্পষ্ট কথা। মানুষটা গেছে বলে যৌবন তো আর অপেক্ষা করে থাকবে না। সত্যি কথাই তো।

—তা কি আবার একটা মানুষ যোগাড় করবি নাকি ? হাসির দমক চাপতে চাপতে তামসী জিগ্যেস করে।

ফিরুজা হাসির অর্থটুকু যেন ভাল করে বুঝতে পারেনি।

বলে, মাদোনটাকে তো দেখেছিস দিদি, তো মানুষটা ভালই। ভাবলাম, একটা মানুষ ঘর থিকা হারায় গেল তো মাদোনটাকেই বান্ধে আনি।

তাপসী হাসল।—তা আনিলি না কেন ?

প্রশ্ন শুনে ফিরুজার মুখের হাসিটা যেন দপ্‌ করে নিভে গেল।

বলল্‌লে, ভয় লাগে দিদি। মানুষটা অটাৎ ফিরা আসে তো প্রাণ জখম করবে কোপাই দিয়ে।

—হুঁ। সমস্যাটা যেন তাপসীও বুঝতে পারে।

তামসী তখনো ফিকফিক করে হাসছে।

ফিরুজা তা দেখে বলে, হাসিস কেন গ দিদি। পরক্ষণেই ভিক্ষের ভঙ্গিতে বলে, তোর আরসিটা দেন না গ একটিবার।

তামসী আর তাপসী সকৌতুকে মুখ চাওয়া-চাওয়ি করলে।

—আরসি ? কেন আয়না নিয়ে কি করবি ?

ফিরুজা লজ্জার হাসি হাসলে পায়ের দিকে চোখ নামিয়ে।—বেশভূষাটা দেখব, চুল বাঁধব গ দিদি।

—কেন রে, এত সাজপোশাক করার দরকার হল কেন ? তামসী প্রশ্ন করলে।

ফিরুজা হাসল, উত্তর দিলে না প্রথমটা। তারপর ধীরে ধীরে বললে, মাদোনটার সাথে আজ ডিঙিতে করে যাব সমুদ্দরে মাছ ধরবার লেগে।

উত্তর শুনে দু-বোনই সশব্দে ফেটে পড়ল উদ্দাম হাসিতে।

তামসী হেসে বললে, আমাকে নিয়ে যাবি ?

—না গ দিদি, তুমরা টাল রাখতে পারবে নাই। জলের মানুষ আমরা, জল আমাদের চিনে।

তামসী বললে, আয়নাটা এনে দে তামু। তারপর কানে কানে বললে, সেন্টের শিশিটাও।

তামসী আয়নাটা এনে দিল, আর তাপসী সেন্টের শিশি থেকে খানিকটা ছিটিয়ে দিল ফিরুজার পোশাকে।

যেখানটায় সুগন্ধির ছিটে পড়ল 'জালি'র সেইখানটা নাকের কাছে ধরে জোরে নিশ্বাস টানল ফিরুজা। খুশিতে ভরে উঠল ওর মন।

বললে, বড়ো দামী খুশবাই, না রে দিদি ? মনটা উদভ্রান্ত লাগে। বলে নিজের মনেই হেসে উঠল ফিরুজা। তারপর আয়নাটা সামনে নিয়ে কাঠের কাঁকুই দিয়ে সযত্নে চুল আঁচড়াতে, বিনুনি বাঁধতে শুরু করলে।

চুল বেঁধে ঘুরিয়ে ফিরিয়ে নিজের মুখটা আয়নায় দেখে ফিক্ করে হেসেই দ্রুত পায়ে হঠাৎ ছুটে পালিয়ে গেল ফিরুজা, সমুদ্রের পাড়ের দিকে, সমুদ্রের দিকে।

এমনি সমুদ্রের দিকে, সমুদ্রের তীরে ছুটে যেতে ইচ্ছে হয় তামসীরও। এত লোকের মাঝেও দ্বীপটা যেন বড় নির্জন মনে হয় তার। বড় বেশি নিঃশব্দ।

শুধু অবিরাম ছন্দে বেজে চলেছে সমুদ্রের ঢেউ ভেঙে পড়ার আওয়াজ। ব্রেকারের একঘেয়ে ছন্দ, একটানা শব্দ। রাত্রির নিঃশব্দতায় সে-শব্দ যেন আরো বেশি কানে বাজে।

প্রথম প্রথম এই আওয়াজে ঘুম আসত না তামসীর। দিনের চেয়েও রাতটা ছিল আরো বেশি ভয়াবহ। আরো বেশি দুঃসহ।

টিয়ারঙ ছেড়ে পালাবার জন্যে অধীর হয়ে উঠত।

কিন্তু কয়েকটা মাস যেতে মন বসে গেল তামসীর। কেন কেমন করে সে নিজেই যেন বুঝতে পারে না।

মাসে একবার মাত্র চঞ্চল হয়ে উঠত টিয়ারঙের জীবন। শুধু একবার।

ক্রমে ক্রমে টিয়ারঙের স্টীমারঘাটার বনিয়াদ পাকা হল।

স্টিফেন্স কোম্পানির কাঠের ব্যবসা জেঁকে ওঠার সঙ্গে সঙ্গে স্টীমারের বদলে মাসে একটা করে জাহাজ এসে দাঁড়াতে শুরু করল টিয়ারঙের তীরে। বালির ওপর ইঁট-গাঁথা সরু রাস্তা চলে গেছে—যেখানে জল এসে ছুঁয়েছে দ্বীপের প্রান্ত। তারপর কাঠের গ্যাংওয়ে ভেসে আছে জলের ওপর, রোদ-বিলাসী কুমীরের পিঠের মতো। সমুদ্রের অনেকখানি ভেতর অবধি গ্যাংওয়ে।

জাহাজ এলেই দ্বীপের সবাই ছুটে যায় সেই গ্যাংওয়ের উপর। শুধু কুলিকামিন, টিয়ারঙের মেয়েপুরুষরাই নয়। বাবুবাংলোর ছেলেমেয়ে নারীপুরুষ সকলেই।

উপেক্ষিত ছোট্ট স্টেশনের অধিবাসীরা যেমন দিনের একটি মাত্র লোকাল ট্রেনের নতুন নতুন মুখ দেখবার জন্যে স্টেশনে ছুটে আসে তেমনি এক অসহ্য নীরবতার মাঝে সামান্য একটু বৈচিত্র্য খুঁজে পাবার নেশায় টিয়ারঙের বাবুপাড়াও ছুটে আসে গ্যাংওয়ের ওপরে।

নতুন নতুন লোক আসে, আসে দোকানদারদের অডারী মালপত্তর, কোম্পানির কাগজ, আরো কত কি।

তারপর এক সপ্তাহ ধরে কাঠ বোঝাই হয় জাহাজে। আশপাশের আর পাঁচটা দ্বীপকে কেন্দ্র করে টিয়ারঙ হয়ে উঠেছে স্টিফেন্স কোম্পানির কাঠগুদাম। বড় বড় নৌকোয় করে কাঠ চালান আসে টিয়ারঙে। স্টীমারে বোঝাই হয়ে চলে যায় মাতলার ডিপোতে। সুঁদরি, শিমুল, শাল বোঝাই হয়ে, চিমনির ধোঁয়া ছেড়ে, বাঁশি বাজিয়ে, বিদায় জানিয়ে অদৃশ্য হয় জাহাজ। টিয়ারঙের কুলিমজুর কিংবা কেরানীবাবুদের দু-দশজন লোকও নিয়ে যায় সে-জাহাজ। কারো আত্মীয়স্বজন দেশে যায়. কেউ বা বদলি হয় স্টিফেন্স কোম্পানির অন্য

আড়তে।

জাহাজ চলে গেলেই আবার সেই নীরবতা।

এই অসহ্য নীরবতা থেকে যেন মুক্তি নেই। দম্ বন্ধ হয়ে আসে যেন তামসীর।

সেদিনও সে এমনি এক অসহ্য নীরবতা থেকে পরিত্রাণ পাবার জন্যেই হাঁপিয়ে উঠেছিল।

একা একা সমুদ্রের পাড়ে এসে বালির ওপর পা ছাড়িয়ে বসে ছিল তামসী।

সন্ধে হয়ে আসছে তখন।

আকাশে শুক্লপক্ষের চাঁদ। আবছা। আলো-অন্ধকার ঘন হয়ে এল। ঠাণ্ডা হয়ে এল বাতাস।

তন্ময় হয়ে জ্যোৎস্না-ভেজা গ্যাং-ওয়েটার দিকে তাকিয়ে ছিল তামসী। কোন ফাঁকে জোয়ার আসার সাবধানী ঘণ্টি বেজে উঠে থেমে গেল, তব্ সচেতন হল না।

হঠাৎ যেন একটা নেশার আকর্ষণে উঠে দাঁড়াল সে। ধীরে ধীরে এগিয়ে চলল ইঁট-গাঁথা সরু রাস্তা ধরে, কাঠের জলে-ভাসা গ্যাংওয়েটার দিকে।

ধীরে ধীরে গ্যাংওয়ের ওপর দিয়ে শেষ প্রান্তের দিকে এগিয়ে চলল তামসী। সমুদ্রের ঝড়ো বাতাসের দমকায় তার শাড়ি উড়ে যাচ্ছে, চুল উড়ছে, পায়ের গতি টলে পড়ছে, তবু খেয়াল নেই।

অজগরের বিষনিশ্বাসের মতো ফুলে ফুঁসে উঠছে টিয়ারঙের সমুদ্র। অজগরের মোহময় দৃষ্টির আকর্ষণে যেন এগিয়ে চলেছে একটি আত্মহারা হরিণী।

—তামসী! তামসী!

বহুদূর থেকে হঠাৎ কে যেন চিৎকার করে ডেকে উঠল।

চমকে ফিরে তাকাল তামসী।

## ৪

আল্ভার হাতের তিনতারার সুর শুনেই বেরিয়ে এসেছিল সৌমেন।

আল্ভাকে চেনা যেত তার তিন তারের 'রাবা' দেখে। রাবার সুর শুনে দূর থেকেও লোকে বুঝতে পারত আল্ভা বুনো বাতাসের গায়ে তার গানের মূর্ছনা ছড়িয়ে দিয়ে চলেছে।

বড় মিঠে সুর এই রাবার। তিনটি তারে টুং টাং ধ্বনির লুটোপুটি যেন ঢেউয়ের মতো ভেঙে ভেঙে পড়ে সমুদ্রের গায়ে। তার চেয়েও মধুর আল্ভার পরিপূর্ণ গম্ভীর কণ্ঠের গান।

আত্মভোলা এই লোকটি যেন টিয়ারঙের সবচেয়ে বড় রহস্য। দস্যুর মতো বিরাট চেহারা। ঝাঁকড়া ঝাঁকড়া বাবরি চুল, গলায় একটা প্রবালের মালা। প্রবাল নয়, প্রবালের মতোই দেখায়। সমুদ্রের পাড়ে বালির গায়ে গায়ে জমে থাকে কি এক ধরনের ছোট ছোট শামুক। রঙটা লাল আর হলুদের মাঝামাঝি। মেয়েরা তার মালা গেঁথে গলায় পরে, খোঁপায় জড়ায়। পেশীবহুল স্বাস্থ্যবান জোয়ান চেহারা আল্ভার, তার গলায় তাই এই লাল রঙের মালাটা বড় অদ্ভুত কিন্তু সুন্দর।

হাতে থাকে রাবা। টিয়ারঙের বাসিন্দারা বাঁশির চেয়ে এই তিনতারার ভক্ত, তাদের ভাষায় যার নাম দিয়েছে তারা 'রাবা'। ঢোলক বাজিয়ে আগুনিয়া পরবের নাচ নাচে মেয়েপুরুষ সবাই, আর একদল এই রাবা বাজিয়ে গান গায়। টিয়ারঙে যেমন তাঁত বুনতে জানে না এমন মেয়ে নেই—তেমনি পুরুষ নেই যে কিনা রাবা বাজায় না। কিন্তু আল্ভার হাতে তা যেন আরো মিষ্টি হয়ে বেজে ওঠে।

প্রথম দিন সৌমেন এই আল্‌ভার গান শুনেই মুগ্ধ হয়েছিল, তারপর তার বিশাল চেহারা দেখে। তারের ওপর আঙুলের খেলার সঙ্গে সঙ্গে আল্‌ভার কাঁধের পেশীও যেন নেচে নেচে ওঠে।

ওভারসিয়ার পাঠকের বাংলোর সামনে একটা কাটা গাছের গুঁড়ির ওপর বসে গান গাইছিল আল্‌ভা। উচ্চগ্রামে বাঁধা তার কণ্ঠের সুর যেন কাঁপিয়ে তুলছিল সারা আকাশ-বাতাস। দূর থেকে মুগ্ধ হয়ে শুনছিল সৌমেন। তারপর কখন যেন তন্ময় হয়ে ধীরে ধীরে কাছে এগিয়ে এসেছিল।

গান শেষ করে আল্‌ভা তাকাল সৌমেনের দিকে। একমুখ হেসে সেলাম করলে।

তারপর প্রশ্ন করলে, আর গান শুনবেন হুজুর ?

সৌমেন হেসে বললে, বড় মনমাতানো গান তোমার আল্‌ভা। গাও আরেকটা···

আল্‌ভা হেসে তার বাবরি চুল ঠিক করে নিয়ে গান ধরল আবার :

ফির‍্যাও তাকাও মনমাতালি
শোনাও তোমার গান,
তোমার তরে আনলাম আমি
সোনায় মোড়া সাম্পান।

গান শেষ হতে সৌমেন পয়সা দিতে গিয়েছিল তাকে। হেসে পয়সা ফেরত দিলে আল্‌ভা।

—পয়সা দিবেন না হুজুর। আল্‌ভা গরিব নয়।

না, আল্‌ভার ধারণা তার চেয়ে ধনী নেই কেউ।

ফিরুজাকে জিগ্যেস করেছিল সৌমেন।

ফিরুজা উত্তর দিয়েছিল, গায়েন ভাইটা পাগল বাবু।

পাগলই হয়তো। বউ ছেলে নেই, সঙ্গীসাথী নেই, আপন মনে শুধু গান গেয়ে বেড়ায়। দ্বীপের বাসিন্দাদের বাড়ি বাড়ি খেয়ে বেড়ায়—আজ এর বাড়ি, কাল ওর বাড়ি। টিয়ারঙের অধিবাসীও নয় আল্‌ভা। হঠাৎ একদিন ডিঙি নিয়ে এসেছিল কোত্থেকে। তারপর রয়ে গেল এখানেই। কাজকর্ম নেই, শুধু গান গায়।

আর মাঝে মাঝে পাগলের মতো চোখে তাকিয়ে বলে, মোহরগুলান স-ব চুরি হয়ে গেল, স-ব চুরি হয়ে গেল।

কিসের মোহর, কে চুরি করল সে-কথা জিগ্যেস করলেও বলে না।

শুনে সৌমেনের কেমন রহস্য রহস্য মনে হয়। ইচ্ছে হয় একদিন নিজেই সে জিগ্যেস করবে। কিন্তু সাহস পায় না।

ফিরুজা সাবধান করে দিয়েছিল, মোহরের কথা কইলে মানুষটা পাগল হয়ে যায় বাবু। খুন চেপে যায় ওর।

সে-কথা শুনেই একটু দূরে দূরে থাকত সৌমেন। কাছে যাবার সাহস হত না। কিন্তু সেদিন সন্ধ্যার নিঃশব্দ জ্যোৎস্নায় আল্‌ভার রাবা বেজে উঠতেই আবার কেমন এক আকর্ষণ বোধ করলে সৌমেন।

ধীরে ধীরে এগিয়ে গেল সে রাবার সুমধুব ধ্বনি লক্ষ্য করে।

দেখলে, একটা গাছের গুঁড়িতে ঠেস দিয়ে একমনে গান গাইছে আল্‌ভা।

এ এক অবোধ্য আকর্ষণ। সব সাবধানী উপেক্ষা করে কাছে এগিয়ে গেল সৌমেন। আল্‌ভার কাছে বসে পড়ল।

কিন্তু তাকে যেন লক্ষ্যও করেনি আল্‌ভা। তেমনি গলা ছেড়ে গান গেয়ে চলে সে। থামতে চায় না।

অনেকক্ষণ পরে গান থামাল সে।

তারপর সৌমেনকে দেখে যেন বিস্মিত হল। তীক্ষ্ণ অনুসন্ধানী চোখে দেখল সে সৌমেনকে।

চিনতে পেরে বলল, সেলাম হুজুর।

—সেলাম আল্‌ভা।

বাবুপাড়ার একটা লোক কিনা তাকে সেলাম করছে! হো হো করে সশব্দে হেসে উঠল আল্‌ভা।

হঠাৎ গম্ভীর হয়ে গেল পরমুহূর্তেই। ফিসফিস করে বললে, একটা আরজি ছিল হুজুর।

—কি আরজি আল্‌ভা ?

—আমারে একবার মাটিতে নিয়া চলেন হুজুর।

মাটিতে। দ্বীপের মানুষদের কাছে টিয়ারও হল 'জল', সমুদ্রের ওপারে সুন্দরবন, কিংবা গঞ্জের দিকটা, অর্থাৎ চট্টগ্রামের উত্তর দিকটাকে তারা বলে 'মাটি'। সেখানে ক্রোশের পর ক্রোশ হেঁটে গেলেও নাকি মাটি ফুরোয় না, তাই।

সৌমেন বিস্মিত হয়ে বললে, কেন আল্‌ভা ?

আল্‌ভা চুপ করে গেল। কিছুক্ষণ পরে বললে, আপনারেই কইছি হুজুর। গোপন রাখবেন কথাটা।

তারপর ধীরে ধীরে বললে আল্‌ভা, তার গোপন কথা। আল্‌ভার কাছে নাকি একটা নকশা আছে। তার বাপ মরবার সময় দিয়ে গেছে। বাপকে দিয়ে গিয়েছিল তার বাপ। আর সেই নকশাতে লেখা আছে 'মাটি'তে কোথায় ঘড়া ঘড়া মোহর পুঁতে রেখে গেছে তাদের কোন এক পূর্বপুরুষ।

ফিরুজার সাবধানবাণী মনে পড়তেই কোনোরকমে বিদায় জানিয়ে সরে এল সৌমেন। সমুদ্রের পাড়ের দিকে এগিয়ে গেল দ্রুত পায়ে।

লোকটা তাহলে সত্যিই পাগল।

একা একা সমুদ্রের পাড় ঘেঁষে হাঁটতে আল্‌ভার কথাটাই ভাবতে শুরু করলে সৌমেন।

হঠাৎ একসময় মনে হল, আল্‌ভার কথাটা মিথ্যে নাও হতে পারে। পাগল নয় হয়তো সে। মগধাওনির ইতিহাস মনে পড়ে গেল সৌমেনের।

মগ আর পর্তুগীজ দুস্যরা শায়েস্তা খাঁর আক্রমণের ভয়ে পালিয়ে আসার সময় ঘড়া ঘড়া মোহর, হীরে-জহরত, তাদের লুঠের সম্পদ নাকি মাটিতে পুঁতে রেখে পালিয়ে এসেছিল, আশ্রয় নিয়েছিল এই সব ছোট ছোট অজ্ঞাত দ্বীপে।

সৌমেনের মনে হল, তেমনই কোনো দস্যুর বংশধর হয়তো আল্‌ভা। আল্‌ভার নামটা কেমন যেন বিদেশী, বিদেশী, হঠাৎ আবিষ্কার করলে সে।

ইচ্ছে হল আবার ফিবে যেতে। ফিরে দাঁড়িয়েই কিন্তু চমকে উঠল সৌমেন। দেখলে, দূরে জ্যোৎস্না-ভেজা অন্ধকারে একটি নারীর ছায়াশরীর একা একা এগিয়ে চলেছে সমুদ্রের দিকে।

স্থির দৃষ্টিতে তাকিয়ে রইল সৌমেন।

ক্রমে ক্রমে স্পষ্ট হয়ে উঠল আবছায়ার নারীদেহ। স্পষ্ট চিনতে পারল সৌমেন। সমস্ত শরীরে তার রোমাঞ্চের শিহরণ খেলে গেল।

তামসী !

কিন্তু একা এই অন্ধকারে কোথায় চলেছে তামসী ?

বিস্ময়ের চোখে তাকিয়ে থাকতে থাকতে বিচলিত হয়ে উঠল সৌমেন। দেখলে, ধীরে ধীরে গ্যাংওয়ের দিকে এগিয়ে চলেছে তামসী। কোনোদিকে ভ্রূক্ষেপ নেই। কোন এক

অশরীরীর আকর্ষণে যেন এগিয়ে চলেছে।

ঝড় উঠল এদিকে। কালো মেঘের পাগলা ঝড় সোঁ সোঁ করে ছুটে এল। ঢেউয়ের দাপাদাপি ফুলে ফুঁসে উঠল সমুদ্রের বুকে।

তখনো ঝড়ো বাতাসে টলতে টলতে এগিয়ে চলেছে তামসী। ছায়াশরীরটা স্পষ্ট হয়ে উঠল গ্যাংওয়ের ওপর। পাগল হয়ে গেছে নাকি ? ঝড়ে উড়ে পডছে তামসীর শাড়ির আঁচল, চুল উড়ছে। তবু গ্যাংওয়ের রেলিং ধরে ধরে এগিয়ে চলেছে তামসী। একেবারে সমুদ্রের বুকের মধ্যে।

একটু আগেই ঝড়ের সম্ভাবনা জানিয়ে সাবধানী ঘণ্টা বেজে উঠেছিল, আবার ঘণ্টা বেজে উঠল জোয়ারের আশঙ্কা জানিয়ে।

হঠাৎ কেমন যেন ভয় পেল সৌমেন। আতঙ্কে শিউরে উঠল।

এই প্রচণ্ড ঝড়ের মধ্যে গ্যাংওয়ের ওপর দিয়ে এগিয়ে চলেছে তামসী। ঝড়ের দাপটে বুঝিবা পড়ে যাবে সমুদ্রের বুকে।

মুহূর্তমাত্র। মুহূর্তের মধ্যে কর্তব্য স্থির করে নিল সৌমেন।

তারপর চিৎকার করে ডাকলে, তামসী ! তামসী !

বাতাসের গায়ে অদ্ভুত শোনাল তার আতঙ্কের চিৎকার। কিন্তু তামসীর কানে গিয়ে পৌঁছল না সে-ডাক : সমুদ্রের গর্জন আর ঝড়ো বাতাসের সনসনানির মধ্যে চাপা পড়ে গেল।

পরক্ষণেই চিৎকার করতে করতে ছুটতে শুরু করল সৌমেন।

—তামসী ! তামসী !

শঙ্কিত কণ্ঠের চিৎকার ক্রমশ কাছে এগিয়ে এল। শুনতে পেল তামসী।

বিস্মিত হয়ে ফিরে তাকাল সে। ফিরে দাঁড়াল। দেখলে, সৌমেন ছুটে আসছে তার দিকে।

কিন্তু কেন ? যার ডাক শোনবার জন্যে দিনের পর দিন অপেক্ষা করেছে, যার কাছ থেকে এতটুকু ইশারার হাতছানি পেলেই ছুটে যেত, সে নিজেই ছুটে আসছে তামসীর কাছে।

বড় দুর্বোধ্য ঠেকল তামসীর। তবু অকারণেই সমস্ত শরীরে রোমাঞ্চের শিহরণ খেলে গেল তার।

ফিরে দাঁড়িয়ে অপেক্ষা করল সে।

কাছে এসে পৌঁছল সৌমেন। তামসীর একখানা হাত চেপে ধরে বললে, এ কি করতে চলেছ তামসী, এই ঝড়ের মাঝখানে কেন এসেছ এখানে ?

প্রথমটা বিস্মিত অভিভূত হয়ে গিয়েছিল তামসী। পরক্ষণেই খিলখিল করে সশব্দে হেসে উঠল সে।

—সমুদ্রে পড়ে যাব ? এই ঝড়ে ! খিলখিল করে হেসে উঠল তামসী। বললে, এখান থেকে সমুদ্রে ঝাঁপিয়ে পড়ে দেখতে চাই সেখানে কত শান্তি।

ক্রমে সব কৌতুক হাসি মিলিয়ে গেল তামসীর মুখ থেকে। বিস্ফারিত দুটি অনিমেষ চোখে সৌমেনের মুখের দিকে তাকিয়ে রইল সে।

তারপর ধীরে ধীরে বললে, চল, ফিরে যাই।

—চল।

দুজনে পাশাপাশি ঝড়ে টলতে টলতে চুপচাপ ফিরে চলল গ্যাংওয়ের পথ ধরে, বালি মাড়িয়ে, লতাঝোপের পাশ দিয়ে, বাবুপাড়ার পথ ধরে।

বাংলোর কাছে এসে থমকে দাঁড়াল তামসী। চোখ তুলে তাকাল সৌমেনের দিকে।

তামসীর হাতখানা মুঠোর মধ্যে নিয়ে ঈষৎ চাপ দিয়ে হাত ছেড়ে দিল সৌমেন, দ্রুতপায়ে চলে গেল সেখান থেকে।

একদৃষ্টে সেদিকে তাকিয়ে রইল তামসী। মনের কোণে মৃদু মধুর গুঞ্জরনের মুগ্ধতায় উৎফুল্ল হয়ে উঠল সে।

মনে মনে বললে, ভুল বুঝে ভুলের বোঝা বাড়িয়ে দিলে সৌমেন।

তারপর তরতর করে এগিয়ে গেল ফটকের দিকে।

কিন্তু পরক্ষণেই চমকে উঠল তামসী। কে যেন লুকিয়ে লুকিয়ে বেরিয়ে আসছে। থমকে দাঁড়িয়ে লক্ষ্য করলে সে। হ্যাঁ, একটি নারীর ছায়াশরীর লুকিয়ে ছুটে পালাল অন্ধকারের দিকে। ফিরুজা? ফিরুজা বলেই মনে হল যেন।

কিন্তু কি করছিল ও এই অন্ধকার ঘরে? কেনই বা ছুটে পালাল।

ঘরে ঢুকেই তামসী প্রশ্ন করলে, দিদি, ফিরুজা এসেছিল?

—ফিরুজা? তাপসী বিস্মিত হল। বললে, কই না তো।

## ৫

লুকিয়ে লুকিযে ফিরে এল ফিরুজা। যে-উদ্দেশে গিয়েছিল সে, তা সফল হয়নি। কিন্তু মন থেকে লোভ দূব করতে পারল না। ফিরে এল ব্যর্থ কামনা চেপে রেখে। বাবুবাংলো থেকে গাঁওপাড়ায় ফিরে এসে দেখলে, কাঠপাতা জ্বালিয়ে আগুনের কুণ্ডলীকে ঘিরে বসেছে গাঁয়েব সকলে।

জনকয়েক ছোকরা বসে জুয়া খেলছে এক পাশে, হাতের কাছে চোলাই করা দিশী মদের ভাঁড়। একবার করে ভাঁড়ে চুমুক দিয়ে নামিয়ে রেখে তারা কড়ি চালছে একমনে। আরেক পাশে বুড়ো সর্দার মাধোকে ঘিরে কি যেন সলাপরামর্শ চলছে।

মেয়েগুলো নেচে নেচে ঘুরছে, পাক দিচ্ছে আগুনের কুণ্ডলীকে। আর আল্‌ভা রাবাব তারে তালে তালে টুংটাং বাজিয়ে গান গাইছে গলা ছেড়ে।

—সই, সাধেবাদে আগুন জ্বেলেছি.....

সুবে সুর মিলিয়ে ফিরুজাও গেয়ে উঠল।

হঠাৎ ফিরুজার গলা শুনতে পেয়েই চমকে ফিরে তাকাল সকলে, তারপর জোয়ান ছোকরাগুলো হেসে উঠল হো হো করে।

ঠাট্টাটা গায়ে মাখল না ফিরুজা। গিয়ে বসল মাধো সর্দারের পাশে।

মাধো সর্দার তখন আগুনিয়া উৎসবের বিধান দিচ্ছে সকলকে।

আগুনিয়া টিয়ারঙ অধিবাসীদের বহুদিনের পরব, টিয়ারঙের ধর্ম। এ সময়টায় বনের একটা অংশ বেছে নিয়ে খরগোশ বলি দিয়ে পুজো হয় প্রতি বছর। নির্দিষ্ট এলাকার চারপাশে খুঁটি গেড়ে আগুন লাগিয়ে দেওযা হয় গাছে গাছে। দাউ দাউ করে জ্বলে ওঠে আগুন, লেলিহান শিখা ছড়িয়ে পড়ে চতুর্দিকে।

প্রতি বছরেই এ-উৎসব হয়ে আসছে। টিয়ারঙের লোকদের হাতে তখন পয়সা ছিল না। ছিল শুঁটকী মাছ, কলিচুন, আর ধান। এখন কোম্পানির কাজ করে হাতে পয়সা এসেছে তাদের। তাই অন্যবারের চেয়ে আরো ভাল ভাবে পরব করতে হবে। হাঁড়িয়া আর খাটাস-খরগোশের মাংস চলবে সারারাত। নাচ আর গান থামতে পাবে না এক মুহূর্ত।

মাটির ওপর দাগবন্দী গুনে সীমানা ঠিক করে দিল মাধো।

মাধোর মেয়ে আকাশী বললে, আগুনিয়া হবে, বাবুদের ডাকবি না তোবা?

শুধু ফিরুজা বললে, বাবুরা পরবে আসবে নি রে আসবে নি।

মাধো সান্ত্বনা দিলে, আমি আনব উদের, আমি ডাকে আনব। বাবুরা আসবে নি তো কি পরব হবে ?

কেউ আর প্রতিবাদ করল না। ডেকে আনতে পাবে সে-তো ভালই।

আগুনিয়া পরবের নিমন্ত্রণ জানিয়ে এল মাধো। চ্যাটার্জি, অমিয়বাবু, পাঠককে। সরল বিশ্বাসে নিজেদের আনন্দের ভাগ দিতে চাইল টিয়ারঙীরা। কেউ কল্পনাও করল না, এই সরল আমন্ত্রণ শেষ পর্যন্ত এমন একটা দুর্ঘটনাব কারণ হবে।

বাবুপাড়ার সবাই রাজি হল আসতে। কিন্তু কেউই প্রশ্ন করল না, আগুনিয়া পরবটা কি।

জিগ্যেস করলে হয়তো এমন একটা অঘটন ঘটত না।

পরবের দিনে বাবুবাংলোর সকলেই এল। চ্যাটার্জি কাঁধে বন্দুক ঝুলিয়ে, অমিযবাবু, পাঠক, সৌমেন।

অদ্ভুত এই টিয়াবঙের মানুষগুলো। চালে চলনে কথাবার্তায় সম্পূর্ণ স্বাভাবিক হলেও কোথায় যেন একটা আদিম বন্যতা লুকিয়ে আছে তাদের শরীবে। সকলে ভাবলে, পরবটাও হয়তো তেমনি অদ্ভুত কিছু। বিচিত্র আচার আচবণ কিছু দেখতে পাবে এই লোভেই এসে দাঁড়াল তারা।

দেখলে, বনের একপাশে জড়ো হয়ে একটা আগুনের কুণ্ডলীকে ঘিরে নেচে চলেছে মেয়েপুরুষ সবাই। পুরুষগুলোর হাতে জ্বলন্ত মশাল।

নাচ আর গানের হল্লা চলেছে বহুক্ষণ ধরে। মাঝে মাঝে মদেব ভাঁড়ে চুমুক দিয়ে নেয় মেয়েগুলোও। নাচ তো নয়, যেন মদের নেশায় টলছে সকলে। মেয়েগুলোর শরীর থেকে কাপড় খসে পড়েছে, ভ্রূক্ষেপ নেই সেদিকে।

শুধু মাধো সর্দার বসে বসে মন্ত্র পড়ছে বিড়বিড় করে, আর বাবা বাজাচ্ছে আল্‌ভা।

গলা ছেড়ে গাইছে আল্‌ভা :

আন্ধাইরা নিঝুম রাতি
আস্‌মানে জ্বলে তারা
মদন আসিয়া দুয়ারে হইল খাড়া ॥

সমস্বরে ধুয়া ধরে মেয়েরা :

আসমানে জ্বলে তারা
মদন আসিয়া দুয়ারে হইল খাড়া

আল্‌ভার পূর্ণকণ্ঠের গান ভেসে আসে আবাব :

লাজেতে গইলা পড়ে
কন্যার মাথার কেশ
আস্তে ব্যস্তে টানিয়া কন্যা
পরে নিজ বেশ ॥

সমস্বরে ধুয়া ধরে মেয়েরা :

আস্তে ব্যস্তে টানিয়া কন্যা
পবে নিজ বেশ।

ক্রমে ক্রমে উদ্দাম হয়ে ওঠে ঢোলকের আওয়াজ।

তারপর একসময়ে হুকুম দিল মাধো।

চিৎকার করে বললে, আগুন লাগায় দে। লাগায় দে আগুন।

হইহই করে চিৎকার করে উঠল সকলে। পুরুষগুলো হাতের জ্বলন্ত মশাল নিয়ে ছুটে

গেল, গাছে গাছে শুকনো ডালে আগুন লাগাবার জন্যে।

চ্যাটার্জি, অমিয়বাবু, পাঠক সকলেই বিস্মিত স্তম্ভিত হয়ে যায়।

এ কি করতে চলেছে এরা ?

দামী দামী গাছে এইভাবে আগুন লাগিয়ে নষ্ট করতে চায় ? সমস্ত বন যে পুড়ে ছাই হয়ে যাবে। লক্ষ লক্ষ টাকা মুনাফার স্বপ্ন দেখে কোম্পানি-মহলের পত্তন করেছে স্টিফেন্স সাহেব, গ্যাংওয়ে বানিয়েছে, বাংলো গড়েছে। যার লোভে ছুটে এসেছে তারা, সেই বন পুড়িয়ে নষ্ট করতে চায় টিয়ারঙের অধিবাসীরা ?

চ্যাটার্জি হঠাৎ গর্জন করে উঠল। এই !

চমকে ফিরে তাকাল সকলে।

চ্যাটার্জি চিৎকার করে ধমক দিয়ে বন্দুক উঁচিয়ে ধরল তাদের দিকে।

বললে, একটা গাছেও যদি আগুন লাগে, বন্দুকের গুলিতে···

মাধো সর্দার ছুটে এল।—এটা পরব হুজুর ! আগুনিয়া পরব। এটা ধরম আমাদের।

চ্যাটার্জি বললে, না। বনে আগুন লাগানো চলবে না।

কাকুতি মিনতি করলে মাধো। ধর্মের আচার না রাখলে অমঙ্গল হবে তাদের, অমঙ্গল হবে টিয়ারঙের।

চ্যাটার্জি তবু সম্মতি জানাত রাজি হল না।

ক্রমশ চেহারা বদলে গেল মাধোর। সমস্ত শরীর রাগে অপমানে কেঁপে উঠল তার। ক্রোধের আগুন জ্বলে উঠল তার চোখে।

রক্তচক্ষু হেনে একবার চ্যাটার্জির দিকে তাচ্ছিল্যের দৃষ্টি ফেলেই হাত তুলে হুকুম দিল মাধো।—লাগায় দে, লাগায় দে আগুন।

পরমুহূর্তেই বন্দুকের আওয়াজ শোনা গেল। বুকে হাত দিয়ে আর্তনাদ করে মাটিতে পড়ে গেল মাধো সর্দার।

স্তম্ভিত হয়ে গেল সকলে। বিমূঢ় বিস্ময়ে চ্যাটার্জির বন্দুকের দিকে তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ ছুটে পালাতে শুরু করল তারা।

শুধু আকাশী আব ফিরুজা ছুটে এসে মাধো সর্দারকে তুলে ধরবার চেষ্টা করল।

দু-হাত রক্তে ভরে গেল আকাশীর।

রক্তাক্ত দুটি হাতের দিকে বিস্ফারিত চোখে তাকিয়ে হঠাৎ কান্নায় ভেঙে পড়ল আকাশী ! লুটিয়ে পড়ল বাপেব বুকের ওপর।

## ৬

দু-পক্ষই রীতিমত ভয় পেয়ে গেল।

টিয়ারঙীরা প্রাণ হাতে নিয়ে পালাল, প্রাণ হাতে নিয়েই ফিরে এল চ্যাটার্জি, অমিয়বাবু, পাঠকের দল।

চ্যাটার্জি বাংলোর বাগানে এসে বসল সকলে। পরামর্শ শুরু হল।

সকলেই উত্তেজিত, সবচেয়ে বেশি উত্তেজিত চ্যাটার্জি নিজে। ঠিক এমনটা হবে, এমন একটা ব্যাপার মুহূর্তের মধ্যে ঘটে যাবে তা চ্যাটার্জি ভাবতে পারেনি। উত্তেজনার কুক্ষণে সত্যিই মাধোবুড়োকে গুলি করে বসে চ্যাটার্জি যেন আরো উত্তেজিত বোধ করল।

তখনো থরথর করে সারা শরীর কাঁপছে। নিজের অন্যায়, নিজের ভুল যত বেশি করে

অনুভব করল, ততই যেন যুক্তি দিয়ে প্রমাণ করতে চাইল যে সে যা করেছে ঠিকই করেছে। এ ছাড়া গত্যন্তর ছিল না।

পাঠক বললে, স্টিফেন্স সাহেবকে এ-হপ্তার জাহাজেই খবর পাঠিয়ে দিন চ্যাটার্জিসাব।

অমিয়বাবু বাধা দিলেন।—না, না এসব ছোটখাটো খবর স্টিফেন্স সাহেবকে জানিয়ে কি হবে। ও সব ঠিক হয়ে যাবে দু-দিন গেলেই।

সত্যিই তো। টিয়ারঙের একটা বুড়োকে গুলি করেছে, সে আর এমন কি খবর। দু-দশদিন একটু সাবধান থাকলেই চলবে। লোকগুলো না কোপাই নিয়ে গাছের আড়ালে ওত পেতে বসে থাকে।

তারপর সময়ে সব ভুলে যাবে ওরাও। আবার কাজ করতে লেগে যাবে নগদ পয়সার লোভে। এমন অনেক দেখেছেন অমিয়বাবু। পেটে ভাত না জুটলে, আর হাতে পয়সা পেলে সব রাগ জল হয়ে যাবে।

কোম্পানির কুলিদের হুকুম দিলে পাঠক, দিনরাত পাহারা দিতে হবে বাবুবাংলো।

কিন্তু আশ্চর্য, পরের দিনই যথাসময়ে কাজে এসে যোগ দিল টিয়ারঙের অধিবাসীবা। প্রতিদিনের মতোই এসে দাঁড়াল ফিরুজা। এল মদ্না, এল সবাই।

একটা রাতেই মেরুদণ্ড নুয়ে পড়েছিল চ্যাটার্জির। সকলকে কাজে আসতে দেখে আবার সোজা হয়ে দাঁড়াল।

ফিরুজাকে দেখতে পেয়ে কাছে ডাকলে।

বললে, মাধো বুড়োর একটা মেয়ে আছে না?

ফিরুজা মাথা নীচু করে পায়ের বুড়ো আঙুল দিয়ে নখে মাটি খুঁড়তে খুঁড়তে হঠাৎ চোখ তুলে বললে, না রে বাবু, ও বাচ্চা মেয়েটার দিকে আঁখ দিবি না আপনি।

চ্যাটার্জি কড়া চোখে তাকাল ফিরুজার দিকে। বললে, কি নাম তার?

—আকাশী বলি আমরা। ওর বুড়া বাপটাও আকাশী বলত।

চ্যাটার্জি বললে, ওকে কাল ডেকে আনবি আমার কাছে। ওকে টাকা দেব আমি, অনেক টাকা।

—টাকা? কেন রে বাবু? তুই টাকা দিলে যে বদনামী হবে মেয়েটার।

চ্যাটার্জি বললে, ওর বাপ মারা গেছে আমার বন্দুকের গুলিতে, তাই ক্ষতিপূরণ দেব তাকে।

বিস্ময়-বিস্ফারিত চোখ তুলে তাকাল ফিরুজা। যেন ঠিক বুঝে উঠতে পারছে না ব্যাপারটা। রেগে গিয়ে যাকে খুন করেছে লোকটা, তার মেয়েকে আবার টাকা দেবে কেন?

মানুষকে মেরে ফেললেই তো সব শেষ হয়ে গেল, তার আবার ক্ষতিপূরণ হয় নাকি? টাকা দিয়ে সে-ক্ষতি কমানো যায়? আর তা করবেই বা কেন।

ফ্যালফ্যাল করে তাকিয়ে থেকে আকাশীকে ডেকে আনার প্রতিশ্রুতি জানিয়ে চলে গেল ফিরুজা।

চ্যাটার্জির মনটা হালকা হল। ঠায় তাকিয়ে রইল সে সামনেব রাস্তাটার দিকে—যে-রাস্তাটা সমুদ্রের বুকে-বাঁধা গ্যাংওয়ে থেকে এঁকেবেঁকে বাবুবাংলোর পাশ কাটিয়ে বনের পথ ধরেছে, সেই রাস্তার দিকে।

দেখলে, প্রতিদিনের মতোই দলে দলে কাজে চলেছে টিয়ারঙের অধিবাসীরা। কাঁধে কোপাই নিয়ে হনহন করে হেঁটে চলেছে পুরুষগুলো, মেয়েগুলোব পায়ের ছন্দ কাঁপছে তালে তালে।

মেয়েপুরুষ সবাই বনের ভেতর নির্দিষ্ট এলাকায় এসে দাঁড়াল। পরস্পর পরস্পরের মুখ চাওয়াচাওয়ি করল, কিন্তু কেউই কোনো কথা বলল না। ওভারসিয়ার পাঠক নতুন দাগ

দেওয়া গাছগুলো দেখিয়ে দিল, কুড়ুলের পর কুড়ুল পড়ল গুঁড়ির গায়ে।

চার চাকার টানা ট্রলীতে করে একে একে কাটা গুঁড়িগুলো সমুদ্রপাড়ের আড়ত-গোলার দিকে টেনে টেনে নিয়ে যেতে শুরু করল মেয়েগুলো।

কিন্তু মুখচোখ দেখে বেশ বোঝা গেল মনের ভেতর যেন বারুদের স্তূপ জমা হয়ে আছে। যেন যে-কোন মুহূর্তে ফেটে প্রলয়কাণ্ড বাধিয়ে দিতে পারে।

এদিকে সূর্য উঠল মাথার ওপর, বাড়ল রোদের তাত। দুপুরের ঘণ্টা পড়লে ওভারসিয়ার পাঠক চলে গেল বাড়ির পথ ধরে। সঙ্গে আনা কুলিমজুরের দলও ছুটল কোয়ার্টারের দিকে। আর টিয়ারঙীরা এসে জটলা পাকিয়ে বসল।

গামছা খুলে পাখার মতো হাওয়া করতে করতে মেয়েপুরুষ সবাই ঘর থেকে বয়ে আনা ঠাণ্ডিভাতের থালা নিয়ে বসল। হাঁড়িয়ায় দু-এক চুমুক দিয়ে নিল মেয়েগুলোও।

ফিরুজা এক চুমুক নেশা করে নিয়ে মদ্‌নার পাশে গিয়ে গা ঘেঁষে বসল।

বললে, খুনীবাবুটা আকাশীরে টাকা দিতে চায় রে মাদোন।

—টাকা? আকাশীরে? বিস্মিত হয়ে তাকাল মদ্‌না ফিরুজার মুখের দিকে।

তারপর দূরে, আকাশী যেখানে ছিল এতক্ষণ, সেদিকে তাকাল।

আকাশী ততক্ষণে উঠে গেছে আল্‌ভার কাছে।

এ সময়টায় প্রতিদিনই তার রাবা হাতে নিয়ে আসে আল্‌ভা। এসে গাছের একটা গুঁড়িতে ঠেস দিয়ে বসে গান গায়। কাজের ফাঁকে এইটুকু বিশ্রামের মধ্যে আল্‌ভার গান যেন সকলের ক্লান্তি দূর করে।

গামছায় ভাতের থালা বেঁধে আনত আকাশী বুড়ো মাধোর জন্যে। তার থেকে কিছুটা ভাগ দিয়ে আসত সে আল্‌ভাকে। আর যেদিন অভাব হত চালের, সেদিন আর পাঁচজনে ভাগাভাগি করে খেতে দিত আল্‌ভাকে।

আকাশী কোনো কোনোদিন হয়তো অনুযোগ করত, আল্‌ভাকে বলত কোম্পানির কাজ নিতে।

হাসত আল্‌ভা। রাবা দেখিয়ে বল্‌ত, ভগবানের কাজ নিয়েছি, আমার কি আর ভয়ডর আছে রে আকাশী।

আকাশী রেগে যেত সে-কথা শুনে, রাগে দপ্‌দপ্‌ করে পা ফেলে এসে বসত দলের মধ্যে।

আবার কোনো কোনোদিন আল্‌ভার কাছেই গিয়ে বসত নিরিবিলিতে।

সবাই লক্ষ্য করত, সবাই বুঝত, কিন্তু কেউই কিছু মনে করত না। আল্‌ভা মানুষটাকে যদি ভাল লেগে থাকে আকাশীর, আপত্তি করবে কেন তারা।

ফিরুজার কথা শুনে আপনা থেকেই মদ্‌নার চোখদুটো আকাশীকে খুঁজল যেন।

না, আকাশী ততক্ষণে ভাতের থালা নিয়ে গিয়ে দাঁড়িয়েছে আল্‌ভার কাছে। হেসে হেসে কি যেন বলছে।

সেদিকে তাকিয়ে ফিরুজা আর মদ্‌না মুখ চাওয়াচাওয়ি করে হাসল। যাক্‌, বুড়ো বাপের মৃত্যুর শোকটা তাহলে মুষড়ে দেয়নি মেয়েটাকে।

ফিরুজা হেসে বললে, গায়েনভাইটারে মনে ধরছে আকাশীর।

—হুঁ। হাসলে মদ্‌না।—দুটাই ত পাগলপারা বটে।

পাগল মানুষই বটে আল্‌ভা।

কাজকর্ম করবে না, ঘর বাঁধবে না। সারাটা জীবন হাতের রাবা বাজিয়ে গান গেয়ে গেয়েই যেন কাটাতে চায়।

কোনো কোনোদিন হঠাৎ খেয়াল হয়, দাগ টানা একটা পুরোনো ময়লা কাগজ, অর্ধেক

তার ছিঁড়ে গেছে, সেটাই মাচার তলা থেকে বের করে কুর্তার পকেটে নিয়ে বেরোয়। একবার খোলে সেটা, তাকিয়ে তাকিয়ে দেখে, তারপর পায়ের শব্দ পেলেই চটপট ভাঁজ করে লুকিয়ে ফেলে।

মনে মনে স্বপ্ন দেখে গুপ্তধনের।

ডিঙি নিয়ে সমুদ্রপার পার হয়ে যেতে হবে গঞ্জে। তারপর দিনের পর দিন বন জঙ্গল হেঁটে পার হয়ে মগদের দেশে গিয়ে খুঁজে বের করতে হবে সেই নির্দিষ্ট জায়গাটুকু।

মাটির তলায় যেখানে নাকি ঘড়া ঘড়া মোহর পুঁতে রেখে গেছে আল্‌ভার কোন এক পূর্বপুরুষ।

কাউকে কিছু না জানিয়ে হঠাৎ দু-একবার ডিঙি নিয়ে বেরিয়েও পড়েছিল আল্‌ভা।

দু-তিনদিন এক নাগড়ে ডিঙি বেয়ে, 'মাটি'তে এসে পৌঁছেছে। কিন্তু সেই ঘন বন আর নির্জনতা দেখে সাহস পায়নি সে এগিয়ে যেতে।

ভয়ে ভয়ে ফিরে এসেছে আবার। ভেবেছে অন্য কাউকে সঙ্গে নিয়ে আবার রওনা হবে। কিন্তু বলতে সাহস হয়নি। দু-একবার বলে দেখেছে, টিয়ারঙের লোকগুলো হেসে ওঠে ওর কথা শুনে। বলে, পাগল।

আল্‌ভার নিজেরও মাঝে মাঝে সন্দেহ হয়, সত্যিই পাগল নয় তো সে? কই, তার গুপ্তধনের কথা তো আর কেউ বিশ্বাস করে না।

স্টিফেন্স সাহেব প্রথম যেবার এসে পয়সা ছড়িয়ে দিয়েছিল, হুমড়ি খেয়ে পড়েছিল লোকগুলো। অথচ, তার ঘড়া ঘড়া মোহরের লোভ নেই কারো?

ফিরুজাও হেসেছে আল্‌ভার কথা শুনে। বলেছে, তোমার নাগালে এমন সোনা, তুমি সোনার তরে পাগল হও কিসে?

সতিই তাই, আল্‌ভার নাগালের মধ্যে এত সোনা আসে যায়, সেদিকে চোখ নেই তার। মাটির নীচে যে-সোনা লুকিয়ে আছে সেই সোনাই চায় আল্‌ভা।

আকাশীর দিকে তাই প্রথম প্রথম ভাল করে ফিরেও তাকাত না আল্‌ভা। টিয়ারঙের কেউই ফিরে তাকাত না আকাশীর দিকে।

অমন নরম চোখ-ছলছল মেয়েকে মেয়েমানুষ বলেই মনে হয় না যেন। বড় ঠাণ্ডা, উত্তাপও নেই যেন। গরম রক্তের মানুষগুলোর কাছে যত আকর্ষণ পুরুষালি চেহারার শক্ত সমর্থ মেয়েগুলোর, ফিরুজার মতো যারা হাসতে হাসতে ছোবল দিতে পারে, যারা রাগলে খুনিয়া বাগিয়ে ধরে।

আকাশী একেবারে অন্য মানুষ। লাজুক লাজুক মুখ, চলে তো শব্দ হয় না পায়ের, হাসে তো শব্দ হয় না।

ভোর না হতেই এসে দাঁড়ায় সে আল্‌ভার ঘরের সামনে, খুঁটি ধরে দূরে দাঁড়িয়ে কথা বলে। গান শোনে।

জ্যোৎস্না রাতে কোনোদিন হয়তো দূরে কোথাও বসে গান গায় আল্‌ভা।

দুলতে দুলতে আসল বান
আমি কুড়ায় পেলাম সোনার চাঁদ
এ চাঁদটি কাদেব
কপাল ভালো যাদেব...

গলা ছেড়ে গান গায় আল্‌ভা। আর তা শুনে ছুটে আসে আকাশী। দূরে দাঁড়িয়ে দাঁড়িয়ে শোনে।

কিন্তু বাপ মারা যাবার পর হঠাৎ যেন ঘনিষ্ঠ হয়ে উঠল আকাশী। আশ্রয় খুঁজল যেন।

কি আশ্রয় দেবে আল্‌ভা? তার নিজেরই [illegible]

তাই আকাশীর ভাবভঙ্গি দেখে হাসল বটে ফিরুজা আর মদ্‌না, কিন্তু সঙ্গে সঙ্গে তাদের রক্ত গরম হয়ে উঠল চ্যাটার্জির ওপর আক্রোশে।

ফিস্‌ফিসানি থেকে চাপা গুঞ্জন উঠল টিয়ারণ্ডীদের দলে। রাগে তাদের সমস্ত শরীর যেন জ্বলে ওঠে থেকে থেকে।

আনমনেই খোঁপা থেকে খুনিয়াটা ফিরুজার হাতে নেমে আসে।

পরমুহূর্তেই তাপুদিদির মুখটা তার চোখের সামনে ভেসে ওঠে।

ধীরে ধীরে খুনিয়াটা আবার খোঁপায় গুঁজে রাখে সে।

এ-অন্যায়ের প্রতিশোধ নিতে হবে। কিন্তু কি করে তা সম্ভব খুঁজে পায় না কেউ। মাছ ধরার মরশুম নয় এটা, চাষবাসের সময় নয়। তা না হলে কোম্পানির লোকেদের তাড়িয়ে দিতে ভয় পেত না তারা। শুঁটকী মাছ বেচে এলে দিন কেটে যেত।

কিন্তু সবাই বিস্মিত হয় আকাশীব হাবভাব দেখে। বাপের মৃত্যুর জন্যে প্রতিশোধ নেবার কি কোনো বাসনাই নেই মেয়েটার মনে?

আবার ঘণ্টা বাজল। দুপুরের বিশ্রাম শেষ হওয়ার ঘণ্টা।

নিজের নিজের কাজে মন দিল সবাই। কুড়ুলের পর কুড়ুল পড়ল গাছের গুঁড়িতে।

চার চাকার ট্রলীতে মাল বোঝাই করে টানতে শুরু করল মেয়েরা।

এমন সময় হঠাৎ ওভারসিয়ার পাঠকের গলার স্বর শুনে চমকে উঠল সকলে।

ফিরে তাকিয়ে সবাই দেখল, আকাশীকে হাতছানি দিয়ে ডাকছে ওভারসিয়ারবাবু।

আকাশী হাত ঝাড়তে ঝাড়তে এগিয়ে গেল পাঠকের দিকে। জালি ওড়নায় মুখের ঘাম মুছে কাছে গিয়ে দাঁড়াল সে।

কি যেন কথা হল দুজনে।

এদিক-ওদিক একবার তাকালে আকাশী, তারপর পাঠকের পিছনে পিছনে হাঁটতে শুরু করলে।

স্থাণুর মতো সকলেই দেখলে, দাঁড়িয়ে রইল।

শুধু দাঁতে দাঁত চেপে ফিরুজা বললে, বেইমান।

ওদিক থেকে আরেকটা মেয়ে চিৎকার করে ডাকলে, আকাশী।

আকাশী ফিরে দাঁড়াল।

মেয়েটা খোঁপা থেকে খুনিয়াটা খুলে ছুঁড়ে দিল তার দিকে।

মুচকি হেসে খুনিয়া তুলে নিয়ে পাঠকের পিছনে পিছনে হনহন করে হেঁটে গেল আকাশী।

## ৭

পরের জাহাজে এল আরো একজন।

প্রতিবারের মতোই বাবুবাংলোর সবাই এসে ভিড় করল গ্যাংওয়ের ওপর। শহরের ইস্কুলে পড়ে চ্যাটার্জির ছেলে, ছুটি পেয়ে বাপ-মার কাছে এসেছে নতুন লোকটির সঙ্গে।

গ্যাংওয়েতে তাকে দেখতে পেয়েই তাপসী ছুটে গেল। দু-হাত বাড়িয়ে হাসিহাসি মুখে তাকে জড়িয়ে ধরে কোলে নেবার চেষ্টা করলে। পারল না।

একমুখ হেসে বললে, কত বড় হয়েছিস মণ্টু, তোকে আর কোলে নেওয়া যায় না।

মণ্টুও মাকে জড়িয়ে ধরে মুখ লুকিয়ে হাসল।

তামসী কিন্তু তখনো একদৃষ্টে তাকিয়ে আছে নবাগত মানুষটির দিকে।

চ্যাটার্জির সঙ্গে হেসে হেসে গল্প করতে করতে এগিয়ে এল সে, হাত বাড়িয়ে হ্যাণ্ডশেক করলে অমিয়বাবুর সঙ্গে।

চমৎকার সুন্দর চেহারা, মাথায় একরাশ হালকা চুল উড়ছে বাতাসে। হাবভাব, চালচলন পুরোদস্তুর সাহেবী। আর চোখেমুখে সপ্রতিভ ভাব, অনর্গল কথা।

আপনা থেকেই তার চোখের দৃষ্টি যেন তামসীর মুখের উপর এসে পড়ল। চ্যাটার্জি হেসে বললে, আমার শ্যালিকা।

দুজনে দুজনকে নমস্কার করলে।

তামসী জিজ্ঞেস করলে, আপনি বুঝি···

—হ্যাঁ, তোমাকে বলেছি বোধ হয়, ইনিই সমীরণবাবু।

সমীরণ হেসে পকেট থেকে একটা সিগারেট কেস বের করল। চ্যাটার্জিব দিকে সেটা বোতাম টিপে এগিয়ে দিল, তারপর নিজে একটা সিগারেট ধরিয়ে বললে, যাক্ ভরসা হল, বনবাস নয় তাহলে। আপনারা আছেন যখন···

চ্যাটার্জি হেসে বললে, না বেশিদিন নয়, তামসীর চলে যাবার ডাক এসে গেছে।

—সে কি ? চমকে ওঠার ভান করলে সমীরণ।—না, না, সে হতেই পারে না।

বলে হাত বাড়িয়ে দিল সে তামসীর দিকে। তামসী প্রথমটা একটু ইতস্তত করে মৃদু হেসে হাত বাড়াতে বাধ্য হল।

তামসীর হাতটা চেপে ধরে সমীরণ বললে, কথা দিন, এখন কিছুদিন অন্তত থেকে যাবেন।

তামসী উত্তর না দিয়ে হাসল শুধু, তারপর এপাশ-ওপাশ তাকাতেই দেখলে, একটু দূরেই সৌমেন কটমট করে তাকিয়ে আছে তার দিকে।

চোখাচোখি হতেই দ্রুতপায়ে গ্যাংওয়ে থেকে নেমে গেল সৌমেন।

আর সমীরণ তামসীর সঙ্গে, তাপসীর সঙ্গে গল্প করতে করতে বাংলোর পথ ধরলে।

সমীরণ মণ্টুর একটা হাত ধরে নামতে নামতে তাপসীকে বললে, আপনার পুত্রের সঙ্গে জাহাজে এই ক-দিনেই কিন্তু খুব ভাব হয়ে গেছে।

মণ্টু কেন, ভাব হতে কারো সঙ্গেই বাকি রইল না সমীরণের।

স্বতঃস্ফূর্ত, সপ্রতিভ। দু-দিনের মধ্যেই যেন ঘরের মানুষ হয়ে উঠল সমীরণ। টিয়ারঙের বাবুপাড়ায় নতুন প্রাণ এল। নীরস নির্জন দ্বীপটাকে হঠাৎ যেন নাড়া দিয়ে জাগিয়ে তুলল সে।

কোম্পানির কুলিকামিন থেকে শুরু করে বাবুদের বাড়ি পর্যন্ত সর্বত্র অবাধ গতিবিধি। সর্বত্র সমান সমাদর।

সকলে বেশ অনুভব করল এতদিনে একটা লোক এসেছে যে কাজকে কাজ মনে করে না।

কর্মচারীদের সুখ-সুবিধে দেখবার জন্যে, কুলিদের অভাব অনটনে সাহায্য করবার জন্যে এল সমীরণ।

স্টিফেন্স অ্যাণ্ড কোম্পানির এল-ডব্‌লু-ও সমীরণ সরকার। মুখে মুখে ছড়িয়ে পড়ল তাব নাম।

হাত-গোটানো সার্ট, দামী কাপড়ের ট্রাউজার্স। ঠোঁটে সব সময় সিগারেট চেপে চিবিয়ে চিবিয়ে কথা বলে। আর না হেসে যেন কথা বলতে পারে না।

তাপসী দেখে আর আড়ালে বলে, কী ছটফটে ছেলে বাপু!

তামসীও হাসে।

সত্যি, এত চঞ্চল মানুষ কি করে হয়! কি করে শরীরে পোষায়! এক জায়গায় এক

মিনিট স্থির হয়ে বসে না। বসতে পারে না। কেবলই ছুটোছুটি করে।

তখনই হয়তো এসে ঢুকেছে, জানলাটা দড়াম করে খুলে গেল বাতাসে। তাপসী জানলাটা আবার বন্ধ করতে করতে বললে, দেখ সমীরণ, তোমাদের কোম্পানির ঘরদোর, জানলায় খিল নেই।

—দেখছি আমি। তিড়িং করে চেয়ার ছেড়ে লাফিয়ে উঠল সমীরণ। সটান চলে গেল ওভারসিয়ার পাঠকের কাছে।—এখনই লোক পাঠান, পাঠকজী।

প্রথম প্রথম অস্বস্তি বোধ করত তাপসী। ভাবত শুধু তাদের জন্যেই বুঝি সমীরণের এত উৎসাহ।

দেখলে, তা নয়। বিকেলে বেড়াতে বেরিয়েছে, কুলিরা কেউ হয়তো বললে, ছাদ দিয়ে জল পড়ে। তখনই তার ব্যবস্থা করতে ছুটল সমীরণ।—পাঠকজী, ডামর ঢালতে বলুন কুলিছাপরায়।

সকলেই ব্যতিব্যস্ত হয়ে পড়ে, মাঝে মাঝে সমীরণের তাড়াহুড়োর জন্যে চটে। তবু ভালও বাসে।

কুলিমেয়েগুলো, টিয়ারণ্ডীরা, কেউ বলে বাপ, কেউ ছেলে, কেউ ভাই। সকলের সঙ্গেই একটা না একটা সম্পর্ক।

এতগুলো লোক, একটা খেলার মাঠ নেই? একটা ক্লাবঘর নেই?

উঠে পড়ে লাগল সমীরণ। পাঁচটা কুলির সঙ্গে নিজেই কোদাল হাতে নিয়ে নেমে পড়ল খেলার মাঠ বানাতে। কোম্পানি যা দিয়েছে বা দেবে, বাকিটা চাঁদা তুলে ক্লাবঘর করতে হবে।

চাঁদার ভারে নুয়ে পড়লেও 'না' বলতে পারে না কেউ। সমীরণকে যেন ফিরিয়ে দেওয়া যায় না।

সঙ্গে সাজ-সরঞ্জামও নিয়ে এসেছিল সে। ব্যাডমিন্টনের নেট টাঙিয়ে তামসীর হাত ধরে টেনে নিয়ে এল।

—খেলবেন না মানে! এইটুকু জায়গা, পাঁচটা লোক এখানে ওসব লজ্জাটজ্জা করলে চলবে না। বলে তামসীর হাতে র‍্যাকেট ধরিয়ে দেয় সমীরণ।

তাপসীর যদিও মনে একবার আপত্তি উঁকি মারে, তবু কিছু আর বলতে ইচ্ছে হয় না। হাসে মনে মনে।

তামসী এসে অনুযোগ করে, কী লোক বাপু তোমাদের ঐ সমীরণবাবু।

—কেন কি হল?

—কী জ্বালান! টেনে নিয়ে গেল খেলবার জন্যে। এদিকে নিজে না খেলে একগাদা লোকের সামনে নামিয়ে দিয়ে সরে পড়ল রেডিওতে যুদ্ধের খবর শুনবে বলে।

সশব্দে হেসে ওঠে চ্যাটার্জি তামসীর কথা শুনে।

ঠাট্টা করে বলে, মনে ব্যথা লেগেছে বুঝি? আহা, এত রূপ তবু ঐ একটা ছোকরাকে···

কটমট করে তাকিয়ে রাগ দেখিয়ে চলে যায় তামসী।

কখনো হয়তো হঠাৎ আবার এসে হাজির হয় সমীরণ। বলে, একটা থিয়েটার করলে কেমন হয়, বৌদি?

বৌদি অর্থাৎ তাপসী। তাপসী তাড়াতাড়ি হাত নেড়ে বলে, আমি কিন্তু ওসব করতে পারব না।

চ্যাটার্জি হেসে তাকায় তামসীর মুখের দিকে, জিজ্ঞেস করে, কি গো, ইচ্ছে আছে নাকি?

সমীরণ বাধা দেয়।—কি যে বলেন মেজদা, ওসব থিয়েটারে চলে না। নায়িকা হব আমি নিজে। দেখবেন কেমন মানায়। মেয়েদের পার্ট মেয়েরা পারে না।

বলেই তোড়জোড় শুরু করে দেয়।

টিয়ারও যেন ভোরের পাখির মতো পাখা ঝেড়ে জেগে উঠতে চায়।

চারিদিকে শুধু যুদ্ধের খবর, আতঙ্কের খবর, তার মধ্যে সমীরণ যেন একমাত্র আনন্দের ভরসা।

সবারই মুখে তাই সমীরণ আর সমীরণ।

শুধু একজনের কিছুতেই ভাল লাগে না লোকটাকে। সে বড় একটা কাছেও আসতে চায না। দূর থেকে দেখে। দেখে আর জ্বলে। সৌমেন।

তামসী যে বুঝতে পারে না এমন নয়। সৌমেনের চোখের দৃষ্টিতে ঈর্ষার জ্বালা দেখতে পায় তামসী, দেখে আর হাসে মনে মনে।

কৌতুক বোধ করে তার ব্যবহারে। আরো বেশি রাগাবার জন্যেই সৌমেনের কাছে কেবলই সমীরণের কথা বলে সে।

এমনভাবে বলে যেন সমীরণের সঙ্গে অন্য কারো তুলনাই হয় না। হয়তো সবটাই অভিনয় নয়, হয়তো বা তামসীর মনের কথাই।

সত্যি, সৌমেনের কাছে বসে থেকে কথা খুঁজে পায় না তামসী। অনেক কিছু বলবার কথা বলা হয় না, অনেক কথা শোনবার ইচ্ছা হয়, কিন্তু শুনতে পায় না। শুধুই অনির্দিষ্ট ভবিষ্যতের দিকে তাকিয়ে থাকা, সীমাহীন সময়ের দিকে চোখ মেলে বসে থাকা। অথচ, সমীরণের কাছে কত অনর্গল কথা বলে যায় তামসী, কত সময় কেটে যায় দ্রুত তালে।

এ-পরিবর্তন চোখে পড়েছে সৌমেনের। পড়েছে বলেই সেই প্রথম দিন, যেদিন এসে পৌঁছল সমীরণ যেদিন তামসীর সঙ্গে কথা বলতে দেখল তাকে গ্যাংওয়ের ভিড়ে দাঁড়িয়ে, সেদিন থেকেই সমীরণকে যেন সহ্য করতে পারে না সে।

তাই একটু বুঝি এড়িয়ে এড়িয়েই চলছিল সে তামসীকে।

অবহেলা দিয়েই অবহেলার জবাব দেবে ভেবেছিল তামসী।

দিনের পর দিন কেটে যায়। অপেক্ষা করে। কিন্তু না, সৌমেনের দিক থেকে কোনো ডাক এসে পৌঁছল না।

মন বেঁধে রেখেছিল সে। কিন্তু যাবার দিনের ডাক এসে পৌঁছল যখন, তখন আর নিজেকে টেনে রাখতে পারল না।

সৌমেনের খোঁজেই একা একা বেরিয়ে পড়েছিল। সমুদ্রের পাড় ঘেঁষে একমনে হেঁটে চলেছিল সৌমেন। কোনোদিকে যেন ভ্রূক্ষেপ নেই।

পিছন থেকে চিৎকার করে ডাকলে তামসী।

ফিরে দাঁড়াল সৌমেন।

দেখল। তারপর আবার হাঁটতে শুরু করল।

অন্যদিন হলে হয়তো ফিরে চলে যেত তামসী।

কিন্তু আজ যে সময় নষ্ট করার মতো সময় নেই। তামসী ছুটতে ছুটতে এগিয়ে এল। সৌমেনের পথ রোধ করে বললে, শোন।

কোনো জবাব দিল না সৌমেন।

তামসী ঈষৎ হেসে বললে, এরপর যত ইচ্ছে রাগ দেখিও, আজকের দিনটা শুধু—

সৌমেন তখনো কোনো উত্তর দিল না।

তামসী ধীরে ধীরে বললে, কাল থেকে তোমাকে আর কেউ বিরক্ত করবে না কাল চলে যাচ্ছি আমি।

চলে যাচ্ছ? কোথায়? চমকে উঠল সৌমেন।

তামসীর হাসিটা বড় বিষণ্ণ দেখাল।

বললে, থাকবার জন্যে তো আসিনি । চলে যাচ্ছি···

একটু থেমে বললে, হয়তো চিরদিনের জন্যেই। হয়তো আর কোনোদিনই দেখা হবে না।

দু-হাত বাড়িয়ে তামসীর একখানা হাত চেপে ধরল সৌমেন।—না, না, তামসী।

তামসী হাসল।—তা হয় না। তা হয় না। শুধু একটা কথার উত্তর দাও। ভুলে যাবে ? একেবারে ভুলে যাবে আমাকে ?

তামসীর মুখের দিকে একদৃষ্টে তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ তাকে গাঢ় আশ্লেষে জড়িয়ে ধরতে গিয়েই থমকে দাঁড়াল সৌমেন।

ফিরুজাকে দেখতে পেয়ে। ফিরুজা আর মদ্‌না।

খিলখিল করে হেসে উঠল ফিরুজা।

সশব্দে হেসে উঠল মদ্‌না।

সৌমেন আর তামসী দেখলে, দুজনে দুজনের কোমরে হাত রেখে টলতে টলতে এগিয়ে আসছে।

ওদের দুজনের সামনে এসে দাঁড়াল ফিরুজা, মদ্‌নার কোমর থেকে হাত না সরিয়েই বললে, কাল জাহাজে চলে যাবি গ ছুটদিদি ? চলে যাবি ?

## ৮

এর আগে কখনো চুরি হয়নি টিয়ারঙে। কিন্তু কে চুরি করল কেউই বুঝতে পারল না।

তামসীর সেদিন চলে যাবার দিন। আগের রাতে জিনিসপত্তর গোছগাছ করে একখানা সিল্কের শাড়ি বাইরে তুলে রেখেছিল সে। সৌমেন বলেছিল, এই শাড়িটাতেই নাকি বড় সুন্দর মানায় তাকে। তাই যাবার সময় এই শাড়িটাই পরবে ভেবেছিল।

সে-কথা মনে পড়তে নিজের মনেই হেসে ফেলল তামসী। মনে পড়ল সেই দিনটার কথা, যেদিন ভয় পেয়ে চিৎকার করে তাকে ডেকেছিল সৌমেন। কিন্তু ভুল বুঝে যেন ভুলের বোঝা বাড়িয়ে দিয়েছে সে।

যাবার দিনে তামসী অনুভব করলে, এই কৌতুক আর কথার হালকা পথেই কখন যেন নিজেরই অজান্তে সৌমেনকে ভালবেসে ফেলেছে সে।

তেমনি আগের মতোই আবার জাহাজঘাটায় এসে ভিড় করল সকলে।

অমিয়বাবু চলেছেন কোম্পানির আদি মহল মাতলার কুঠিতে, সেখান থেকে তামসীকে পৌঁছে দিয়ে আসবেন তিনি।

জাহাজের বাঁশি বাজল। একে একে সকলে গিয়ে উঠল জাহাজে। বদলি-হওয়া বা ছুটি-পাওয়া কুলিকামিন, কর্মচারী, অমিয়বাবু, তামসী।

ছেড়ে যাবার মুহূর্তে দিদিকে জড়িয়ে ধরে কাঁদল তামসী, মন্টুকে কোলে নিয়ে আদর জানাল। তারপর জাহাজের রেলিং ধরে হাত নাড়তে নাড়তে চোখ পড়ল তার সৌমেনের দিকে।

আশ্চর্য, ভিড়ের পিছনে দাঁড়িয়ে একদৃষ্টে তাকিয়ে আছে সৌমেন। অথচ এতক্ষণ একবার কাছে আসবার, কথা বলার চেষ্টা করেনি।

সমীরণ যখন তার হাত ধরে বিদায় জানিয়েছে, আবার ফিরে আসবার জন্যে আহ্বান জানিয়েছে, তখন বার বার সৌমেনকে খুঁজেছে তামসী। মনে হয়েছে, সমীরণের মতোই কেন সপ্রতিভ হতে পারে না সৌমেন, কেন এমনিভাবে তার হাতে হাত দিয়ে বিদায়

জানাতে পারে না।

দূরে সৌমেনকে একা-একা দাঁড়িয়ে থাকতে দেখে বুকটা ব্যথায় মোচড় দিয়ে উঠল। দু-ফোঁটা অশ্রুও যেন টলটল করল তার চোখের কোণে।

হাত তুলে সৌমেনের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করে বিদায় জানাল তামসী, কিন্তু সৌমেন হাত তুলতে গিয়েও যেন পারল না।

জাহাজ তখন ধীরে ধীরে এগিয়ে চলেছে সমুদ্রের দিকে। ক্রমে ক্রমে দূরে সরে গেল জাহাজ।

ফিরে এল সকলে।

ফিরে আসতে আসতে সকলের আলোচনা কেন্দ্র করল তামসীর শাড়ি চুরির ব্যাপারটার ওপর।

কে চুরি করল, কেন?

সমীরণ বললে, এ চুরির হদিস আমি বের করবই। এ নিশ্চয় আমাদের কুলিমজুরদের কাজ।

চ্যাটার্জি তার কথায় সায় দিয়ে বললে, তাই মনে হয়। টিয়াবঙীরা প্রয়োজন হলে খুন করতে পারে, কিন্তু চুবি করে না।

ক্রমে ক্রমে চুরির কথাটা টিয়ারঙীরাও শুনল। এ ওর মুখ চাওয়াচাওয়ি করলে। চুরি? টিয়ারঙে চুরি হয়েছে? লজ্জায় মাথা হেঁট করলে সকলে।

মদ্‌না রেগে গিয়ে বললে, নিমকহারামটার পেট ফাঁসায়া দিব হুজুব.কোপাই বসায় দিব।

সমীরণ সান্ত্বনা দিল।—আরে না না, তোদের মধ্যে কেউ নেয়নি, নিয়েছে কোম্পানির কুলিমজুরদের কেউ।

খুশি হল মদ্‌না।

টিয়ারঙীদের একজনকেও যদি সন্দেহ করত বাবুরা, কি ঘটত বলা যায় না। বাবুরা তাদের যে বিশ্বাস করে এইটুকুতেই ফুর্তিতে ভরে উঠল তার মন। আনন্দে টলতে টলতে বনের পথে পা বাড়াল সে। তিতির নয়তো খরগোশ কিছু একটা মেরে আনবার জন্যে।

বেশ অন্ধকার হয়ে এসেছে তখন। আকাশে এক ফালি বাঁকা চাঁদ। অনেকক্ষণ ঘোরাঘুরি করে ক্লান্ত হয়ে ফিরে এল মদ্‌না। না, শিকার মিলবে না এখন। ক্লান্ত-পায়ে বস্তির দিকে পা টেনে টেনে চলল।

খানিকটা নেশা করে চাটাইয়ে গা এলিয়ে দিতে পারলে যেন শান্তি।

গাঁয়ের মুখেই আল্‌ভার ডেরা। দূর থেকেই আল্‌ভার রাবা শুনতে পাচ্ছিল। কাছে আসতে গানটা স্পষ্ট হল।

গলা ছেড়ে গাইছে আল্‌ভা:

রে নিঠুর গরজী
তুই ফুল ফুটাবি, বাস ছুটাবি
সবুর বিহনে···

গানের অর্থ সব সময় হয়তো টিয়ারঙীরা বোঝে না, কিন্তু তবু মাথা দোলায় আল্‌ভার সুরে মুগ্ধ হয়ে। শিকারে ব্যর্থ হয়ে মনটা বিক্ষিপ্ত হয়ে ছিল মদ্‌নার, রাবার সুর আর গলার সুর শুনে চনমন করে উঠল বুকের ভেতরটা।

ধীরে ধীরে ডেরার কাছে এসে ভেতরে উঁকি দিল। দেখলে, পইঠেতে বসে গান গাইছে আল্‌ভা আর খুঁটি ধরে দাঁড়িয়ে শুনছে আকাশী।

কৌতুকে হাসল মদ্‌না।

তারপর, আকাশীকে দেখেই হয়তো, ফিরুজার কথা মনে পড়ল।

ভাবলে, ফিরুজা কি করছে দেখেই যাই না।

নিজের কুঠির দিকে না গিয়ে বাঁয়ে বাঁক নিল। রতনা মাঝির ডেরার পাশ দিয়ে।

দেখলে রতনা মাঝি তার উঠোনের গাছটার গুঁড়িতে জাল শুকোতে দিচ্ছে। আর বউটা তার সুতো কাটছে 'কাঠি' ঘুরিয়ে ঘুরিয়ে।

দু-তিন ঘর পার হয়ে ফিরুজার উঠোন। চিৎকার করে ডাকতে যাচ্ছিল মদ্‌না। হঠাৎ হোঁচট খেল।

ফিরুজার বুড়ি-মা বসেছিল অন্ধকারে, দেখতে পায়নি মদ্‌না

গায়ে পা লাগতেই বিড়বিড় করে গাল দিতে শুরু করলে বুড়ি।

মদনা পিঠে হাত দিয়ে মালিশ করার ভঙ্গিতে বললে, আঁধারে লজর হয়নি গ বুড়ি-মা।

বুড়ি মালিশ পেয়ে খুশি হল। বললে, জোয়ান বয়সে বুড়িটার দিকে লজর যাবে কেনে গ বেটো।

মদ্‌না হেসে বললে, ঠিক কথাটাই বললি বুড়ি-মা। তোমার রাঙা বেটিটারেই তো খুঁজছি বটে।

বুড়ি পিঠটা বাড়িয়ে বললে, টুকুন ঘস্যে দে ছেলা। বেটিটা পালাবে নাই রে, পালাবে নাই।

মদ্‌না আরো কিছুক্ষণ মালিশ করে দিতে বুড়ি বললে, ঘরে যা, ঘরে বসে সাজ করছে নিলজ্জ মায়াটা।

মদ্‌না হাসল বুড়ির কথায়, তারপর পা টিপে টিপে এগিয়ে গেল ফিরুজার ঘরের দিকে।

বাইরে থেকে উঁকি দিলে।

পরমুহূর্তেই চমকে উঠল।

টিমটিম করে একটা প্রদীপ জ্বলছে ঘরে, ভাল ঠাওর হয় না। কিন্তু সেইটুকু আলোতেই স্পষ্ট দেখতে পেল মদ্‌না।

দেখলে, শাড়িটা গায়ে ঠিক করে জড়াবার চেষ্টা করছে ফিরুজা। দেখেই বুঝতে পারল মদ্‌না। ঘাগরা নয়, রীতিমত দামী শাড়ি। মনে পড়ল, একদিন যেন এই শাড়িটাই পরে বেড়াতে বেরিয়েছিল বাবুপাড়ায় সেই মেয়েটি।

গলায় লাল প্রবালের মতো মালা দুলিয়েছে ফিরুজা, খোঁপায় গুঁজেছে ফুল। নিজেকে সুন্দর করে সাজিয়ে শাড়িটা ঠিক করে পরবার চেষ্টা করতে করতে কি একটা গানের কলি গুনগুন করছিল ফিরুজা।

কিন্তু সেদিকে চোখ গেল না মদ্‌নার। ও শুধু দেখলে, ফিরুজার শরীরে সেই চুরি-যাওয়া শাড়িটা।

মুহূর্তের মধ্যে সমস্ত শরীর যেন রাগে কেঁপে উঠল। টিয়ারডাঁদের ইজ্জত এমনভাবে ধুলোয় মিশিয়ে দিয়েছে ফিরুজা?

রাগের স্বরেই ডাকলে মদ্‌না।—ফিরুজা।

ফিরুজা চমকে ফিরে তাকাল। তারপর এক মুখ হেসে এগিয়ে এল সে।

—সোন্দর লাগছে কিনা বল্ মাদোন।

মদ্‌নার দু-চোখ জ্বলে উঠল হাসি দেখে। বললে, বিষ লাগছে তরে। ইজ্জত নাই রে ফিরুজা, বাবুদের সামগ্‌গীর চুরি করছিস্?

ফিরুজার মুখ শুকিয়ে গেল। মাথা নীচু করে বললে, তর তরেই তো চুরি করছি। তুই তো কয়েছিলি বাবুদের মাযেটারে বড় সোন্দর লাগে। সোন্দর সাজবার সাধ লাগে নাই আমার?

মদনা ধীরে ধীরে বললে, যা, ফিরতি দিয়া আয় বাবুদের, ফিরতি দিয়া পাপ ধুয়ে আয়

তুই।

—না। বেঁকে দাঁড়াল ফিরুজা।—কেন, দিব কেনে ফিরতি, চুরি করছি, চুরি করছি। কষ্ট লাগে নাই আমার ?

স্থিরদৃষ্টিতে কিছুক্ষণ তাকিয়ে রইল মদ্‌না, তারপর বললে, যাঃ তর উ পাপ মুখ আমি দেখব নাই আর।

বলেই ফিরে দাঁড়িয়ে চলে যাবার উপক্রম কবল মদ্‌না।

ফিরুজা ডাকলে, মাদোন !

মদ্‌না সাড়া দিল না, রাগে গজগজ করতে করতে বড় বড় পা ফেলে চলে গেল।

ফিরুজা স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইল।

তারপব একসময় একটা দীর্ঘশ্বাস বেরিয়ে এল তার বুক নিঙড়ে।

যার চোখে সুন্দর হবার জন্যে পাপ করল ও, সেই চলে গেল রেগে। কি হবে তার সুন্দর সেজে।

চোখে জল এল ফিরুজার। পোশাক বদলে ফেলল ফিরুজা, তারপর শাড়িটা ভাঁজ করে হাতে নিয়ে বেরিয়ে পড়ল। গিয়ে ফেরত দিয়ে আসবে ফিরুজা। ক্ষমা চেয়ে আসবে।

তাড়াতাড়ি পা ফেলে এগিয়ে চলল বাবুবাংলোর দিকে।

বাবুপাড়া তখন নিঃশব্দ। ঘুমে নিঝুম যেন। শুধু দু-একটা বুনো পাখির ডাক, আর সমুদ্রের সঙ্গত বেজে চলেছে অবিরাম ছন্দে। ফিকে আলোর আকাশে চিকচিক করে তারার সারি।

ফিরুজা দ্রুত পায়ে এসে পৌঁছল চ্যাটার্জির বাংলোর সামনে। দরজা জানলা বন্ধ হয়ে গেছে তখন। বাগানের বেড়ার ফাঁকটায় এক হাত রেখে আরেক হাতে শাড়িটা বুকে চেপে কি যেন ভাবলে ফিরুজা।

ডাকবে ? ডাকবে সে তাপুদিদির নাম ধবে ? পা জড়িয়ে ধরে ক্ষমা চাইবে ?

হঠাৎ একরাশ লজ্জা এসে জড়ো হল তার মনে। না, না, এমনভাবে গিয়ে দাঁড়াতে পারবে না সে। তার চেয়ে—

নতুন বাবুর কথা মনে পড়ল তার। হ্যাঁ, সমীরণ, সমীরণের কাছে গিয়ে শাড়িটা ফেরত দিয়ে অসবে। নতুন বাবু তাদের বন্ধু টিয়ারঙীদের বন্ধু। বললে বুঝবে মানুষটা, দোষ ধরবে না। বিপদ আপদে বহুবার তাকে দেখেছে ফিরুজা। দেখেছে, কত আপনার জনের মতো সাহায্য করতে ছুটে আসে সে।

ধীরে ধীবে বেড়াব ফটক থেকে হাত তুলে নিয়ে নতুন বাবুর কুঠির দিকে পা বাড়াল ফিরুজা।

সেদিনের কথাটা মনে পড়ল।

ওভারসিয়ার পাঠক যখন আকাশীকে ডেকে নিয়ে গেল, সেদিন ভয় পেয়েছিল ফিরুজা, ভয় পেয়েছিল টিয়ারঙের মেয়েরা। ভেবেছিল, হয়তো মাধো বুড়ো মারা গেছে দেখে মেয়েটাকে পাপের পথে টেনে নিয়ে যাবে বাবুরা।

গঞ্জে যারা ডিঙি নিয়ে শুঁটকী মাছ আর নারকেল ছোবড়ার দড়ি বেচতে যেত তারা ফিরে এসে 'মাটির' গল্প বলত তাদের কাছে। বলত, গঞ্জের মানুষগুলোর নাকি পাপপুণ্য নাই, লজ্জাশরম নাই। সুযোগ পেলেই মেয়েদের ইজ্জত কেড়ে নেয় তারা।

ফিরুজা তার হারানো-স্বামীর কাছেও সে-গল্প শুনেছে। শুনেছে, গঞ্জের কসবীগুলোর পায়ে নাকি টাকা ঢেলে দেয় পুরুষগুলো। টাকার লোভে নাকি কসবী হয়ে যায় মেয়েরা।

তাই প্রথম যেদিন আকাশীকে টাকা দিতে চেয়েছিল চ্যাটার্জি, ভয় পেয়েছিল ফিরুজা। আরো ভয় পেয়েছিল, আকাশীকে পাঠক যখন ডেকে নিয়ে গেল।

কে যেন একটা খুনিয়া ছুঁড়ে দিয়েছিল সেদিন। কৌতুকে হেসে খুনিয়াটা কুড়িয়ে নিয়ে পাঠকের পিছনে পিছনে চলে গিয়েছিল আকাশী।

তারপর চ্যাটার্জির দেওয়া টাকা ছুঁড়ে ফেলে দিয়ে এসেছিল সে।

বাপের জীবনের দাম কিনা কয়েকটা টাকা। নেয়নি আকাশী।

তারপর টিয়ারঙে এল এই নতুন বাবু। হাসি মুখ, রাঙা মুখ।

টিয়ারঙীরা নাম দিলে নতুন বাবু।

সেই নতুন বাবু এসে টিনের ছাদ দিয়ে দিল তাদের ঘরে, দোকান খুলে দিল মসলাপাতির, কাপড়, চুড়ি, জলে-ভাসা সাবানের। যা কিনা শুধু গঞ্জের লোকে কিনতে পারত। শুধু কি দোকান! নগদ দাম না দিয়েও যাতে ধারে জিনিস পায় তার ব্যবস্থাও করে দিল এই নতুন বাবু।

আর আকাশীকে হালকা কাজ দিল, 'রোজ' বাড়িয়ে দিল তার। চ্যাটার্জি অর্থাৎ বড়বাবুর মতো টাকা দিয়ে তার মন কাড়তে চাইল না।

না, নতুন বাবুটা মানুষ ভাল।

ধীরে ধীরে সমীরণের বাংলোর দিকে পা বাড়াল ফিরুজা। দূর থেকে দেখতে পেল একটা জানলা খোলা রয়েছে, খোলা জানলায় আলো দেখতে পেল।

নিঃশব্দ পায়ে কপাটের দিকে এগিয়ে যেতে যেতে জানালায় একবার উঁকি দিলে।

টেবিলের ওপর একটা আলো জ্বলছে। আর টেবিলের ওপর দু-হাতে মাথা গুঁজে বসে আছে সমীরণ।

মন-মাতানো বেশ একটা মিষ্টি গন্ধ ভেসে এল ফিরুজার নাকে। প্রথমটা বুঝতে পারল না। বুক ভরে নিশ্বাস টেনে গন্ধটা কিসের ঠাওর করতে চেষ্টা করল।

না, ছুটর্দিদি সেদিন যে-খোশবাই এনে দিয়েছিল, তাপুদিদি যেটা তার গায়ে ছিটিয়ে দিয়েছিল, তেমন গন্ধ নয়।

সে-গন্ধে এমন মন মেতে ওঠে না, গা তেতে ওঠে না।

ফিরুজা ধীরে ধীরে এসে দাঁড়াল কপাটের সামনে।

টুক্ টুক্ টুক্ টুক্, হালকা হাতে টোকা দিল দরজায়।

ভেতর থেকে গম্ভীর গলায় সাড়া পেল ফিরুজা।—কে?

—আমি গ লতুন বাবু। একটা সলা ছিল তুমার সাথে। খিলখিল করে হাসল ফিরুজা।

চেয়ার ছেড়ে উঠে দাঁড়াল সমীরণ।

তারপর এসে দরজা খুলে দিল। খুলে দিয়েই চমকে উঠল।—কে?

—আমি বটি গ, ফিরুজা বটি আমি। খিলখিল করে হেসে উঠল ফিরুজা।

সমীরণ তখন একদৃষ্টে তাকিয়ে আছে ফিরুজার দিকে। ফিরুজার ছন্দময় শরীরের লোভানির দিকে।

টিয়ারঙের সবচেয়ে সপ্রতিভ মেয়েটাকে এই যেন প্রথম দেখছে সমীরণ। এ-সৌন্দর্য, এই যৌবনের লীলায়িত তরঙ্গের উচ্ছ্বাস যেন প্রথম চোখে পড়ল তার।

ক্রমে ক্রমে চোখের দৃষ্টি বদলে গেল সমীরণের। কৌতূহলের চোখে আকাঙ্ক্ষার আগুন জ্বলে উঠল।

কাছে এগিয়ে এল সে, একেবারে ফিরুজার শরীরের কাছে এগিয়ে এসে বললে, এসেছিস্?

—হ্যাঁ গ লতুন বাবু, আসতে হল তুমার কাছে। সশব্দে হাসল ফিরুজা, চোখের কোণে দুষ্টুমির কটাক্ষ হেনে।

বললে, দোষটারে খণ্ডন করতে আসছি। ই কাপড়টা চুরি করছিলাম রে বাবু, ই তুদের

ছুটদিদির কাপড় । তাপুদিদির যে-বুনটা চলে গেল ঐ জাহাজে, তার কাপড় বটে ইটা ।

শাড়িটা সমীরণের দিকে এগিয়ে দিল ফিরুজা ।

সমীরণ তখনো মোহময় দৃষ্টিতে তাকিয়ে আছে তার দিকে । ক্রমে ক্রমে মৃদু হাসি দেখা দিল সমীরণের চোখে ।

বললে, কেন নিয়েছিলি ?

—সাজ করবার শখ নাই আমার ? ই কাপড়টা পরে ছুটদিদিকে সোন্দর লাগল তো ভাবলাম ই টিয়ারঙী মেয়েটারেও সোন্দর লাগবে নাই কি লেগে ! তা মাদোনটার উষ্‌ম হল ফিরতি দিতে এলাম গ । তুই ইটা উদের পাঠায় দিবি লতুন বাবু ।

হাসল সমীরণ ।—কাপড় ফেরত দিতে এসেছিস এত রাতে ?

বলে টেবিলটার দিকে এগিয়ে গেল ।

টেবিল থেকে বোতল তুলে গ্লাসে ঢালতে শুরু করলে ।

উৎসুক একজোড়া চোখ মেলে সেদিকে তাকিয়ে থাকতে থাকতে আবার বুক ভরে নিশ্বাস টেনে আঘ্রাণ নেবার চেষ্টা করলে ফিরুজা ।

বললে, বড় মিঠা খোশবাই । কি বটে রে উ পাত্রটা ।

সমীরণ হেসে বললে, মদ্ ।

খিলখিল করে হেসে উঠল ফিরুজা ।

—দেখ্ বাবু, ঠিক কথাটাই ভাবছিলাম আমি ! তো ভাবলাম কি আমাদের পচাইটার খোশবাই ভাল লয় ।

—পচাই খাস্ তুই ?

—হ, কত । তা লতুন বাবু, টুকুন দিবি তুদের পচাই । বড় মিঠা লাগছে খোশবাইটা ।

সমীরণ এদিক-ওদিক তাকাল একটা গ্লাসের খোঁজে । এক কোণে একটা মাটির ভাঁড় পড়ে ছিল, ফিরুজা সেটা তুলে নিয়ে কাছে গিয়ে দাঁড়াল ভিক্ষার ভঙ্গিতে ।

বললে, দে টুকুন ।

মাটির ভাঁড়ে ঢেলে দিল সমীরণ ।

এক চুমুকে সেটা শেষ করে আবার ভাঁড়টা ধরল ফিরুজা ।

আবার ঢেলে দিল সমীরণ ।

একটু-একটু করে নেশায় চুর হয়ে গেল ফিরুজা । পা টলতে শুরু করল তার ।

—পড়ে যাবি রে । বলে ফিরুজাকে ধরে খাটের এক প্রান্তে নিয়ে গিয়ে বসাল সমীরণ ।

খিলখিল করে সশব্দে হেসে উঠেই দু-হাত দু-দিকে ছড়িয়ে বিছানায় লুটিয়ে পড়ল ফিরুজা । পরমুহূর্তেই আবার উঠে বসে দেখলে দুটি কামনাতপ্ত চোখে তার দিকে একদৃষ্টে তাকিয়ে আছে সমীরণ ।

লজ্জার হাসি হেসে দুটি হাত আড়াআড়ি রেখে বুক ঢাকবার চেষ্টা করার ভঙ্গিতে সমীরণের দিকে তাকালে সে ।

সমীরণ বললে, আর খাবি ?

—দে টুকুন । লজ্জিত চোখ তুলে তাকাল ফিরুজা ।

আবার ভাঁড় ভরতি করে ফিরুজার হাতে তুলে দিল সমীরণ ।

এক চুমুকে সেটা শেষ করে ভাঁড়টা ছুঁড়ে ফেলে দিয়ে উঠে দাঁড়াল ফিরুজা ।

তারপর নাচের ভঙ্গিতে হাততালি দিতে দিতে গান শুরু করলে । আল্‌ভার কাছে শেখা গান :

এক ডুব দুই ডুব তিন ডুবের কালে
কোথাকার এক মদন রাজা পানসি বান্ধল ঘাটে

আমি কি করি—

নেশার ঘোরে নাচ আর গান যেন থামতে চায় না তার।

এক ডুব দুই ডুব তিন ডুবের কালে
চুলের মুইঠা ধইরা রাজা উঠায় নৌকার পরে রে।
আমি কি করি—

গাইতে গাইতে খিলখিল করে হেসে বিছানায় লুটিয়ে পরে ফিরুজা।

পরক্ষণেই উঠে দাঁড়িয়ে হাততালি দিতে দিতে আবার গাইতে শুরু করে :

আগা নৌকায় ঝামুর ঝুমুর
পাছা নৌকায় ছায়া
ধীরে সুস্থে বাইও নৌকা
আমি পতির ক্রন্দন শুনি রে!
আমি কি করি—

গানের তালে তালে সমীরণও হাততালি দিতে শুরু করে। তা দেখে হেসে লুটোপুটি খায় ফিরুজা। নেশায় টলতে টলতে কখনো সমীরণের বুকের উপর আছড়ে পড়ে।

তারপর কোনোরকমে নিজেকে সামলে নেবার চেষ্টা করে গায় :

কাইন্দ না কাইন্দ না পতি রে
না কান্দিও আর
ঘরে আছে অষ্ট অলঙ্কার
তুমি আরেক বিয়া কইর রে,
আমি কি করি—

গাইতে গাইতে হঠাৎ চুপ করে ফিরুজা।

অনিমেষ চোখে সমীরণের মুখের দিকে তাকিয়ে কি যেন বোঝবার চেষ্টা করে।

সমীরণের উষ্ণ রক্তেও তখন নেশা ধরে গেছে। ধীরে ধীরে ফিরুজাকে কাছে টেনে নেয় সমীরণ। দুটি সবল বাহুর আলিঙ্গনে বুকে টেনে নেয় সে ফিরুজাকে। তার কোমল নারীদেহের যৌবনছন্দকে যেন বুকের নিবিড়ে নিষ্পেষিত করতে চায়।

পরমুহূর্তেই যন্ত্রণায় চিৎকার করে ওঠে সমীরণ।

হঠাৎ যেন নেশা ছুটে গেছে ফিরুজার। আলিঙ্গন থেকে মুক্তি পাবার জন্যে ছটফট করেই সমীরণের কাঁধের ওপর শক্ত কামড় বসিয়ে দিয়েছে ফিরুজা।

যন্ত্রণায় বাহুর বাঁধন শিথিল হয়ে পড়ে সমীরণের।

ছিটকে দূরে সরে আসে ফিরুজা।

ক্রুদ্ধ চোখে তার দিকে তাকিয়ে থাকতে থাকতে খোঁপা থেকে খুনিয়াটা বের করে শক্ত মুঠোয় ধরে কি যেন ভাবে ফিরুজা! তারপর আবার আস্তে আস্তে সেটা খোঁপায় গুঁজে খিলখিল করে সশব্দে হেসে উঠেই ছুটতে শুরু করে।

সমীরণ কপাটের কাছে এসে দাঁড়ায়। দেখে, ছুটতে ছুটতে চলেছে ফিরুজা। আর দূর থেকে ভেসে আসছে তার খিলখিল হাসি।

## ৯

হাঁপাতে হাঁপাতে মদনার ডেরায় এসে উঠল ফিরুজা। ভরা যৌবনের সঠাম শরীর তার

তখনো কাঁপছে থরথর করে। হয়তো এতখানি ছুটে এসেছে বলে, হয়তো নেশাব আবেশে।

মুখে মদো গন্ধের উগ্রতা, চোখের চাউনিতে কেমন এক উন্মাদনা।

ঊর্ধ্বভাগের ভার বাঁকা কোমরের ওপর ছেড়ে দিয়ে দু-হাত পিছনে রেখে অপরূপ ভঙ্গিমায় এসে দাঁড়াল ফিরুজা, ঠিক যেখানটিতে শুয়ে ছিল মদ্‌না।

ঘরের উঠোনে চাটাইয়ের ওপর দেহ এলিয়ে মদ্‌না একদৃষ্টে আকাশের দিকে তাকিয়ে ছিল। হঠাৎ ফিরুজার ছায়া-ছায়া চেহারাটার দিকে চোখ গেল তাব।

ফিরুজা কাছে এসে দাঁড়িয়ে হঠাৎ হেসে উঠল।

বললে, কি ভাবছিস্ রে লাগরা?

মদ্‌না সাড়া দিল না। ফিরুজাকে সাঙা করবার জন্য দিনের পব দিন যে-স্বপ্ন দেখেছে সে, আজ হঠাৎ যেন ফিরুজা সে-স্বপ্ন ভেঙে দিয়েছে। বিষিয়ে দিয়েছে তার মন। চুরি করেছে ফিরুজা? টিয়ারঙের মানুষ কিনা চুরি করেছে ছুটদিদির শাড়ি?

ফিরুজা ধীরে ধীরে বসে পড়ল মদ্‌নার পাশে। তারপর আবছা অন্ধকারে মদ্‌নার মুখের কাছে তার চোখজোড়া নামিয়ে দেখবার চেষ্টা করলে মানুষটা সত্যই ঘুমিয়ে আছে কিনা।

মদ্‌না কিছুক্ষণ চুপ করে থেকে বললে, ফিরায় দিছিস্ উটি? মাফি মেগে লিয়েছিস্ বাবুদের?

—হুঁ।

মদ্‌না চুপ করে রইল। কোনো কথা বললে না অনেকক্ষণ।

ফিরুজা একটা হাত রাখল তার বুকের ওপব।

হাতটা সরিয়ে দিল মদ্‌না। বললে, নেশা লাগছে তর, নেশা করছিস্ ফিরুজা!

—হুঁ।

মদ্‌নার পাশে শুয়ে পড়ল ফিরুজা। নাঃ, লোকটার রাগ ভাঙাতে হবে।

কিছুক্ষণ চুপচাপ থেকে অস্ফুটে ডাকলে, মাদোন।

—উঁ। ঘুম-ঘুম চোখে সাড়া দিল মদ্‌না।

ফিরুজা দীর্ঘশ্বাস ফেললে। ধীরে ধীরে বললে, বিয়াসাঙাটা করবার ইচ্ছে জাগছে রে।

—মিছা কইছিস্।

না রে, মিছা লয়। ইচ্ছার কথাটা কইলাম।

মদ্‌না হাসল।—জবর নেশা লাগছে তর।

হঠাৎ উঠে বসল ফিরুজা।—নেশা লয় রে, নেশা লয়। কথাটা বলবার জন্যে কথা খুঁজল ফিরুজা। এক মুহূর্ত কি যেন ভাবল। বড় ভয় পেয়ে গেছে সে নতুনবাবুকে। মদের নেশায় নতুনবাবুটা যে শয়তানি করতে চেয়েছিল, সে-কথাটা মদ্‌নাকে না বলতে পেলে যেন শান্তি পাবে না।

কিন্তু শেষ পর্যন্ত সাহস হারাল ফিরুজা।

কি হবে বলে।

হয়তো মদনা চমকে উঠবে।

বলবে, খুনিয়া ছিল নাই? উয়ার পেটটা ফাঁসায় দিলি না?

বেশ তো, সে-কথা যদি বলে, ফিরুজা হেসে উঠবে খিলখিল করে। মদনাকে চটাবার জন্যেই নয় বলবে, খুন চাপে নাই তো খুনিয়া লিয়ে কি করব। বাবুটা বড় সোন্দর রে মদ্‌না, বড় ভাল উ মানুষটা।

নিজের মনেই হেসে ফেলল ফিরুজা। না, নতুনবাবুর কথাটা বলা চলবে না। মদ্‌নাকে চেনে ও। তাই ভয় হয় বলতে। কিছুক্ষণ চুপ করে থেকে ফিরুজা আবার বললে, জবাবটা দে কথার?

—তর মানুষটা যদি ডিঙি লিয়ে ফিরো আসে ?

ফিরুজা হেসে বললে, উ কি আর বাঁচে আছে রে, অরে সাগরের মাছে খায়ে লিয়েছে।

—হুঁ। শুধু সাড়া দিল মদ্না। কোনো কথা বললে না।

কিছুক্ষণ পরে ফিরুজা বললে, পেরভাত হলে খবরটা দিয়া দিব। লতুনবাবুরেও কয়ে দিব।

প্রভাত হতে সত্যিই খবরটা জানিয়ে দিল ফিরুজা, দলের সকলের কাছে। এমন কিছু নতুন খবর নয়; দলের লোক, টিয়ারঙের লোক অনেকদিন থেকেই অপেক্ষা করে আছে এ-খবরের জন্যে।

তারাও ধরে নিয়েছে ফিরুজার স্বামী যম্নী-জেলে মাছ ধরতে গিয়ে প্রাণ হারিয়েছে। হয় ডিঙি উলটে মানুষখেকো মাছের মুখে টুকরো টুকরো হয়ে গেছে তার শরীর, আর নয়তো 'মাটির' ডাকুডাঙরদের হাতে পড়েছে।

সে কি আর আজকের কথা!

অতশত হিসেবগুস্তি জানে না টিয়ারঙীরা। ঋতুর পরিবর্তনটুকুই বছরের পর বছর তাদের চোখে পড়ে। হ্যাঁ, অনেকবার শীত বর্ষা এসেছে গেছে তারপর।

যম্নী-জেলে বেঁচে থাকলে নিশ্চয়ই এতদিনে ফিরে আসত। ফিরুজার টানে ফিরে আসত একদিন না একদিন। আর নয়তো তার ছেলে বুধার টানে।

হাবেভাবে চলনে-বলনে মনে হয় যেন ফিরুজার নতুন যৌবন। তার যে সাত বছরের একটা ছেলে আছে, দেখে বোঝা যায় না।

যম্নী হারিয়ে যাওয়ার পরেও কিছুদিন বুধা ছিল তার মায়ের কাছে, ফিরুজার কাছে; কিন্তু ফিরুজার ঘরে আছে তার বুড়ি মা। দুটো মুখের যোগাড় নেই, আবার ছেলেকে খেতে দেবে কি করে সে অপেক্ষা করে করে যখন ফিরল না যম্নী, তখন বুধাকে নিয়ে গিয়ে রেখে এল সে যম্নীর বাপের কাছে।

বললে, তুমার পুতের পুত ও, ভাত দিবার কথা তুমার। যম্নী ফির্যা আসে তো লিয়ে যাব, ডাঙর হলে লিয়ে যাক।

যম্নীর বুড়ো বাপ কোনো কথা বলেনি। ছলছল দুটি চোখ চেয়ে তাকিয়েছে ফিরুজার দিকে। সম্মতিতে ঘাড় নেড়েছে।

সত্যি তো, বেটা তার যখন ফিরল না, তখন নাতিকে তার ভাত দেবে কেন ফিরুজা।

কিন্তু বুড়ো নিজেই বা কি করে ভাত দেবে তাকে। গতর খাটিয়ে মাছ ধরার কিংবা চাষ করাব সামর্থ্য নেই যে তারও।

তবু কোনোরকমে দিন চলছিল বুড়োর। টিয়ারঙীদের সাহায্যে। নাতিটার শক্তি হয়নি কিন্তু দুটো হাত তো আছে। সারাদিন গাছের ছায়ায় বসে বসে দড়ি পাকায় বুড়ো। একটা দিক ধরে থাকে বুধা, আর বুড়ো নারকেল ছোবড়ার দড়ি পাকিয়ে পাকিয়ে বিক্রি করে আসে গঞ্জমাঝিকে। গঞ্জে গিয়ে মাল বেচে আসে যে-মাঝিরা।

সেদিনও এমনি ছায়ায় বসে বসে দড়ি পাকাচ্ছিল বুড়ো। বুধা বসে ছিল পাশেই।

ফিরুজা তরতর করে এসে দাঁড়াল বুড়োর কাছে।

চোখ ঝাপসা হয়ে এসেছে বুড়োর। ভাল দেখতে পায় না। তবু ফিরুজার কাপড়টা পতপত করল চোখের সামনে। বুঝলে, কে যেন এসে দাঁড়িয়েছে।

—কে বটে ? প্রশ্ন করলে বুড়ো।

ফিরুজা উত্তর দিলে, তুমার ছেলার বউ গ, ফিরুজা বটি।

—ফিরুজা ? মুখে একটু যেন হাসি দেখা দিল বুড়োর।—বুড়াটার কথা মনে আসছে ?

—হুঁ।

অস্ফুট একটা শব্দ করল ফিরুজা। তারপর চুপ করে রইল কিছুক্ষণ, পায়ের নখে মাটি খুঁড়তে খুঁড়তে বললে, তুমার মতিটা জানতে আসছি কর্তা, মাদোনটারে সাঙা করব মন লাগছে।

চমকে উঠল বুড়ো। ভাসা ভাসা দুটি চোখ তুলে তাকাল সে ফিরুজার মুখের দিকে। দুটি চোখ বেয়ে জল গড়িয়ে পড়ল তার।

ধীরে ধীরে বললে, বুড়া হইছি। দেবতারা ডাকে লিবে যখুন, বুধা বেটাটার কি হবে রে ফিরুজা ?

বলে আন্দাজে বুধার মাথায় গায়ে স্নেহের হাত বোলাতে শুরু করলে বুড়ো।

ছেলের মুখের দিকে তাকাল ফিরুজা। বুধা কিন্তু তার মায়ের মুখের দিকে তাকাতে পারল না। চোখ নামিয়ে নিল, লজ্জায় নয়তো অভিমানে।

ফিরুজার বুকেও যেন লাগল কথাটা। ধীরে ধীরে বুধার কাছে বসে পড়ল ফিরুজা। আদরের ভঙ্গিতে তাকে বুকে টেনে নিয়ে বললে, বেটাও আমার, বুড়াও আমার। সাঙা করবই কথাটাই কয়েছি মাদোনরে। তুমাদের ফেলায় দিব ক্যানে ?

কথা শুনে মুখেচোখে হাসি দেখা দিল বুড়োর।

ফিরুজাও হাসল। বললে, বুধাটা আর টুকুন ডাঙর হলে বাবুদের কামে লাগবে, মজুরি মিলবে।

বুড়ো কিছুক্ষণ চুপ করে রইল। তারপর বললে, তর ইচ্ছাটা যখুন সাঙার পানে গেল, আমি বুড়াটা মানা করব ক্যানে ? হোক্ সাঙা, সাঙা হোক্ তর।

হোক্ সাঙা। কথাটা শুনেই যেন ফুর্তির ফুলঝুরি ফুটে উঠল ফিরুজার মুখেচোখে। হাসিমুখে তরতর করে চলে গেল সে পাকা খবরটা দলের সকলকে জানাতে। একে একে সব ডেরা ঘুরে সকলকে খবর জানিয়ে আল্‌ভার ঘরের সামনে এসে পৌঁছল সে।

দেখলে উঠোনে বসে তাঁত বুনছে আকাশী। এক পাশে একরাশ তুলো, লাটিমভরা রাঙন সুতো কোলে নিয়ে বাঁশের ছোট্ট হাত-তাঁতে কাপড় বুনছে আকাশী। টুক টাক টুক টাক শব্দ হচ্ছে, তারই তালে তালে গুনগুন করছে কি একটা গানের কলি।

উঁকি মেরে এদিক-ওদিক তাকিয়ে আল্‌ভাকে খুঁজলে ফিরুজা।

তারপর আকাশীকে বললে, গায়েন ভাই আমার গেল কুথায় রে আকাশী ?

চমকে ফিরে তাকিয়ে হাসল আকাশী। চোখের ইশাবায় আল্‌ভাকে দেখিয়ে দিল সে।

ফিরুজা দেখল এক কোণে উনুনে কাঠ ঠেলতে ঠেলতে ফুঁ দিচ্ছে আল্‌ভা। কি ব্যাপার। আল্‌ভা রান্না করছে !

—তাজ্জব করলে গ গায়েন ভাই। ঘর ছাড়ে শেষে ঘর বাইন্ধবার মন লাগছে তুমার ? খিলখিল করে হেসে উঠল ফিরুজা।

আল্‌ভাও হেসে উঠল। বললে, মুখে হাসিটা তোমার বিজলীর পানা চমক দেয় কেন গো টিয়ারানী ? খবর আছে নাকি কিছু ?

বিদেশী আল্‌ভা 'মাটির' মানুষ। টিয়ারঙে হঠাৎ একদিন এসে হাজির হয়েছিল সে ডিঙি নিয়ে। তারপর এই মানুষগুলোকে ভাল লেগে গিয়েছিল তার। তাই এখানেই রয়ে গেছে, মিশে গেছে এদের সঙ্গে। শুধু মুখের ভাষাটাই তার অন্য, কিন্তু মন এক হয়ে গেছে।

স্টিফেন্স সাহেবের মতো আল্‌ভার প্রথম দৃষ্টি পড়েছিল এই ফিরুজার ওপর। ফিরুজার নাম দিয়েছিল টিয়ারঙের রানী। তারপর থেকে ফিরুজাকে ঠাট্টা করে 'টিয়ারানী' বলে ডাকে আল্‌ভা।

ঠাট্টা হলেও কথাটা ফিরুজার ভারী পছন্দ।

বলে, রানী তো বটি গ আমি, টিযাবঙেব রানী আমি। দেখ ক্যানে, তুমার আকাশী সোন্দর।

আল্‌ভা হাসে। বলে টিয়াপাখিটা ব্যঙ্গ কববার পাখি নয ব ফিরুজা। ও যৌবনেও সবুজ বুড়া হলেও সবুজ। ওর মনটা চিরকাল সবুজই থাকে। কিন্তু চক্ষু মেলে যে তুমারে দেখবার লোক নাই।

—তুমি তো আছ গ গায়েন ভাই। তুমি দেখলেই আমার মনটা সবুজ রইবে। হেসে ঠাট্টার ভঙ্গিতে বলে ফিরুজা।

আল্‌ভা হেসে বলে, উঁহু। আমার হাতে খুনিয়াও নাই, আমার হাতে কোপাইও নাই। বাবা নিয়ে তোমার মানুষটার সাথে যুদ্ধ লড়তে পারব না আমি।

কথা শুনে খিলখিল করে হেসে ওঠে ফিরুজা।

বলে, মানুষটা বাঁচে নাই গ, বাঁচে নাই। তাই তো বুড়াব কাছে মতি জানে আসলাম, মাদোনকেই বিয়াসাঙা করে ঘর বাঁধব মন করেছি।

—হুঁ? সপ্রশ্ন চোখ তুলে তাকাল আল্‌ভা।

আকাশীও বিস্ময়ের চোখে তাকাল।

তারপর দুজনেই হেসে উঠল আনন্দে। আর আল্‌ভা ছুটে গিয়ে ঘরের মাচা থেকে 'রাবা' নামিযে এনে গান জুড়ে দিলে:

নিশিতে যাইও ফুলবনে, রে মন-ভমবা।
কব কথা প্রাণবন্ধুর কানে, রে মন-ভমবা॥

আকাশীও হাসল আল্‌ভার গান শুনে। কিন্তু ফিরুজার মতো তালে তাল মিলিয়ে সেও গেয়ে উঠল না।

তা দেখে ফিরুজা বললে, তুমার এ মন-ভমরারে বিযা কবে সুখ পাবে না গাযেন ভাই। ই মেয়েটার মন বড় শীতল।

আল্‌ভা হেসে উঠল সশব্দে, আব আকাশী যেন লজ্জা পেল। কিন্তু কথাটা মিথ্যে নয় ফিরুজার। বড় ঠাণ্ডা মেয়ে আকাশী। উদাস উদাস ডাগব দুটি চোখ মেলে তাকিয়ে থাকে, নিঃশব্দে কাজ করে যায়, কোনো কথা বলে না।

না, কথা বলে না আকাশী। সব কথা যেন গুমরে মরে তার মনের আডালে। কি সে-কথা? আল্‌ভা? আল্‌ভার গানের সুর? না তার মরা বাপের জন্যে বাবুদের বিরুদ্ধে ব্যর্থ আক্রোশ?

আল্‌ভা লক্ষ্য করে দেখেছে, বাবুদেব কথা উঠলেই হঠাৎ কেমন যেন জ্বলে ওঠে তাব দু-চোখ। আর চ্যাটার্জি, টিয়ারঙীবা যাকে বড়বাবু বলে, সে যখন বস্তির পাশ দিয়ে মাঝে মাঝে জঙ্গলের পথে শিকার করতে যায় বন্দুক নিয়ে তখন কেমন যেন রহস্যের দৃষ্টিতে তাকিয়ে থাকে আকাশী। কি এক দুর্বোধ্য দৃষ্টিতে।

## ১০

আদবকায়দায়, ভাবে ভঙ্গিতে সমীরণ পুরোদস্তুর সাহেব হলেও টিয়ারঙেব জীবন যেন এক অদ্ভুত উন্মাদনা এনে দিয়েছে তার মনে।

ভয় পেয়ে পালিযেছিল ফিরুজা। মাতাল পায়ে তাকে ছুটে পালাতে দেখে নেশাব ঘোবে সেদিকে তাকিয়ে থাকতে থাকতে অট্টহাসে হেসে উঠেছিল সমীরণ। নেশা ছুটে গিয়েছিল পবক্ষণেই। প্রথমটা সেও ভয় পেয়েছিল ফিরুজাকে হঠাৎ খোঁপা থেকে খুনিয়া বের করে

রুখে দাঁড়াতে দেখে। পরমুহূর্তেই হেসে উঠেছিল সে ফিরুজাকে পালাতে দেখে। কিন্তু হাসিটা মাঝপথেই থমকে গেল। মনের মধ্যে তীব্র এক জ্বালা অনুভব করল। যেন হাতের মুঠো থেকে কামনালুব্ধ পাখিটা উড়ে পালিয়েছে।

নেশায় পাওয়া মেয়েটার সুপুষ্ট শরীরের ছন্দ যেন কামনার আগুন জ্বালিয়ে দিয়েছে তার শিরায় উপশিরায়।

টলতে টলতে বাইরে বেরিয়ে এসে একদৃষ্টিতে তাকিয়ে অনেকক্ষণ কেটে গিয়েছিল সমীরণের। জ্যোৎস্নার আবছা আলোয় ছুটন্ত নারীর শরীরের ছায়াটা যতক্ষণ দেখা গিয়েছিল অনিমেষ নয়নে তাকিয়ে দেখেছিল সে।

তারপর একাই বেরিয়ে পড়েছিল সমুদ্রতটের দিকে।

এই বিচিত্র পরিবেশ, টিয়ারঙের এই বিচিত্র মানুষগুলো যেন তার শরীরের রক্তে উষ্ণতা ঢেলে দিচ্ছে। বেরলগা এই আদিম বন্যতার জীবনে কি এক আকর্ষণ আছে, কি এক উন্মাদনা।

টলতে টলতে সমুদ্রের ধারে গিয়ে দাঁড়ায় সমীরণ। দাঁড়িয়ে থাকতে থাকতে হঠাৎ একসময় মনে হয় যেন পৃথিবীর চঞ্চল জীবন থেকে ছিটকে হারিয়ে গেছে সে। হারিয়ে গেছে নির্জন দ্বীপের নিঃশব্দতায়।

যতদূর চোখ যায় জল আর জল। সীমাহীন সমুদ্রেব অবিরাম তরঙ্গোচ্ছ্বাস। ঢেউয়ের পর ঢেউ ভেঙে পড়ে বালিতটের ওপর। আর পিছনে ঘন অরণ্য। শাল সুঁদরির অন্ধকার রহস্যময় বীভৎস বনের আতঙ্ক। ছোট্ট এইটুকু দ্বীপ টিয়ারঙ, তবু রাতের অন্ধকারে মনে হয় অসীম রোমাঞ্চের স্তব্ধতা। বন আর বন। উঁচুনীচু অসমতল রুক্ষ মাটিও ঢেউয়ের মতোই এঁকেবেঁকে মিলিয়ে গেছে দূরের টিলায়। দ্বীপের পুব-দক্ষিণের সমস্ত সীমারেখাটা দিকচক্রবালের গায়ে একটা নারীর শায়িত শবীরের মতো পড়ে আছে। নারীর শরীর নয়, এক সারি অনুচ্চ টিলা।

সেই টিলার গা বেয়ে, বনের ভিতর দিয়ে বর্ষার সময় একটা ঝরনাধারা এসে পড়ে সমুদ্রে। বৃষ্টির জল জমে জেগে ওঠে একটা বর্ষার নদী। ডিঙিতে চড়ে সে-সময় পারাপার করে টিয়ারঙীরা। লগি ঠেলতে ঠেলতে চলে মেয়েগুলো। ডিঙি বেয়ে কাজ করতে যায় কোম্পানির কুঠিতে। আবার গ্রীষ্মের সময় নালাটা শুকিয়ে যায়, আল্‌ভার কপালের কাটা দাগটাব মতো শুধু একটা সরল স্মৃতিচিহ্নের মতো পড়ে থাকে খালটা।

এই খালেব ধারে ধাবে একটা পায়ে চলাব পথ এগিয়ে গেছে টিযারঙীদের বস্তির দিকে। এই পথ বেয়েই ছুটে পালিয়েছিল ফিরুজা।

সমীরণ খালের ধারে এসে দাঁড়াল।

অন্ধকার ঘন হয়ে উঠেছে তখন। একরাশ পুঞ্জীভূত মেঘ ছুটে আসছে দ্রুতবেগে। কালো মেঘের আড়ালে ঢাকা পড়ে গেল সমস্ত আকাশ।

দূরে, অনেক দূরে শুধু টিমটিম করে জ্বলছে টিয়ারঙীদের বস্তির আলো। এদিকের কোম্পানি-মহল একেবারে নিঝুম।

চুপ করে একটা গাছের নীচে দাঁড়িয়ে সমুদ্রের দিকে একদৃষ্টে তাকিয়ে ছিল সমীরণ। একাকিত্বের জীবন যেন দুঃসহ হয়ে উঠছে তাব কাছে। এক-এক সময় তামসীকে মনে পড়ে যায় : নির্জন দ্বীপের বুকে এক টুকরো সঙ্গ। নিঃশব্দ দ্বীপের বুকে এক টুকরো সঙ্গীত। তামসীকে ঘিরে মনে মনে কত না রোমাঞ্চ বুনেছে সে।

একটি নারীর সঙ্গ পাবার জন্যে, একটি উষ্ণ শরীবের কোমল স্পর্শ পাবাব জন্যে যেন উন্মাদ হয়ে ওঠে সমীরণ। ইচ্ছে হয় টিয়ারঙের বন্য আদিমতার মধ্যে ডুবে যেতে, হারিযে যেতে।

ফিরুজা। ফিরুজার সমর্থ শরীরের মাংসল ছন্দের মোহমদির আকর্ষণে উন্মত্ত হয়ে উঠেছে সে। ন্যায় অন্যায় পাপপুণ্য নয়। আদিম কামনার আগুন জ্বলে উঠেছে তার শরীরে, মনে।

দাঁড়িয়ে থাকতে থাকতে হঠাৎ পিছন থেকে, বহু দূর থেকে একটা গুনগুনুনি ভেসে এল বাতাসে।

চমকে ফিরে তাকাল সমীরণ।

গানের সুর লক্ষ্য করে দেখলে, দূর থেকে কে যেন এগিয়ে আসছে।

অপেক্ষা করল সমীরণ। ক্রমশ স্পষ্ট হয়ে উঠল গানের সুর, অস্পষ্ট একটা ছায়া এগিয়ে এল।

আল্‌ভা। কি একটা গানের কলি ভাঁজতে ভাঁজতে এগিয়ে আসছে। আর তার পাশে পাশে আকাশী।

আল্‌ভা কাছে আসতেই সমীরণ প্রশ্ন করলে, কোথায় চলেছ আল্‌ভা।

আল্‌ভা থমকে দাঁড়াল। বললে, মেঘ দেখছেন না নতুনবাবু। পানি নামবে ঘোর হয়ে। সমুন্দুরে জোয়ার আসবে।

—হুঁ! তা তুমি কোথায় চলেছ? পরক্ষণেই আকাশীর দিকে চোখ পড়ল সমীরণের। বললে, ওটি কে? কি রে মেয়ে, আবার আড়ালে লুকোচ্ছিস কেন? হেসে উঠল সমীরণ।

কথা শুনে আরো লজ্জা পেল আকাশী, আরো বেশি করে লুকোবার চেষ্টা করল আল্‌ভার পিঠের আড়ালে।

আল্‌ভাও হেসে উঠল।—বড়ো শরম বাবু আকাশীর, বাবুদের ডর পায় ও।

একটু থেমে বললে, ডিঙিটা ভাল করে বাঁধা রয়েছে কিনা দেখে আসছি নতুনবাবু, চলেন কেন ডিঙিঘাটকে।

সমীরণ আকাশীর দিকে এক চোখ দেখে নিয়ে বললে, চল। কিন্তু তোমার আবার ডিঙি আছে নাকি আল্‌ভা?

—আছে হুজুর। ডিঙি না হলে মাটিকে যাব কেমন করে বাবু।

আল্‌ভার পাশে সমীরণও তখন চলতে শুরু করেছে।

চলতে চলতেই আল্‌ভা হঠাৎ বললে, আপনারে একটা গোপন কথা বলব হুজুর, কইবেন না অন্য কারেও।

—না বলব না। কি কথা?

আল্‌ভা ইতস্তত করে বললে, ডিঙিটা রাখছি হুজুর মাটিতে যাবার লেগে। আপনার ইস্টিমারে বরং আমারে একবার মাটিতে লয়ে চলেন বাবু।

সমীরণ হেসে বললে, কেন, মাটিতে কি হবে?

এপাশ-ওপাশ তাকাল আল্‌ভা। কেউ আছে কিনা। কেউ না শুনতে পায়। ঠিক যেভাবে সতর্কতার সঙ্গে একদিন সৌমেনকে বলেছিল, সেইভাবে চাপা গলায় বললে, মাটিতে সোনা আছে হুজুর, মাটিতে সোনা আছে।

বুঝতে না পেরে হাসল সমীরণ।

আল্‌ভা আবার বললে, কথাটা গোপন রাখবেন কর্তা, কেবল আপনারেই কইছি।

—কি গোপন কথা আল্‌ভা, বল, খুলেই বল। উদ্‌গ্রীব হয়ে প্রশ্ন করল সমীরণ।

আল্‌ভা ফিসফিস করে বললে, আমার কাছে একটা নকশা আছে হুজুর.....

—নকশা?

হ্যাঁ, একটুকরো কাগজ, মানচিত্রের মতো আঁকজোক তার গায়ে। মগদের দেশ পার হয়ে কোন গঞ্জের কাছে মাটিতে নাকি ঘড়া ঘড়া হীরে জহরত সোনার মোহর পুঁতে রেখে

পালিয়ে এসেছিল তাদের পূর্বপুরুষ। সেই নকশাটা পেয়েছে আল্‌ভা তার বাপের কাছে থেকে, তার বাপ পেয়েছিল আল্‌ভার বড় বাপের কাছে। কোনোরকমে মাটিতে পৌঁছে এই নকশা দেখে দেখে ঠিক জায়গাটায় পৌঁছলেই সব ফিরে পাবে আল্‌ভা। আল্‌ভা গরিব নয়, আমির সে। তার মতো ধনী আছে নাকি পৃথিবীতে?

কিন্তু নকশাটা বুঝতে পারে না আল্‌ভা, পড়তে পারে না কি লেখা আছে নকশার গায়ে।

দীর্ঘশ্বাস ফেলে আল্‌ভা বললে, মুখ্যু মানুষ হুজুর, লিখাপড়াটা শিখায় দেন কর্তা নকশা দেখে দেখে পৌঁছে যাব।

হাসল সমীরণ। পাগল নাকি লোকটা?

না, পাগল নয় আল্‌ভা। এই গুপ্তধনের সন্ধানেই ডিঙি নিয়ে একদিন বেরিয়ে পড়েছিল সে। দিক্ হারিয়ে টিয়ারঙে এসে পৌঁছেছিল। তারপর কেমন করে যেন আটকে পড়েছিল এই ছোট্ট দ্বীপে। টিয়ারঙের বাতাসে কি যেন নেশা আছে। একবার এসে পড়লে আর বাইরে যাবার ইচ্ছে হয় না। মনে হয়, কত না শান্তি। মানুষের জীবনের মতো। এত বড় সমুদ্র, এত মুক্তি। তবু ফিরে ফিরে সেই ছোট্ট এক টুকরো দ্বীপ গড়ে নিতে ইচ্ছে হয়। সেই ছোট্ট এক টুকরো দ্বীপের মধ্যে বন্দী থাকতে ইচ্ছে হয়। শুধু মাঝে মাঝে উন্মাদ হয়ে ওঠে, বুকের কাছে লুকিয়ে রাখা নকশাটা নিয়ে ছুটে যেতে ইচ্ছে হয় গুপ্তধনের সন্ধানে। মাটির নীচে কোথায় লুকোনো আছে ঘড়া ঘড়া সোনার মোহর। সেই মোহরের লোভে।

আল্‌ভাও তাই নকশার কথা বলতে বলতে পাগল হয়ে ওঠে। চোখ দুটো আশায় আনন্দে জ্বলে ওঠে তার। বলে, যাবেন কর্তা, নিয়ে যাবেন আমারে?

—কোথায়? বিস্মিত হয়ে প্রশ্ন করে সমীরণ।

সমীরণ কি যেন বলতে যাচ্ছিল, তার আগেই আল্‌ভার পিঠের ওপর দুটো নরম হাতের স্পর্শে চমকে উঠল সে।

আকাশী ফিসফিস করে বললে, তুফান আসছে গায়েন, ডিঙিটা জুয়ারে ভেসে যাবে।

ঝড় আসছে। সত্যিই সমস্ত আকাশ কালো হয়ে উঠেছে, দ্রুতবেগে ঝড় এগিয়ে আসছে। ঠাণ্ডা জলো বাতাসের স্পর্শে তন্ময়তা ভাঙল সমীরণের।

বললে, চল আল্‌ভা, ডিঙিটা বেঁধে আসব।

দ্রুতপায়ে তীরের দিকে হেঁটে চলল আল্‌ভা আর আকাশী। পিছনে পিছনে সমীরণ। পা টলছে তার, আল্‌ভা লক্ষ্য করল।

হঠাৎ এক সময় ফিরে তাকিয়ে আল্‌ভা হাসল।—আপনি ন্যাশা করছেন কর্তা?

—হুঁ।

আবার চুপচাপ হেঁটে চলল তারা।

সমুদ্রের পাড়ে এসে দাঁড়াল সমীরণ।

সোঁ সোঁ করে ইতিমধ্যে ঝড় এসে গেছে। বালির ওপর সোজা হয়ে দাঁড়ানো যায় না। টলে টলে পড়ে আকাশী। বাতাসে উড়ে পড়ে তার ঘাগরা।

এদিকে ফুলে ফুঁসে উঠছে সমুদ্রের ঢেউ। ঢেউয়ের পর ঢেউ আছড়ে পড়ছে উন্মত্ত আক্রোশে। ঢেউয়ের আগে বালির ঝাপটা পড়ছে তীব্র উন্মাদনায়। তীরের উপর সারি সারি ডিঙি পড়ে আছে। জেলেদের জাল টাঙানো আছে বাঁশের গায়ে। ঝড়ের দাপটে ছিঁড়ে বেরিয়ে যেতে চায় জালগুলো।

আশ্চর্য, টিয়ারঙের জেলেরা সারাদিনের খাটুনির পর হয়তো অকাতরে ঘুমোচ্ছে ক্লান্ত হয়ে। ডিঙি বাঁধবার জন্যে, সরাবার জন্যে কেউ ছুটে আসেনি।

ছুটে এসেছে শুধু আল্‌ভা। ডিঙি কেটে গেলে, জোয়ারের ধাক্কায় ডিঙি ভেসে গেলে মাটিতে যাবে কি করে সে! তার সোনার মোহরের ঘড়া পাবে কি করে।

ডিঙিটা টেনে টেনে ওপরে তুলল আল্ভা আর আকাশী। শালের খুঁটিতে বাঁধল শক্ত করে। তারপর একে একে জালগুলো খুলে ঘুমুঙ্গিতে তুলে রাখল। ছোট ছোট ছাউনি, জেলেরা শীত বর্ষায় এই ঘুমুঙ্গির ঘরে এসে রাত কাটায়, ভোর না হতেই বেরিয়ে পড়ে ডিঙি নিয়ে।

আল্ভা আর আকাশীর সঙ্গে হাত মিলিয়ে সমীরণ জালগুলো টেনে তুলতে সাহায্য করল।

ক্রমশ বৃষ্টি নামল অঝোর ধারায়। আকাশ কাঁপিয়ে বাতাস কাঁপিয়ে বৃষ্টি নামল। ক্ষণে ক্ষণে বিদ্যুৎ চমকায়। বাজ পড়ে।

কাজ সেরে দ্রুতপায়ে বস্তির পথ ধরল আল্ভা আর আকাশী।

বললে, ঘরকে চলেন কর্তা, বর্ষা নামছে। আর দেরি হলে খালে জল নামবে, পার হতি পারবেন না।

# ১১

সেদিন ছুটতে ছুটতে পালিয়ে এসেছিল ফিরুজা। নেশা ছুটে গিয়েছিল তার। কিন্তু ফিরে এসে মদ্‌নাকে বলতে পারেনি কথাটা। বহুদিন ইচ্ছে হয়েছে, বলি বলি করেও শেষ পর্যন্ত চেপে গেছে। ভয় হয়েছে, কি জানি কথাটা শুনে না সন্দেহ হয় মদ্‌নার। না মনে করে ফিরুজা পাপ করেছে, ধর্ম হারিয়েছে সমীরণের কাছে। আবার আশঙ্কাও হয়েছে তার। নেশা করিয়ে বেচাল ফিরুজাকে দু-হাতে জড়িয়ে ধরতে চেয়েছিল সমীরণ, এ-কথা জানলে হয়তো ধারালো কোপাইটা নিয়েই বেরিয়ে পড়বে মদ্‌না। নতুনবাবুর মাথাটা কুপিয়ে নিয়ে এসে হয়তো ছুঁড়ে দেবে ফিরুজার পায়ের কাছে।

মেয়েদের যেমন খুনিয়া, পুরুষদের হাতে তেমনি কোপাই কুড়ুলের মতো দেখতে কিন্তু ক্ষুরের মতো ধার। বনের ভেতর দিয়ে আনাগোনা করতে হয় টিয়ারঙীদের, হঠাৎ একটা চিতা বাঘ লাফিয়ে পড়লে এই কোপাই কুড়ুলের এক কোপে শেষ করে দেওয়া যায়। তারপর এর ধারাল ফলা দিয়েই চামড়াটা ছাড়িয়ে কাঁধে ফেলে নির্ভয়ে নিজের নিজের কাজে চলে যায় পুরুষগুলো। আবার সমুদ্রে মাছ ধরতে যায় যখন ডিঙি নিয়ে তখনো সঙ্গে সঙ্গে থাকে। হাঙর কি খুনী মাছ ডিঙি তাড়া করলে লম্বা দড়িতে বেঁধে এই কোপাই ছুঁড়ে দেয় জেলেরা। হাঙরের পিঠে বসে যায় কোপাইটা, রক্তের ফিনকিতে লাল হয়ে ওঠে জল। আর যন্ত্রণায় ছুটে বেড়ায় হাঙরটা বঁড়শির সুতোর মতো দড়ি ছাড়তে থাকে জেলেরা, যতটা সম্ভব। তারপর একসময় দড়ি ফুরিয়ে যায়, শেষ প্রান্তটা ডিঙিতে বেঁধে টাল সামলাতে হয়। আর খেপা হাঙরটার টানে বিদ্যুৎগতিতে এঁকে-বেঁকে ছুটতে থাকে ডিঙিটা। শেষে একসময় নির্জীব হয়ে পড়ে হাঙরটা, আর ধীরে ধীরে দড়ি গুটাতে থাকে জেলেরা। পিঠ ভেসে উঠতেই আবার দু-তিনটে কোপাই ছুটে এসে গেঁথে যায় হাঙরের পিঠে।

চিতা মারতেও কোপাই, হাঙর মারতেও কোপাই। মানুষ তো সামান্য ব্যাপার। তাই বড় ভয় পায় ফিরুজা। আর এই ভয়েই গোপন কথাটা কোনোদিন বলেনি সে।

কিন্তু সাঙা হয়ে যাবার পর না বলে পারল না।

সেদিনও সারা রাত ধরে অবিরাম বৃষ্টি আর ঝড়। ক্ষণে ক্ষণে বিদ্যুৎ চমকায়, বাজ পড়ে। আর খড়ো চালের ফাঁকি দিয়ে জল গড়িয়ে পড়ে। জল আর ঠাণ্ডা ঝড়ো হাওয়া।

চাটাইয়ের ওপর শুয়ে ছিল ফিরুজা আর মদ্‌না। পরস্পরের আলিঙ্গনে আবদ্ধ দুটি স্বাস্থ্যে ভরা শরীর। যৌবনের উদ্দমতা দুজনেরই চোখে। দেহে কামনার ছন্দ।

গভীর আশ্লেষের ঈষৎ তন্দ্রার ফাঁকে ফাঁকে দু-একটি কথা।

এমনি নিবিড় আনন্দের হারিয়ে-যাওয়া দিনগুলি যেন চকিতে ভেসে ওঠে ফিরুজার চোখের সামনে। এমনিভাবেই অন্তরঙ্গ স্পর্শের শিহরন জাগত সেদিনও।

যম্‌নীর কথা মনে পড়তেই ভয়ে দুলে উঠল ফিরুজার বুক।

ঘুম-জড়ানো চোখে মদ্‌না জিজ্ঞেস করল, কাঁপন লাগছে তর, ফিরুজা?

মদ্‌না ভাবলে বৃষ্টির ঠাণ্ডা হাওয়ার ঝাপটাতেই বুঝি কেঁপে উঠেছে ফিরুজা।

ফিরুজা প্রথমটা উত্তর দিল, না। তারপর ধীরে ধীরে বললে, ডর লাগছে রে মাদোন, এমন সুখটা সয় কি না সয়।

হাসল মদ্‌না, তৃপ্তির হাসি। মুখটা তার ফিরুজার মুখের উপর ধরল।

—সাঙার-মানুষটা তরে সুখ দিছে।

—খু-উ-ব। মন কইছে, যৈবনটা পূরণ হল। কিন্তু বড় ডর লাগে রে…

—ক্যানে?

—ভাবন লাগছে কি যম্‌নী মানুষটো যদি আসে দেখে তার ফিরুজা সাঙা করছে…

মদ্‌না হেসে উঠল সশব্দে। বললে, ডর নাইরে ফিরুজা ডর নাই। যম্‌নী জেলেটো ফির‍্যা আসে তো ছাড়ে দিব তরে। তার বুকেই শুয়া থাকিস তুই।

—উঁহু। আপত্তি করে ফিরুজা। বলে, তরে ছাড়ে দিয়ে যম্‌নীর ঘরকে ফিরতে নারব আমি।

—ক্যানে?

—তর ঘামটা পদ্ম লাগে রে, অর ঘামটা পঙ্ক লাগে। বলে খিলখিল কবে হেসে উঠল ফিরুজা। স্বতঃস্ফূর্ত হাসিটা যেন বিদ্যুতের চমক দিল।

মদ্‌না হেসে বললে, তবে ডর করিস না, কোপাই দিয়ে যম্‌নীব মাথাটা…

শিউরে উঠে বসল ফিরুজা। হাতে মুখ চাপা দিল মদ্‌নার। বললে, না মাদোন, এই কামটা পাপ বটে। আমি যম্‌নীর বিবি বটি, বাঁচে থাকলে বিবি, মরে যালেও বিবি। আমার যৈবনটা তর বটে মাদোন ধরমটা অর।

কথাটা ঠিক যেন বুঝল না মদ্‌না। ও শুধু আরো গাঢ় আলিঙ্গনে কাছে টেনে নিল ফিরুজাকে।

ফিরুজা তার নরম শরীরটা মদ্‌নার সক্ষম দেহের কাছে এনে সোহাগ-ভরা কণ্ঠে বললে, কোপাই দিয়া তুই মানুষ মারতে নারবি কথা দে মাদোন। কথা দে তুই।

—তর ইচ্ছাটাই কথা হল, এত ডরাস ক্যানে।

ফিরুজা হেসে বললে, তর কোপাইটারে বড় ডর লাগে, গোপন কথাগুলাও তাই কইতে ডর লাগে।

—কি কথাটা বটে? হাসল মদ্‌না।

ফিরুজা মৃদু হেসে চুপ করে রইল একটুক্ষণ। ভাবলে, বলবে কিনা কথাটা। এমন অনেকবার ভেবেছে ও। কিন্তু বলতে পারেনি।

তামসীকে দেখে মদ্‌না একদিন বলেছিল, ছুটদিদিটারে বড় সোন্দর দেখায় রে, টিয়ারঙের মেয়েগুলান ছুটদিদির পানা সোন্দর লয়। সে-কথা শুনে আহত বোধ করেছিল ফিরুজা। সে জানে, তামসীর মতো রূপসী মেয়ে সত্যিই নেই টিয়ারঙীদের মধ্যে। তবু মদ্‌নার মুখে যেন শুনতে চায়নি কথাটা। তাহলে মদ্‌নার চোখে ফিরুজাই সবচেয়ে সুন্দর নয়? নিজের মনকে প্রবোধ দিয়েছিল ফিরুজা, তামসীর বেশটাই তাকে সুন্দর করে তুলেছে। ছুটদিদির মতো দামী রঙিন কাপড় পরলে ফিরুজাকে আরো সুন্দর দেখাবে। তাই শাড়িটা চুরি করে এনে লুকিয়ে পড়েছিল ফিরুজা। ইচ্ছে ছিল, এই পোশাকে তাকে দেখে মদ্‌না বলবে, ফিরুজা ছুটদিদির চেয়েও সুন্দর।

কিন্তু, না, সেদিকে চোখ পড়েনি মদ্‌নার। ও শুধু চুরিটাই দেখেছিল, ভেবেছিল টিয়ারঙীদের ইজ্জতের কথা।

শাড়ি ফেরত দিলেও আঘাতটা ভুলতে পারেনি ফিরুজা। কোনোরকমে নিজের রূপকে ছুটদিদির চেয়ে সুন্দর প্রমাণ করার জন্যে খোঁপায় ফুল জড়িয়েছে সে, চেয়ে-আনা আতর মেখেছে, রোজের মুজরি বাঁচিয়ে জলে-ভাসা সাবান কিনেছে।

কিন্তু কিছুতেই এই একটা কথা শুনতে পায়নি সে মদ্‌নার কাছে, যে-কথাটা শুনলে শান্তি পেত, তৃপ্তি পেত।

তারপর নতুন বাবুর কাছ থেকে পালিয়ে এসে সেদিনের সেই দৃশ্যটুকু মনে মনে ভাবতে ভাবতে খুশিতে আনন্দে উচ্ছল হয়ে উঠেছে সে।

নতুন বাবু তাকে জড়িয়ে ধরতে চেয়েছিল। ভাঁড়ের পর ভাঁড় মদ খেতে দিয়েছিল তাকে।

ছুটদিদি যদি তার চেয়ে সুন্দর হত তাহলে কি টিয়ারঙের নোংরা মেয়ে ফিরুজাকে এমনভাবে কাছে টানতে চাইত নতুনবাবু!

সমীরণ যে তাকে মদ্‌নার মতো করেই কাছে পেতে চায় এটা যেন গর্বের কথা। মদ্‌নাকে সে-কথাটা বার বার জানাতে চেয়েছে ফিরুজা। ভেবেছে, এ-কথা শুনলে মদ্‌না বুঝবে ছুটদিদির চেয়েও সে কত সুন্দর। শুধু বলতে পারেনি এই ভয়ে যে মদ্‌না সন্দেহ করবে, সে সত্যিই বুঝি পাপ করেছে।

তবু শেষ পর্যন্ত না বলে পারল না।

বললে, তার কোপাইটারে বড় ডর লাগে, গোপন কথাগুলাও তাই কইতে ডর লাগে।

—কি কথাটা বটে? প্রশ্ন করলে মদ্‌না।

ফিরুজা হেসে বললে, তর চখে ছুটদিদিটা সোন্দর বটে, কিন্তুক লতুন বাবুটা কয় ফিরুজা ছুটদিদির চেয়েও সোন্দর।

—মাটির লোক বটে লতুন বাবু, অরা মিছা কয়।

ফিরুজা ঈষৎ রাগের কণ্ঠে বললে, মিছা লয় রে মিছা লয়। লতুন বাবু আমারে সাঙা করবে কয়েছিল।

বাজের আওয়াজ শুনেও এমন করে চমকে ওঠে না মদ্‌না। কথাটা চাবুকের মতো তার পিঠে পড়ল যেন। চন্ করে রক্ত উঠে গেল মাথায়।

উঠে বসল মদ্‌না, একদৃষ্টে তাকিয়ে দেখল ফিরুজার মুখের দিকে।

তা দেখে সশব্দে খিলখিল করে হেসে উঠল ফিরুজা।

বললে, মিছা কথাটা শুনে তড়াক করিস ক্যানে?

—মিছা বটে? একমুখ হেসে ফেলল মদ্‌না।

না, সত্যি নয় কথাটা। ছুটদিদির সঙ্গে নতুন বাবুর ভাবসাব দেখেছে মদ্‌না। ছুটদিদির মতো সুন্দর মেয়েকে ছেড়ে টিয়ারঙের জংলা রূপকে ভালবাসবে কেন সে!

তবু সাবধান করবার জন্যেই মদ্‌না বললে, বাবুরা মানুষ ভাল লয় রে ফিরুজা। মানুষ ভাল লয়।

মানুষ যে ভাল নয় তা ফিরুজা জানে। তবু কেমন একটা মোহ আছে বাবুদের কথায়-বার্তায় কি এক আকর্ষণ। মনে হয়, বাবুরা অনেক সুখে আছে। তাদের মতো কষ্টের জীবন নয়। রাজামানুষ বাবুরা, কত টাকা তাদের। কত শাড়ি-গয়না। এক একসময় ফিরুজার মনে হয় সে ছুটদিদির মতো হতে পারত, কিংবা তাপুদিদির মতো! এমন নোংরা খড়পাতার ঘরে রোদেজলে কষ্ট পেতে হত না।

এমনি সাতপাঁচ ভাবতে ভাবতেই ঘুমিয়ে পড়ল ফিরুজা।

এদিকে সারারাত বৃষ্টি আর ঝড়। থেকে থেকে বিদ্যুৎ চমকায়, কড় কড় করে বাজ পড়ে। ঘুমের ফাঁকেই চমকে চমকে ওঠে ফিরুজা।

কিন্তু সকালবেলার জন্যে এমন একটা চমক অপেক্ষা করে আছে জানত না সে।

চিৎকার হট্টগোলে ভোর বেলাতেই ঘুম ভেঙে গেল তার।

আকাশী চিৎকার করে ডাকছে তাকে।—ফিরুজা, ফিরুজা।

ধড়মড় করে উঠেই বাইরে বেরিয়ে এল সে। দেখলে উত্তেজনায় আশঙ্কায় থরথর করে কাঁপছে আকাশী।

—কি হয়েছে রে আকাশী, চেঁচাস ক্যানে?

কোনো উত্তর দিল না আকাশী। ফিরুজার হাতখানা ধরে টানতে টানতে নিয়ে চলল। বললে, জল্‌দি আয় ফিরুজা, জল্‌দি আয়।

সপ্রশ্ন চোখ তুলে তাকাল ফিরুজা। কানে কানে কি যেন বললে আকাশী, আর আকাশীর সঙ্গে একরকম ছুটতে ছুটতে চলল সে সমুদ্রের পাড়ের দিকে।

সারারাত বৃষ্টি হয়ে গেছে অবিরাম। নালাটা জলে থইথই করছে জোয়ার আসা নদীর মতো।

পাড় থেকে একটা ডিঙি খুলে নিয়ে ফিরুজা আর আকাশী স্রোতে ভাসিয়ে দিল। খাল পার হয়ে ছুটতে ছুটতে এসে পৌঁছল বালির ওপর।

ঝড়ের চিহ্ন পড়ে আছে তীরের গায়ে। ছোট ছোট ঘুমুঙ্গিঘরগুলো ভেঙে পড়েছে, চালার খড় পাতা উড়ে গেছে এখানে সেখানে। ডিঙিগুলো উলটে গেছে, ছিটকে পড়ে আছে দূরে দূরে।

কিন্তু...

দূর থেকেই দেখতে পেল ফিরুজা। একটা লোক বালিতে মুখ গুঁজে পড়ে আছে মড়ার মতো।

বুকের ভেতরটা ধক করে উঠল ফিরুজার। মরে যায়নি তো লোকটা।

না, মরেনি। মুখটা তুলে ধরতেই সেটা ধপ করে পড়ে গেল আবার বালির ওপর।

আর সঙ্গে সঙ্গে চিৎকার করে কেঁদে উঠল ফিরুজা।

যম্‌নী। তার সেই হারিয়ে-যাওয়া স্বামী যাম্‌নী-জেলে ফিরে এসেছে। ফিরে এসেছে।

আকাশী বললে, কাঁদিস ক্যানে, মানুষটারে বাঁচাতে হবে নাই?

নাকের কাছে হাত রেখে দেখলে ফিরুজা, বুকের ওপর কান পাতল। না বেঁচে আছে মানুষটা, বেঁচে আছে।

আকাশী ছুটে গেল জল আনতে। মুখে-চোখে ঝাপটা দিলে জ্ঞান ফিরবে। অজ্ঞান হয়ে পড়ে আছে শুধু মরেনি।

ফিরুজা ভাল করে তার দিকে তাকাল এবার। নীল রঙের প্যান্ট, গায়ে একটা সবুজ কুর্তা।

এদিক-ওদিক তাকাতে তাকাতে হঠাৎ দূরে একটা অচেনা ডিঙি দেখতে পেল ফিরুজা। উলটে পড়ে আছে বালির ওপর। নতুন ডিঙি। কই, এ-ডিঙি তো টিয়ারঙীদের নয়।

তবে কি এই ডিঙি করেই আসছিল যম্‌নী? সমুদ্রের তুফানের মধ্যে পড়ে তীরে এসে ভিড়েছে?

নালার মিঠা জল নিয়ে ফিরে এল আকাশী। চোখে-মুখে ঝাপটা দিতেই কয়েক মুহূর্ত পরে জ্ঞান হল যম্‌নীর। একটু একটু করে চোখের পাতা খুলল।

অস্ফুটে বললে, নাচনী!

আকাশী আর ফিরুজা পরস্পরের মুখ চাওয়াচাওয়ি করল।

নাচনী আবার কে ?

## ১২

একে একে সবাই ভিড় করে এল ফিরুজার হারিয়ে-যাওয়া মানুষটার চারপাশে। যম্‌নী জেলে ফিরে এসেছে, এত বছর বাদে ফিরে এসেছে লোকটা। এত বড় খবর অনেকদিন শোনেনি টিয়ারঙীরা।

কিন্তু লোকটার হাবভাব, কথাবার্তা, পোশাকপরিচ্ছদ সবই যেন বদলে গেছে।

কোথায় ছিল সে এতদিন ?

যম্‌নী হাসে প্রশ্ন শুনে, আর তার বিচিত্র ভাষায় বলে তার অভিজ্ঞতার কাহিনী।

ডিঙি নিয়ে মাছ ধরতে বেরিয়েছিল বটে যম্‌নী জেলে, তারপর পথ ভুল করে চলে গিয়েছিল মাটিতে। সেখান থেকে গঞ্জে। তারপর এক নাচের দলে নাম লিখিয়েছিল।

যম্‌নীর বুড়ো বাপ ফো্‌কলা দাঁতের হাসি হেসে বলে, জেলের বেটা তুই, নাম লিখালি লাচের দলে ?

যম্‌নী হাসে। বলে, খুবসুরত একটা নাচনী ছিল, ও লেড়কিটা বললে নাচের পাটিতে নাম লিখাতে তো নাম লিখালাম।

টিয়ারঙীরা হাসে সে-কথা শুনে। বুড়ো বাপটাও তার হাসে।

এরই ফাঁকে বুধা এসে দাঁড়াল কাছে।

বুড়ো বললে, মরদ হয়েছে তর বেটাটা, দেখরে যম্‌নী।

যম্‌নী বুঝতে না পেরে এপাশ-ওপাশ তাকালে।

টিয়ারঙীরা হেসে উঠল হো হো করে। অর্থাৎ বুধাকে চিনতে পারছে না তার বাপ। কি করে চিনবে ! বেশ বড়সড় হয়েছে যে ছেলেটা। যম্‌নী চলে যাওয়ার পর কত বছর পার হয়ে গেছে, কে হিসেব রেখেছে তার।

বুড়ো টেনে এনে সামনে দাঁড় করাল বুধাকে।

এই এতবড় হয়েছে তার ছেলে ? চমকে উঠল যম্‌নী।

তারপর ধীরে ধীরে বলল, ফিরুজা কাঁহা গেল ? বাচ্চার মা ?

তাই তো, গেল কোথায় ফিরুজা ? আকাশীর সঙ্গে সেই তো পাড় থেকে তুলে এনেছিল যম্‌নীকে। তারপর গেল কোথায় ?

সবাই এদিক ওদিক দেখল। না আসেনি ফিরুজা।

শুধু আকাশী বললে, উ ঘরকে গেছে।

বুড়ো হাসল নিজের মনেই। তারপর ছেলেকে বললে, উ ফিরুজার পানে লজর দিয়ে কাম নাই তর। মদ্‌নার সাথে সাঙা হয়েছে ফিরুজার।

—হাঁ ? সপ্রশ্ন চোখে তাকিয়ে সশব্দে হেসে উঠল যম্‌নী।—হামি শালা নাচনীর পাটিতে চলে গেলাম তো উ শালীভি নাচ লাগাল ?

যেন কত বড় রসের কথা, এমনভাবে হেসে উঠল যম্‌নী। সবাই বিস্মিত হল। এতবড় একটা ঘটনাকে এত সহজভাবে নেবে সে, কেউ ভাবতেও পারেনি।

কে বলে উঠল, তা যম্‌নী ভাই, লাচের দলে ছিলে তো একটা লাচ দেখাও ক্যানে।

—হাঁ, হাঁ, জরুর দিখাবে, নাচ নেহি, ডান্স দিখাবো। বলেই উঠে দাঁড়াল যম্‌নী।

টিয়ারঙীরা হইহই করে উঠল। আল্‌ভার ডাক পড়ল।

—আল্‌ভারে ডাক, আল্‌ভা। বলল সবাই।

লজ্জিত মুখে রাবা হাতে এগিয়ে এল আল্‌ভা। একপাশে দাঁড়িয়ে রাবার তারে টুংটাং ধ্বনি তুলল। মিষ্টি মধুর জলতরঙ্গের সুর যেন।

নাচতে শুরু করল যম্‌নী। দু-পাক ঘূর্ণি দিয়েই থমকে দাঁড়াল। বললে, জুড়ি কাঁহা ? জুড়ি নাই তো নাচ নাই।

বলেই ভিড়ের মধ্যে জোয়ান মেয়েগুলোর দিকে তাকালে।

আকাশীও দাঁড়িয়ে নাচ দেখছিল হাসতে হাসতে।

ভিড়ের মধ্যে থেকে হঠাৎ তাকে হাত ধরে এক ঝটকায় টেনে নিল যম্‌নী। তারপর উদ্দাম বেগে নাচতে শুরু করল। কৌতুকের হাসি হেসে তালে তালে পা ফেলে যম্‌নীর জুড়ি হবার চেষ্টা করল আকাশী।

দেখতে দেখতে ওস্তাদ নাচনীর মতো নাচতে শুরু করে দিল আকাশী। নেশা জেগে উঠল যেন তারও।

উদ্দাম হয়ে উঠল টিয়ারঙীর দল।

অনেকক্ষণ পরে নাচ থামল। সাবাস দিল আল্‌ভা। মদের ভাঁড় এনে হাজির করল টিয়ারঙীরা।

আর দূরে দাঁড়িয়ে একটা গাছের আড়াল থেকে দেখল ফিরুজা।

লজ্জায় কাছে এগিয়ে আসতে পারেনি সে। ভয় পেয়েছে।

মদ্‌নাকে সাঙা করেছে সে এ-খবর শুনে রাগে জ্বলে উঠবে যম্‌নী, মনে হয়েছিল তার। ভেবেছিল, হয়তো রেগে গিয়ে কোপাই নিয়ে ধাওয়া করে আসবে তাকে।

মনে মনে অনেক কিছু ঠিক করে রেখেছিল ফিরুজা কি বোঝাবে যম্‌নীকে। কি করে ঠাণ্ডা করবে।

প্রয়োজন হলে মদ্‌নাকে ছেড়ে দিয়ে আবার যম্‌নীর সঙ্গেই ঘর করবে ভেবেছিল। যম্‌নীর বুড়ো বাপ আর তার বুধাকে নিয়ে এসে সংসার বাঁধবে নতুন করে।

কিন্তু যম্‌নী এমনভাবে ঘা দেবে তার বুকে ভাবেনি ফিরুজা।

দূর থেকে দাঁড়িয়ে দেখল সে। দেখল, ফিরুজার কোনো খোঁজই করল না। একটা বাচ্চা মেয়ে এক ফাঁকে এসে খবর দিয়ে গেল ফিরুজাকে। বললে, তার সাঙার খবর শুনে নাকি হো হো করে হেসেছে যম্‌নী।

তবু হয়তো সহ্য করতো ফিরুজা। বছরের পর বছর তার হারিয়ে-যাওয়া স্বামীর অপেক্ষা করছে কি এই জন্যেই ? দিনের পর দিন সাঙার অনুরোধ জানিয়েছে মদ্‌না, আর যমনী আবার ফিরে আসবে ভেবেই না মদ্‌নার কথায় রাজি হয়নি সে। হারিয়ে-যাওয়া মানুষটার কথা ভেবেই তো আধেক যৈবন কেটে গেছে তার।

অথচ সে-মানুষটা তার কথা একেবারেই ভুলে গেছে।

হঠাৎ আকাশীর হাত ধরে এক ঝটকায় তাকে কাছে টেনে নিয়ে যখন নাচতে শুরু করল যম্‌নী, তখন তার চোখের মধ্যে কি যেন দেখতে পেল ফিরুজা। দেখল, আকাশীর চোখেও রঙ লেগেছে।

রাগে দুঃখে অপমানে সমস্ত শরীর যেন জ্বলে উঠল। এই লোকটার কথা ভেবেই কিনা সাঙার দিনটা পিছিয়ে পিছিয়ে দিয়েছে ফিরুজা।

হঠাৎ মনের ভেতরটা কেমন ফাঁকা ফাঁকা লাগল। তার চোখে রঙ লাগিয়েছে মদ্‌না। নতুন সংসার পেতেছে সে, অনেক স্বপ্ন দেখেছে। কিন্তু যম্‌নীকে তো একেবারে ভুলে যায় নি। ফিরুজার মনের কোণে কোথায় একটু দুর্বলতা যেন লুকিয়ে ছিল। ভাবতে ভাল লাগত যে স্বামী তার বেঁচে নেই. বেঁচে থাকলে এখনো তার কথাই মনে পুষে রেখেছে। তাই

আকাশীর কোমর জড়িয়ে ধরে উদ্দাম বেগে যম্‌নীকে নাচতে দেখে মনে জ্বলে উঠল ফিরুজা।

মদ্‌না অবশ্য দেখেশুনে খুশিই হল। প্রথম কয়েকটা দিন একটু ভয়ে ভয়ে, অস্বস্তির মধ্যে কাটাল।

শেষে বললে, মিছা মিছা ডর করিস রে ফিরুজা, উ যম্‌নী মানুষটা সব ভুলে গেছে।

কথাটা সান্ত্বনা দেবার জন্যেই বলল মদ্‌না। কিন্তু চিমটির মতো লাগল ফিরুজার।

বললে, আকাশীর চোখে রঙ লাগছে রে, অখন আকাশীর রঙে মাতেছে মানুষটা।

সত্যই তাই। আকাশী যেন মেতে উঠেছে যম্‌নীকে দেখে, আর আকাশীকে দেখে মেতে উঠেছে যম্‌নী।

আল্‌ভা সেই আগের মতোই এখানে ওখানে বসে রাবা বাজায়, গান গায় আর আকাশী ছুটে বেড়ায় সারা টিয়ারঙ। কোম্পানি-মহল, কুলিদের বস্তি, বাবুদের বাংলো।

যম্‌নীকে আকাশী বলে, কোম্পানির কাজ লাও তুমি।

—কাজ লেগা ? টাইমকা কুলি ? আরে ছোড়, নাচ দিখাবো, বহুৎ পয়সা মিলবে নাচ দিখালে।

আকাশী হাসে হো হো করে।—পয়সা দিবে লাচ দেখে ?

বিশ্বাস হয় না যেন তার।

যম্‌নী রেগে যায় তার অবিশ্বাস দেখে। রিঠের ঘুঙুর আর ঢোলক বানায়।

তারপর আকাশীকে ডাকে। বলে, চল্‌ নাচ দিখাবো বাবুলোগদের।

আকাশীকে সঙ্গে নিয়ে হাজির হয় কোম্পানি-মহল। ঢোলক বাজাতে বাজাতে নাচ শুরু করে যম্‌নী। যম্‌নী আর আকাশী।

উদ্দাম যৌবনের ছন্দ নেচে ওঠে। ঘূর্ণির মতো উড়ে পড়ে আকাশীর রঙিন ঘাগরা আর রিঠের ঘুঙুরে শব্দ হয় ঝুম ঝুম ঝুম ঝুম।

চিৎকার করে ওঠে কুলিমজুরের দল। রসিকতা করে, অশ্লীল রসকিতা। আর তা শুনে হাসে যম্‌নী, হাসে আকাশী।

ঝনঝন করে পয়সা পড়ে ওড়নার আঁচলটা পেতে দাঁড়াতেই।

ঘরে ফেরার পথে পয়সা গুলো গুনতে গুনতে মুগ্ধ হয়ে যায় আকাশী। নাচের দাম এত বেশি ? সারাদিন খেটে যা না পায় এক ঘণ্টা নাচ দেখিয়ে তার চেয়ে অনেক বেশি পেয়েছে আকাশী।

পয়সাগুলো তুলে নিয়ে হিসেব করে যম্‌নী, তারপর আধাআধি করে ভাগ করে নেয় দুজনে।

ভাগের পয়সাগুলো হাতে নিয়ে নাড়াচাড়া করে আকাশী, আর খিলখিল করে হেসে ওঠে।

বলে, এতগুলান পয়সা, দেখে খুশি হবে গায়েন।

যম্‌নীর কানে যায় না সে-কথা। নিজের পয়সাগুলো কুর্তার পকেটে ভরে বলে, ভাঁটিতে চল্‌। দারু পিয়ে আসবো।

কোম্পানি-মহলের মদের দোকানে মদ খেতে যাবে যম্‌নী।

হাত ধরে টানে সে আকাশীকে।

আকাশী হেসে হাত ছাড়িয়ে নেয়। বলে, ঘরকে চলো না, মদ আমার ঘরকে আছে।

—আরে দূর্‌। যম্‌নী হাসে। বলে, দুকানের নম্বর ওয়ান দারু পিয়ে দেখবি বহুৎ নেশা হয়।

শেষে আকাশীকে ছেড়ে দিয়েই মদের দোকানটার দিকে চলে যায় যম্‌নী। আর আকাশী

খুশি মনে পয়সাগুলো বার বার গুনতে গুনতে ঘরের পথ ধরে।

এসে দেখে আল্‌ভা চুল্লীতে আগুন জ্বলাবার চেষ্টা করছে। ধোঁয়ায় চোখ ভরতি জল তার।

তাকে সরিয়ে দিয়ে নিজেই রান্নার যোগাড় করবার জন্যে এগিয়ে যায় আকাশী। বলে, আজ নাচ দেখিয়ে কত পয়সা মিলেছে আল্‌ভা, বাবুরা দিয়েছে, মজুররা দিয়েছে।

বলে পয়সাগুলো আল্‌ভার হাতে দেয়।

ধোঁয়ায় জ্বালা-করা জলে-ভরা দুটো চোখ দুর্বোধ্য বিস্ময়ে ক্ষণকাল তাকিয়ে থাকে আকাশীর দিকে।

তারপর হঠাৎ রাগে জ্বলে ওঠে আল্‌ভার শরীর।

পয়সাগুলো ছুঁড়ে ফেলে দেয় আল্‌ভা।

বিস্ময়ে তার মুখের দিকে তাকিয়ে থাকে আকাশী।

আল্‌ভাও রাগে? আল্‌ভার শরীরেও রাগ আছে?

## ১৩

সত্যিই বুঝি আকাশীকে ভালবেসে ফেলেছে আল্‌ভা। টিয়ারঙের ঠান্ডা মেয়ে আকাশী, তার রূপের মোহেই কি পড়ে অছে লোকটা?

একদিন ডিঙি নিয়ে সমুদ্রে ভাসতে ভাসতে এসে পৌঁছেছিল আল্‌ভা। গঞ্জে গিয়ে পৌঁছনোর বদলে টিয়ারঙের দ্বীপে এসে ঠেকেছিল তার ডিঙি। তারপর হাতে 'রাবা' নিয়ে তিনতারের মিঠে সুরে সুর মিলিয়ে টিয়ারঙীদের সঙ্গে মিশে গিয়েছিল। মাটিতে ফিরে যেতে পারে নি। হয়তো আকাশীর শান্ত রূপের মোহময় আকর্ষণেই টিয়ারঙে থেকে গিয়েছিল সে।

হ্যাঁ, স্বপ্ন দেখেছিল আল্‌ভা। আকাশীকে নিয়ে ঘর বাঁধবার স্বপ্ন দেখেছিল। হয়তো ঘরের টানেই বাঁধা পড়ত সে। কিন্তু এমন যে হবে কোনোদিন কল্পনাও করে নি আল্‌ভা। ভাবতে পারেনি ফিরুজার হারিয়ে-যাওয়া মানুষটা এমনভাবে হঠাৎ একদিন ফিরে আসবে। ফিরে এসে তার থেকে আকাশীকে কেড়ে নেবে।

আকাশীকে সত্যিই বুঝি কেড়ে নিতে চলেছে যম্‌নী। দিনের পর দিন সহ্য করে যায় আল্‌ভা। বোবা দুঃখের দুটি চোখ মেলে সব দেখে সে, সব সহ্য করে।

প্রথম প্রথম বাধা দিতে চায়নি আল্‌ভা। আহা, অনেক দুঃখ মেয়েটার। আল্‌ভার চোখের সামনেই তো বাবুদের বন্দুকের গুলিতে প্রাণ হারিয়েছে আকাশীর বাপ মাধো সর্দার। অসহায় মেয়েটা তখনো বাবুদের কাছে ছুটে যায়নি টাকার লোভে, পাপ করেনি। তার বদলে তার চেয়েও অসহায় এই আল্‌ভার কাছেই ফিরে এসেছিল, তাই চোখের সামনে সব কিছু দেখেও দেখে না আল্‌ভা। ভাবে, হয়তো তার চোখের ভুল, তার মনের অবিশ্বাস।

প্রথম যেদিন যম্‌নীকে সবাই নাচ দেখাতে বলেছিল সেদিন ভিড়ের থেকে আকাশীকে জুড়ি হবার জন্যে যখন টেনে নিয়েছিল যম্‌নী, তখন আল্‌ভা খুশিই হয়েছিল। কিন্তু সেই প্রথম দিনেই যে আকাশীর ঠাণ্ডা রক্তে এমন উষ্ণ নেশা জাগিয়ে দিয়েছে যম্‌নী, তা সে ভাবতে পারেনি। তারপর অনেকগুলো মাস কেটে গেছে, কিন্তু নেশা ছাড়তে পারেনি আকাশী।

নির্বাক দুটি চোখ মেলে তাকিয়ে তাকিয়ে দেখেছে আল্‌ভা। দেখেছে, যম্‌নীর সঙ্গে নাচবার সময় আকাশীর সারা মুখ যেন খুশিতে উচ্ছল হয়ে ওঠে। যম্‌নীর ডাক এলে একটা মুহূর্তও যেন অপেক্ষা করতে পারে না, ছুটে যায় আকাশী। তবে আল্‌ভাকে ভুলে গেছে সে ? তবে কি যম্‌নীর নাচের ঘূর্ণিতেই নিজেকে হারিয়ে ফেলতে চায় !

কে জানে। হয়তো মনের ভুল। হয়তো চোখের বিভ্রম।

মনকে বোঝাবার চেষ্টা করে আল্‌ভা ; নাচের নেশা জেগেছে আকাশীর রক্তে, যম্‌নীর নয়।

সারাদিন নাচ দেখিয়ে যখন রাতের অন্ধকারে ফিরে আসে আকাশী তখন ভাতের থালাটা এগিয়ে দেয় আল্‌ভা. বলে তুমার লেগে বসে আছি সেই সাঁজবেলা থেকে।

—উ আমি খায়ে আস্‌ছি বাবুদের দুকানে। বলে থালাটা সরিয়ে দেয় আকাশী।

আল্‌ভার চোখের কোণ দুটো চিকচিক করে ওঠে কিনা খবর রাখে না সে। নিজের মনেই গল্প করতে শুরু করে। কোন বাবু কি বলেছে তার নাচ দেখে, নাচ দেখিয়ে কত পয়সা পেয়েছে সে। যম্‌নী নাকি বলেছে, গঞ্জে নিয়ে যাবে তাকে, নাচ দেখাবে সেখানকার হাটে-বাজারে। অনেক পয়সা মিলবে।

শোনে আল্‌ভা। চেষ্টা করে মুখে হাসি টেনে আনতে, এমন ভাব দেখায় যেন আকাশীর ফুর্তিতে তারও আনন্দ।

সেই একটা দিনই সে আকাশীর নাচের পয়সাগুলো রাগে ছুঁড়ে ফেলে দিয়েছিল। তারপরই অনুতপ্ত হয়েছিল আল্‌ভা। ক্ষমা চেয়ে বলেছিল, আমার মনটা বিষায় ছিল রে আকাশী।

বলে হাসিহাসি মুখে তাকিয়েছিল সে আকাশীর দিকে। কিন্তু আকাশী হাসতে পারেনি। আল্‌ভার শরীরে রাগ দেখে বরং খুশিই হয়েছিল সে।

নাচের নেশা অবোধ্য নেশা, জানে আকাশী। আর জানে তার চেয়েও বড় নেশা পয়সার নেশা। এ-আকর্ষণ থেকে নিজেকে সরিয়ে আনার ইচ্ছে হয় তার, সরিয়ে আনার চেষ্টা করে। কিন্তু পারে না।

যম্‌নী যখন এসে হাজির হয়, তার বিচিত্র ভাষায় যখন ডাক দেয়, নিজেকে ঠিক রাখতে পারে না আকাশী। ছুটে যায়।

কিন্তু আল্‌ভা কেন পথ আটকে,দাঁড়ায় না। কেন বলে না, না যেতে দেব না তোকে। তা নয়, লোকটা শুধুই বসে বসে রাবা বাজায় আর মোহরের গল্প করে।

ঘাগরা উড়িয়ে একটা পাক দিলেই ঝনঝন করে একরাশ পয়সা পড়ে আকাশীর আঁচলে। সে-পয়সায় যা খুশি কেনা যায়। ছুটদিদির মতো শাড়ি, গয়না। আর তার চেয়েও বড় আকর্ষণ—মদ। পচাই নয়, বাবুবাংলোর ওপারে কোম্পানি-মহলের দোকানে পাওয়া যায় এ-মদ। বড় জবর নেশা হয়।

শুধু কি মদের নেশা, না মানুষটারও!

মাঝে মাঝে সাবধান করে দিতে আসে ফিরুজা।

ইতিমধ্যে একটি ছোট্ট মেয়ে এসেছে তার কোলে। মেয়েকে কোলে নিয়ে এসে দাঁড়ায় সে। বলে, সোনার লেশায় পাগল হয়ো না গায়েন ভাই, তুমার ঘরের সোনাটারে ঘরে আনো।

শুনে হাসে আল্‌ভা। সত্যিই বুঝি মোহরের স্বপ্ন দেখতে দেখতে আসল মোহরটাই হারাতে বসেছে সে। আকাশীকে হারাতে বসেছে।

কিন্তু যার চোখ নতুন রঙ দেখেছে তাকে ফিরিয়ে আনবে সে কি করে।

তবু আকাশীকে খুশি করবার জন্যে পথ খোঁজে আল্‌ভা। সারা দুপুর যম্‌নীর সঙ্গে

কোম্পানি-মহলে কুলিমজুরদের বস্তিতে নাচ দেখিয়ে বেড়ায় আকাশী। আর সেই সময়ে লুকিয়ে লুকিয়ে তাঁত বোনে আল্ভা। বাঁশের ছোট্ট হাত-তাঁতে রঙবেরঙের টানা আর পোড়েনে রঙিন নকশা ফুটে ওঠে। নিজের হাতে কাপাসের চারা লাগিয়েছে আল্ভা, একটু-একটু করে বড় হয়েছে গাছগুলো। তারপর নিজের হাতে সুতো কেটেছে সে, রঙ করেছে দক্ষ রংরেজের মতো।

দিনে দিনে কাপড়ের গায়ে বিচিত্র সব নকশা ফুটে ওঠে, লাল হলুদ রঙে ঝলমল করে ওঠে কাপড়টা। নিজের হাতে ঘাগরা বানিয়ে দেবে সে আকাশীকে। আকাশীর নাচের ঘাগরা। তা হলে হয়তো চমকে উঠবে আকাশী। হয়তো আনন্দে ঝলমল করে উঠবে তার মুখ। তাঁত বুনতে বুনতে মৃদু স্বরে গুনগুন করে আল্ভা, আর এক একসময় গান থেমে যায়। কল্পনার চোখে দেখতে শুরু করে সে ঘাগরা পেয়ে আকাশীর ডাগর চোখ দু-খানা বিস্ময়ে বড় বড় হয়ে উঠছে, খুশিতে নেচে উঠেছে মেয়েটা।

দিনে দিনে কাপড়টা বুনে শেষ করে ঘাগরা বানিয়ে সেদিন তাই অপেক্ষা করেছিল আল্ভা। নাচ দেখাতে গেছে আকাশী। ফিরে এলেই ঘাগরাটা নিয়ে গিয়ে হাজির করবে সে, আর তা দেখে আকাশীর বিস্মিত দুটি চোখ করুণ হয়ে উঠবে তার মুখের দিকে তাকিয়ে থাকতে থাকতে।

সে-কথা ভাবতে ভাবতে নিজের হাতে বোনা কাপড়টার দিকে নিজেই মুগ্ধ হয়ে তাকিয়ে ছিল আল্ভা। হঠাৎ শুকনো পাতার মর্মর শব্দ শুনে সকচিত হয়ে উঠল।

পরক্ষণেই সশব্দ খিলখিল হাসি ভেসে এল।

হাসতে হাসতে সামনে এসে দাঁড়াল ফিরুজা, কিসের পানে ঠায় লজর গ গায়েনভাই।

ফিরুজাকে দেখে আল্ভাও তৃপ্তির হাসি হাসল, আমাব আকাশী লেগে বুনছি গো টিয়ারানী, অর নাচের ঘাগরা বানায়ছি।

বিস্মিত চোখে আল্ভার মুখেব দিকে তাকিয়ে চট্ করে সামনে এগিয়ে এল ফিরুজা। দু-হাতে ঘাগরাটা তুলে নিল সযত্নে, পায়রার পিঠে হাত বোলানোর মতো করে নবম হাতে সেটার স্পর্শ নিয়ে বললে, কি সোন্দর বুনছো গ গায়েন ভাই, বড় সোন্দর বুনছো। তুমার হাতটা বড়ো মিঠা গায়েন, রাবা লিলে মিঠে গান বাজে, তাঁতের কাঠি লিলে মিঠে লকশা ফুটে।

আলভার মুখে খুশি উছলে উঠল।—তুমার পছন্দ হইছে টিয়ারানী।

—হবে নাই? ঘাগরাটি আমারে দাও ক্যানে গায়েন ভাই, মাদোনের চোখটা ঝলসায় দিবো।

আল্ভা হাসল।—দিবো গো টিয়ারানী তুমার লেগেও বুনে দিবো একটা। ইটা আমার আকাশীর নামে বুনছি।

হঠাৎ চোখ ছলছল করে উঠল ফিরুজার। কিছু বলল না। শুধু ঘাগরাটা বারবার খুলে আর ভাঁজ করে দেখল।

তারপর একসময় উঠে চলে গেল।

বললে, বিটিরে রেখে আসছি, মাদোনের কাছে। যাই গ গায়েনভাই।

বলে তরতর পায়ে চলে গেল ফিরুজা। কিন্তু মনের মধ্যে ঘাগরার লোভটা রয়েই গেল। সত্যি, বড় সুন্দর নকশা বুনেছে আল্ভা। বড় চমকদার রঙের নকশা।

আল্ভার মনটাও ফূর্তিতে ভরে গেল। ফিরুজা বলছে, বড সুন্দর ঘাগরা হয়েছে, বড় সুন্দর নকশা।

কল্পনার চোখে দেখে আল্ভা, যেন এই ঘাগরা পরে নাচছে আকাশী। ঘূর্ণির মতো ঘুরছে সে ঢোলক বাজাতে, পায়ে রিঠের ঘুঙুর বাজছে ঝুমঝুম ঝুমঝুম। আর উড়ন্ত ঘাগরা থেকে

যেন নীল হলুদ লাল সবুজের রঙ ছিটিয়ে পড়ছে, আলো ছিটিয়ে পড়ছে।

কিন্তু অপেক্ষা করে করে, অপেক্ষা করে করে ক্লান্ত হয়ে পড়ল আল্‌ভা। রাত ঘনিয়ে এল, এখনো ফিরছে না কেন আকাশী।

আকাশীর পথ চেয়ে বসে থাকতে থাকতে একসময় তন্দ্রার ঘোর এসেছিল। হঠাৎ ঢোলকের শব্দে ঘুম ভেঙে গেল তার।

চাঁদনী রাতের মৃদু জ্যোৎস্নায় দেখলে যম্‌নী আর আকাশী আসছে। তাদের কথা আর হাসি ভেসে এল, ভেসে এল আকাশীর হাতের ঢোলকের মৃদু শব্দ।

উঠে বসল আল্‌ভা।

প্রশ্ন করলে, কে আকাশী!

খিলখিল করে একমুখ হেসে ছুটে এল আকাশী। কোমরের ছোট্ট থলি থেকে পয়সাগুলো হাতে ঢালল ঝনঝন করে, আর সঙ্গে সঙ্গে বলে উঠল, বাবুরা আজ টাকা দিয়েছে, টাকা। এই দ্যাখো!

বলে হাতের পয়সাগুলো মেলে ধরল সে আল্‌ভার সামনে।

তারপরই ছুটে গেল ঘরের মধ্যে। একটা কুপি জ্বালিয়ে নিয়ে এসে বললে, বাবুদের টাকা লিয়ে ই কাপড়টা কিনে আনছি, ছুটদিদির পানা রাঙা কাপড়।

বলতে বলতে কাপড় আর টাকার আনন্দে আত্মহারা হয়ে ওঠে আকাশী। বলে, ই কলের কাপড় বটে, তাতের বুনা লয়। অনেক দাম বটে কাপড়টার।

আল্‌ভার চোখের কোণা দুটো জ্বালা করে ওঠে। একবার যম্‌নীর মুখের দিকে তাকায় আল্‌ভা, একবার আকাশীর মুখের দিকে। হ্যাঁ, নেশা করে এসেছে দুজনেই। মদের গন্ধ ভুরভুর করছে দুজনের মুখেই।

যম্‌নী ধীরে বললে, আকাশী হামার নাচনী হায়, অরে গঞ্জমে লে যাবো। নাচ দিখালে বহুত রুপেয়া মিলবে গঞ্জমে।

টলতে টলতে বলে যম্‌নী।

আকাশী খিলখিল করে হাসে।—হাঁ, যাবো আমি, গঞ্জে যাবো নিচ্চয়। টাকা দিবে গঞ্জের মানুষগুলো। ভাল কাপড় কিনবো, কলের কাপড়।

একটা দীর্ঘশ্বাস বেরিয়ে আসে আল্‌ভার বুক নিঙড়ে। ধীরে ধীরে মাচার ভেতর লুকিয়ে রাখা ঘাগরাটা এনে মেলে ধরে সে আকাশীর সামনে।

বলে, তুমার লেগে বুনছি, নতুন নকশা দিয়ে বানায়ছি ঘাগরাটা। তুমার নাচের ঘাগরা।

খিলখিল করে হেসে ওঠে আকাশী। টলতে টলতে কুপির আলোতে ঘাগরাটা খুঁটিয়ে খুঁটিয়ে দেখে।

তারপর উপহাসের হাসি হেসে ওঠে। বলে, তাতের কাপড় পড়বে লাচনী!

খিলখিল করে হেসে উঠে ঘাগরাটা সে তুলে ধরে যম্‌নীর সামনে।

বলে, গায়েনটা জংলী বটে, তাতের কাপড় বুনছে লাচনীর জন্যে।

বলেই সশব্দে হেসে ওঠে আবার।

তারপর একহাতে ঘাগরাটা, আর একহাতে কুপিটা নিয়ে আল্‌ভার দিকে যেতে যেতে বলে, ই ঘাগরাটা তুমার টিয়ারানীরে দিবে। তুমার টিয়ারানী। টেনে টেনে রসিকতার স্বরে বলে আকাশী।

বলতে বলতে হঠাৎ টলে পড়ে আকাশী, আর পরমুহূর্তেই হাত থেকে ঘাগরাটা পড়ে যায়। ঘাগরার ওপর জ্বলন্ত কুপিটা।

মুহূর্তের মধ্যে দাউদাউ করে জ্বলে ওঠে ঘাগরাটা।

দিনের পর দিন, মাসের পর মাস ধৈর্য ধরে যে-ঘাগরাটা বানিয়েছে আল্‌ভা, যে-ঘাগরাটা

দিয়ে আকাশীকে খুশি করবে স্বপ্ন দেখেছে, মাতাল আকাশীর কুপির আগুনে সেটা দাউদাউ করে জ্বলে ওঠে, পুড়ে ছাই হয়ে যায়।

আল্‌ভার চোখের জলে সে-আগুন নেবানো যায় না। আল্‌ভার দীর্ঘশ্বাসের বাতাসে সে-আগুন নেবে না।

## ১৪

যম্‌নীর বিরুদ্ধে ফিরুজার যত আক্রোশ তা ক্রমশ পরিণত হল আকাশীর বিরুদ্ধে।

প্রথম যেদিন সে সমুদ্রের পাড় থেকে যম্‌নীকে তুলে নিয়ে এসেছিল সেদিন হঠাৎ বুঝি পুরোনো দিনের কথাগুলো মনে পড়ে গিয়েছিল তার। সেই কত বছর আগেকার হারানো দিনগুলো নতুন করে ভেসে উঠেছিল চোখের সামনে। সেই রঙিন স্মৃতিটুকু কতবার মনের পটে ছায়া ফেলে গেছে।

যম্‌নীর বাপ আর মা—বুড়ো-বুড়ি দুজনেই বেঁচে ছিল তখন। আর ছিল একরত্তি ছেলে বুধা। কোনো কোনদিন যম্‌নীর সঙ্গে ডিঙিতে মাছ ধরতে যেত ফিরুজাও। মাছ ধরে ফিরে আসত অনেক রাতে। বুধা তখন বুড়া মায়ের কোলে ঘুমিয়ে। এসে আদর করে কোলে তুলে নিত তাকে যম্‌নী। আধো-ঘুম আধো-জাগা সোহাগে ছেলেকে ঘিরে কত সুখদুঃখের কথা হত। কত স্বপ্ন। কোনো কোনোদিন বর্ষার রাতে খাল পার হত না। সমুদ্রের ধারে অন্ধকার ঘুমুঙ্গি ঘরেই রাত কাটাত যম্‌নী আর ফিরুজা, ঝমঝম ঝমঝম বৃষ্টি পড়ত সারা রাত, ঘুমুঙ্গি ঘরের চালে ঝড় লেগে শব্দ হত সনসন সনসন। ফিরুজা আর যম্‌নী পরস্পর পরস্পরকে জড়িয়ে ঘন হয়ে শুয়ে থাকত। অস্ফুটে দু-একটা কথা বলত যম্‌নী। বলত, বুধা বড় হলে তাকে গঞ্জে নিয়ে যাবে। মাছ ধরে আনবে যম্‌নী, আর গঞ্জমাঝি হবে বুধা। বুধা গিয়ে গঞ্জে বেচে আসবে সে-মাছ।

ফিরুজাও এক একদিন আবদার ধরত, সেও গঞ্জে যাবে।

হাসত যম্‌নী।—যাবো, যাবো। বুধার সাথে বুধার মাটারেও লিয়ে যাবো।

খুশি হত ফিরুজা। মাটির কত গল্পই তো শুনেছে সে গঞ্জমাঝিদের কাছে। কল্পনার চোখে সে-সব যেন নতুন করে দেখতে পেত ফিরুজা।

তারপর একদিন টিয়ারঙীদের দলের সঙ্গে ডিঙি নিয়ে মাছ ধরতে বেরিয়ে পড়েছিল যম্‌নী।

রাত কেটে গেল, সকাল দুপুর হল, টিয়ারঙীদের ডিঙিগুলো সব একে একে ফিরে এল। ফিরে এল না শুধু যম্‌নীর ডিঙি।

আশায় আশায় বসে রইল ফিরুজা। কিন্তু না, ডিঙিটা আর ফিরল না।

টিয়ারঙের জেলের দল ডিঙি নিয়ে খুঁজতে বের হল, ঢেউয়ের পিঠে ভেসে ভেসে খুঁজে বেড়াল তারা। কিন্তু ফিরুজার হারিয়ে-যাওয়া মানুষটার হদিস পেল না শেষ পর্যন্ত।

আর ফিরুজা দিনের পর দিন মানুষটার পথ চেয়ে বসে রইল। যম্‌নী হয়তো ফিরে আসবে, ফিরে অসবে যম্‌নী।

না, দিন মাস বছর পার হয়ে গেল। বছরের পর বছর কেটে গেল, ফিরে এল না যম্‌নী।

কি করবে ফিরুজা, কতদিন আর পথ চেয়ে থাকবে সে। বুড়া-বুড়ির ঘরের ধান শেষ হয়ে গেল। দু-জোড়া পেটের ক্ষিদে সামলাবে সে কি করে। অপেক্ষা করে করে শেষে জুড়ি বাঁধল সে মদ্‌নার সঙ্গে। শক্ত সমর্থ জোয়ান চেহারা, বুকে নেই ভয়ডর। তার সঙ্গেই

জুড়ি বেঁধে ক্ষেতে চাষ করতে, ধান বুনতে বের হল ফিরুজা। রোপাই শেষ হলে মন্‌দার সঙ্গেই মাছ ধরতেও বের হত।

তারপর কি করে যেন মদ্‌নাকে ভাল লেগে গেল ফিরুজার। তবু যম্‌নীকে ভুলতে পারল না সে। মনে হল একদিন না একদিন ফিরে আসবে যম্‌নী।

শেষ পর্যন্ত ফিরেই এল। কিন্তু সব স্বপ্ন ভেঙে দেবার জন্যেই যেন ফিরে এল। না, তার মন থেকে মুছে গেছে ফিরুজার ছায়া। ফিরুজাকে ভুলে গেছে সে।

তবু হয়তো সহ্য করতে পারত ফিরুজা। কিন্তু তারই চোখের সামনে কিনা আকাশীকে নিয়ে মেতে উঠল যম্‌নী। আর তার গায়েনভাইকে ছেড়ে, আল্‌ভার মতো মাটির মানুষকে ছেড়ে আকাশী কিনা ঢলে পড়ল নাচের নেশায়।

সবই দেখে, সবই দেখতে পায় ফিরুজা। আর সারা শরীর তার আক্রোশে জ্বলে ওঠে আকাশীর বিরুদ্ধে।

বলে, কথাটা শুন আকাশী, গঞ্জের কসবীগুলার মতো লাচ দেখায় বেড়াস বাবুপাড়ায়, লাজশরম নাই তর ?

শোনে আকাশী, শুনে খিলখিল করে হেসে ওঠে।

বলে, মদ্‌নারে তুই সাঙা করলি তো উ মানুষটার কি হবে ? জুড়ি বাঁধবার সাধ নাই যম্‌নীর ?

গম্ভীর হয়ে যায় ফিরুজা। চোখ ছলছল করে তার। যম্‌নীর মনের সাধটাই বড় হল আকাশীর কাছে ? বউ ছেলে বাপ মা ভুলে যে-লোকটা গঞ্জের নাচনী মেয়ের সঙ্গে নাচ দেখিয়ে কাটাল এত বছর, টিয়ারঙের টানে একবারও মন কাঁদল না যার, তার জন্যে এত দরদ আকাশীর ? কেন আল্‌ভা কি দোষ করল। গায়েনভাই তার দিনের পর দিন যে চোখের জল লুকিয়ে রাখছে তার কথাটা ভাবতে হবে না!

রসকিতার স্বরে আকাশী আবার বলে ওঠে, গায়েন মানুষটার তরে দরদ ক্যানে তর ?

বলেই সশব্দে খিলখিল করে হেসে ওঠে আকাশী। বলে, উ পাগল বটে রে। মোহরের স্বপন দেখে গায়েন। আর যম্‌নীর সাথে গঞ্জে লাচ দিখালে ঝনক ঝনক মোহর ঝরে পড়বে পায়ের লীচে।

শোনে ফিরুজা। দীর্ঘশ্বাস বেরিয়ে আসে তার বুক নিঙড়ে। বোঝে, যে-নেশায় মেতেছে আকাশী সে-নেশা থেকে ফিরিয়ে আনা যাবে না তাকে।

আল্‌ভাকে এসে বলে, তুমি জুড়ি বাছে লাও গায়েনভাই, উ আকাশী আর ফিরবে নাই।

আল্‌ভা রাবা তুলে নেয় হাতে। মৃদু মৃদু গুনগুন সুরে গান গাইতে শুরু করে।

তারপর একসময় রাবা থামিয়ে হাসে ফিরুজার দিকে তাকিয়ে। বলে, নেশা ছেড়ে যাবে টিয়ারানী, নেশা ছেড়ে যাবে। টাকার নেশা লাগছে অর, নাচ দেখে বাবুরা টাকা দিচ্ছে সেই নেশা লাগছে। কিন্তু আল্‌ভা গরিব নয় টিয়ারানী, মোহর আছে আল্‌ভার, কলসভরা মোহর আছে। একবার মাটিতে বাবুরা নিয়ে গেলে…

বলতে বলতে কেমন যেন উদাস হয়ে যায় আল্‌ভাব চোখ দুটো। উদ্‌ভ্রান্তের মতো তাকিয়ে থাকে সমুদ্রের দিকে।

ঢেউয়ের পর ঢেউ ভেঙে পড়ছে, আবার দূরের গভীর সমুদ্রে মিলিয়ে যাচ্ছে ঢেউগুলো। আল্‌ভা যেন সেদিকে তাকিয়ে স্বপ্ন দেখে, তার ডিঙি ভেসে চলেছে মাটির দিকে, গঞ্জের দিকে। মাটিতে পৌঁছে তার সেই গুপ্তধন উদ্ধার করে আনবে সে। ঘড়া ঘড়া মোহর। অনেক, অনেক টাকা।

তারপর নেশা ছুটে যাবে আকাশীর। আবার ফিরে আসবে আকাশী।

বলতে বলতে গলা ভারী হয়ে আসে আল্‌ভার। লজ্জায় অন্যদিকে মুখ ফেরায় সে।

আর ফিরুজার দু-চোখ ছাপিয়ে জল আসে।

—তুমি মানুষ লও, গায়েনভাই, তুমি মানুষ লও। বলতে বলতে ছুটে পালায় ফিরুজা। চোখের কান্না তার গলার স্বরে ভেঙে ভেঙে পড়ে।

কিন্তু পালিয়ে এসেও শান্তি পায় না সে। টিয়ারঙের নোনা বাতাসে সেও যেন হাঁপিয়ে ওঠে।

ধীরে ধীরে এসে বসে যম্‌নীর বুড়ো বাপটার কাছে।

চিনতে পেরে হাসে বুড়ো।—ফিরুজা বটিস, মা বটে আমার ?

—হ্যাঁ।

চুপচাপ এসে বসে সে বুধার কাছে। গায়ে মাথায় হাত বুলোয়। আদরে, স্নেহে।

বুড়ো বসে বসে দড়ি পাকায় আর অনর্গল কথা বলে যায়। নিজের দুঃখের কথা, ভবিষ্যতের ভাবনা। আর মাঝে মাঝে ধমক দেয় বুধাকে, পাক ভুল হচ্ছে তার।

পাক তো ভুল হবেই বুধার। ফিরুজা কাছে এসে দাঁড়ালেই কেমন সব ভুল হয়ে যায় তার। ভালও লাগে। হঠাৎ সমস্ত মন তার ঝলমল করে ওঠে। মা তার গায়ে মাথায় যখন হাত বুলিয়ে দেয়, আদুরে স্বরে কথা বলে, তখন খুশিতে নেচে ওঠে বুধার চোখ দুটো। মনে হয় সারা দিন সে বসে থাকে মায়ের কাছটিতে।

কেমন যেন বোবা বোবা চোখ মেলে তাকায় বুধা। কি যেন বলতে চায়, বলতে পারে না। কেমন রহস্যে ঘেরা যেন তার মায়ের মন। কোনো কোনোদিন বুধাকে ডেকে নিয়ে যায় ফিরুজা। আদর করে ছেলেকে কাছে বসিয়ে পেট ভরে খাওয়ায়। গল্প করে ঘণ্টার পর ঘণ্টা। আবার হয়তো দিনের পর দিন কোনো খবরই নেয় না। চোখের দেখাটাও পায় না বুধা।

বুড়া বাপের কাছে শুনেছিল সে, বাপ তার হারিয়ে গেছে সমুদ্রে মাছ ধরতে গিয়ে। শুনে কিছু না বুঝেই কাঁদত বুধা। আর ফিরুজা তখন সান্ত্বনা দিত। বলত, বাপ তর ফিরা আসবে রে, ফিরা আসবে।

শেষে ফিরেই এল যম্‌নী। বাপকে দেখবার জন্যে ছুটে গেল বুধা। টিয়ারঙীদের জমায়েতে ভয়ে ভয়ে বুড়া বাপের পাশটিতে গিয়ে দাঁড়াল। দাঁড়িয়ে অবোধ্য দুটি চোখ চেয়ে দেখল সেই অদ্ভুত মানুষটাকে।

কিন্তু না, বুধাকে কাছে ডাকল না যম্‌নী, আদরে জড়িয়ে ধরল না। শুধু একবার তার দিকে তাকিয়েই হেসে উঠে যম্‌নী নাচতে শুরু করল।

লজ্জায় অপমানে সেদিন ছুটে পালিয়ে এসেছিল বুধা, পালিয়ে এসেছিল ফিরুজার কাছে। মাকে জড়িয়ে ধরে ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদেছিল সেদিন।

আজ আবার ফিরুজার হাতের স্নেহস্পর্শ পেয়ে আবার ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদে উঠল বুধা।

বুড়ো কাশতে কাশতে বললে, বুড়া হইছি, বুধা বেটার কি হবে রে ফিরুজা!

বুধাকে বুকে জড়িয়ে ধরে ফিরুজা বললে, বুড়াও আমার, বেটাও আমার। অর বাপটা পাগল হইছে লাচের নেশায় কিন্তুক ফিরুজা পাগল লয়।

বুড়ো এদিক-ওদিক তাকাল ভয়ে ভয়ে। তারপর ধীরে ধীরে বললে যম্‌নী আসে বুধারে কাড়ে লিবে কয়েছে রে ফিরুজা। কয়, লাচ শিখাবে অরে।

—লাচ শিখাবে! খিলখিল করে সশব্দে হেসে ওঠে ফিরুজা। পাগলের মতো সশব্দে হেসে ওঠে সে।

তারপর ঝট্ করে খোঁপা থেকে খুনিয়াটা খুলে বুড়োকে দেখিয়ে বলে, ই খুনিয়াটাও লাচতে জানে। খুনিয়াটা লাচে গ বুড়া।

# ১৫

আবার জাহাজ এসে ভিড়ল টিয়ারঙের জাহাজঘাটায়। আর সেই প্রথমবারের মতোই হাসিমুখে নেমে এল তামসী।

সমীরণ দেখল, সৌমেন দেখল। দুজনের মনেই খুশির ফুল পাপড়ি মেলে দিল। কিন্তু এগিয়ে যেতে পারল না সৌমেন। সে শুধু দূর থেকে দেখল তামসীকে। তারপর ধীরে ধীরে ফিরে এল তার ছোট্ট ঘরটিতে।

তামসীকে ঘিরে অনেক স্বপ্ন দেখেছিল সে। অনেক কামনা জেগেছিল তার মনে। কিন্তু সমীরণের সঙ্গে নিজেকে তুলনা করে লজ্জায় নুয়ে পড়েছে সে বার বার। মাসের পর মাস বেদনার্ত মনের কোণে শুধু অতীতের টুকরো মধুর স্মৃতি পুষে রেখে চলেছিল সে।

চাকরির চেষ্টায় এসেছিল সৌমেন। কিন্তু না, দীর্ঘদিন অপেক্ষা করেও কোনো চাকরি জোটেনি। এবার হয়তো ফিরে যেতে হবে তাকে। এভাবে নিজের জীবনকে নষ্ট হতে দেবে না।

তাই ইচ্ছে করেই যেন দূরে সরে যেতে চাইল সে তামসীর কাছ থেকে।

প্রথম প্রথম তামসীও যেন অস্বস্তি বোধ করে। এতদিন বাদে আবার নতুন করে সৌমেনের কাছে এগিয়ে যেতে সাহস পায় না।

অথচ সমীরণ কত সপ্রতিভ।

প্রথম যেদিন ফিরে এল তামসী, সমীরণ সহাস্যে এগিয়ে এসে বলেছিল, সে কি! কই, যা ভেবেছিলাম তা তো দেখছি না।

বলে তামসীর সিঁথিটার দিকে তাকিয়েছিল।

চমকে উঠেছিল তামসী, তারপর স্মিত হাসি হেসে প্রশ্ন করেছিল, কি ভেবেছিলেন?

—ভেবেছিলাম সিঁথিতে চওড়া সিঁদুর দেখতে পাব। সপ্রতিভ স্বরে বলেছিল সমীরণ।

আর তা শুনে চ্যাটার্জি আর তাপসী দুজনেই সশব্দে হেসে উঠে তামসীকে লজ্জায় মাটিতে মিশিয়ে দিয়েছিল।

তামসীর বিয়ের কথাটা তার দিদির মনেও বার বার উঁকি দিয়ে গেছে। কোন ছোটবেলায় বাপকে হারিয়েছে তারা, বৃদ্ধা মা মৃত্যুর দিকে এক পা বাড়িয়ে ভিটে আঁকড়ে দিন গুনছেন। সুতরাং তামসীর বিয়ের ভাবনাটা তাপসীর কম নয়।

মাঝে মাঝে সমীরণের কথাটা মনের মধ্যে উঁকি দেয়। ছেলেটিকে বেশ লাগে তাপসীর। এমন চমৎকার মিশুকে, ছিমছাম চেহারা, ভাল চাকরি। এমন একটি পাত্র জুটিয়ে দিতে পারলে তবেই স্বস্তি পায় সে। স্বামীকে সে-কথা দু-একবার বলেছে তাপসী। চ্যাটার্জিরও তাই মত।—তা মন্দ হয় না।

অনেক ভেবেচিন্তেই তামসীকে তাই আবার ফিরিয়ে এনেছে তাপসী। মনে মনে ঠিক করে রেখেছে যেমন করে হক এ-বিয়ে ঘটাতেই হবে। কিন্তু স্পষ্ট করে কথাটা সমীরণকে বলতে কেমন যেন বাধো বাধো ঠেকে।

হয়তো এমন স্পষ্ট করে বলতে পারত না তাপসী। কিন্তু সুযোগটা যেন সমীরণই জুটিয়ে দিলে। সশব্দে হেসে উঠে সমীরণ বলল, ভেবেছিলাম সিঁথিতে চওড়া সিঁদুর দেখতে পাব।

তাপসী ঠোঁট টিপে হেসে বললে, সেটুকু বোধহয় তোমার জন্যই অপেক্ষা করছে সমীরণ।

কথাটা শুনেই সে গম্ভীর হয়ে গেল। পরমুহূর্তে হেসে উঠে বলল, তেমন ভাগ্য কি হবে এ-অভাগার।

বলে তাকাল সে তামসীর মুখের দিকে। তামসী ততক্ষণে অন্যদিকে মুখ ফিরিয়েছে।

খানিকটা অস্বস্তিতে, কিছুটা লজ্জায়। তারপর তরতর করে গ্যাংওয়ে পার হয়ে বাবুবাংলোর পথ ধরেছে। সত্যি, দিদিটা কি নির্লজ্জ। এমনভাবে এ-কথা বলা যায়? তাও সমীরণকে!

অভিমানে ক্রোধে ভালো করে কথাই বলেনি তামসী, বাসায় ফিরেও।

চ্যাটার্জি রসিকতা করে বলেছে, কি ব্যাপার, এতদিন পর ফিরে এলে, মুখে হাসি নেই, কথা নেই...

রাগে চোখ ঠেলে জল এসেছে তামসীর। দিদির দিকে ফিরে দাঁড়িয়ে ফেটে পড়েছে তামসী।—কি বল তো তুই, কি ভাবলেন বল তো?...

তামসীর রাগ দেখে চ্যাটার্জি আর তাপসী মুখ চাওয়াচায়ি করে হেসে উঠেছে।

আর সেই সময়ে ফিরুজা কোলে মেয়ে নিয়ে এসে দাঁড়িয়েছে এক পাশে।—গড় হই গ ছুটদিদি।

চোখের জল মুছে মুখে হাসি আনবার চেষ্টা করে তামসী। ফিরুজা? হ্যাঁ, ফিরুজাই তো। আরো যেন সুন্দর হয়েছে টিয়ারঙের সেই মেয়েটা। মুখে তৃপ্তির ছাপ।

ফিরুজার কোলের ছোট্ট ফুটফুটে মেয়েটার দিকে চোখ যায় তামসীর।

সহাস্যে এগিয়ে এসে মেয়েটাকে কোলে তুলে নেয় সে। বলে, মেয়ে তোর?

—হ্যাঁ গ ছুটদিদি, বান্নু নাম দিছি। মাদোনার মেয়া বটে। সাঙাটা করলাম তো তুমি দেখলে নাই গ।

তাপসীর দিকে তাকিয়ে হাসল তামসী। তারপর ফিরুজাকে প্রশ্ন করলে, সাঙা করেছিস?

—করি নাই? মেয়া হল ক্যামনে গ! বলে হেসে উঠল ফিরুজা।—আমার বিয়া হল যম্‌নীর সাথে ত বেটা হল, ফের সাঙা করলাম মাদোনরে,ত মেয়া হল। আর তুমার বিয়া হল নাই ছুটদিদি!

চ্যাটার্জি হেসে উঠে বললে, দেখলে তামসী! ওদেরও চোখে লাগছে।

—বেশ। আপনি চুপ করুন তো!

বলে কপট রাগে ঘর থেকে বেরিয়ে যায় তামসী। কিন্তু মন থেকে মধুর সুরের গুনগুনুনিটুকু দূর করতে পারে না। সত্যি, জীবনের একাকিত্বে সঙ্গী পাবার রোমাঞ্চময় স্বপ্ন বার বার উঁকি দিয়ে গেছে। কত বিনিদ্র রাত্রিতে টিয়ারঙের সেই দু-দণ্ডের স্মৃতিটুকু অদ্ভুত আনন্দে কতবার নাড়াচাড়া করেছে তামসী। না, সমীরণ নয়। সৌমেনকে ঘিরে স্বপ্ন মিলিয়ে গেছে বারবার।

সমীরণকে ভুলে গিয়েছিল তামসী। মুছে গিয়েছিল তার স্মৃতি। কিন্তু সৌমেন বার বার উঁকি দিয়েছে তার কল্পনার জানলায়। অথচ টিয়ারঙে ফিরে এসে মনে হল সেই সৌমেনই যেন কত দূরে সরে গেছে। আর আগের মতোই পথ আগলে দাঁড়িয়েছে সমীরণ—যাকে ভুলে যাওয়া যায়, কিন্তু কিছুতেই যেন উপেক্ষা করা যায় না।

আগের মতোই সৌমেনের কাছে ছুটে যেতে ইচ্ছে হল তামসীর।

বেশ কয়েকটা দিন অপেক্ষা করে করে কেটে গেল। তারপর নিজেই এসে হাজির হল সে সৌমেনের ছোট্ট ঘরটিতে।

চমকে উঠে দাঁড়াল সৌমেন ওর পায়ের শব্দে।

বিষণ্ণ হাসি হেসে তামসী প্রশ্ন করলে, ভালো আছ?

মাথা নাড়ল সৌমেন, কোনো কথা বলতে পারল না।

আবার হাসল তামসী।—ভুলে গেছ?

—কি হবে মনে রেখে? দীর্ঘশ্বাসের শব্দ শুনতে পেল তামসী।

লজ্জা পেল তামসী, কেমন একটা অস্বস্তি। বুঝল, খবরটা রাষ্ট্র হয়ে গেছে সারা

টিয়ারঙে।

সেদিনের হালকা রসিকতাটা নিরর্থক নয় জানিয়ে দিয়েছে সমীরণ। এই নিঃসঙ্গ দ্বীপের দুঃসহ জীবনে তামসীকে সঙ্গী বেছে নিতে রাজি হয়েছে সে। আর সে-খবর শুনে খুশি হয়েছে চ্যাটার্জি। খুশি হয়েছে তাপসী।

শুধু খুশি হতে পারেনি তামসী নিজে। কেন সমীরণের মতোই প্রগল্ভ আবেদনে এগিয়ে যেতে পারে না সৌমেন। কেন এই ভীরু অস্বস্তি তার!

জানলার পাশে গিয়ে বসল তামসী। অনিমেষ তাকিয়ে রইল সৌমেনের মুখের দিকে, যেন কিছু শুনতে চায়, যেন কিছু বলতে চায়। দীর্ঘদিনের প্রতীক্ষা যেন পুঞ্জীভূত হয়ে আছে এই মধুময় মুহূর্তটিতে।

ধীরে ধীরে সূর্যাস্তের লাল আলো নীল হয়ে আসে। অন্ধকার ঘনিয়ে আসে ধীরে ধীরে। ম্লান মেঘের মতো স্তব্ধ উত্তেজনায় অপেক্ষা করে তামসী।

অসহ্য নীরবতা ভেঙে সৌমেন বলে ওঠে, ফিরে যাও তামসী, রাত হয়ে এল।

হাসে তামসী। অদ্ভুত বিচিত্র সে-হাসির শব্দ। বলে, হ্যাঁ যেতে হবে। তবু···

হঠাৎ ছুটে এসে সৌমেনের হাতটা জড়িয়ে ধরে তামসী। দু-চোখ জলে ভরে যায়। উচ্ছ্বাসের স্বরে বলে, এলাম এতদিন বাদে, কিছু বলবে না, বলবে না কিছু?

তামসীর মুঠো থেকে হাতটা মুক্ত করে সৌমেন।

অমিয়বাবু আর রাণুদির কথা ভেসে আসছে, শুনতে পায় তামসী। বেড়িয়ে ফিরে আসছেন ওরা।

দূরে সরে আসে তামসী।

আর সৌমেন মৃদু হেসে বলে, সব শুনেছি তামসী। তুমি সুখী হও।

—না, না, না। কি শুনেছ তুমি? চিৎকার করে ওঠে তামসী। বলে, সব মিথ্যে, সব মিথ্যে। তুমি বল, তুমিও সুখী হতে চাও।

হাসে সৌমেন, দুঃখের হাসি।—তা হয় না তামসী। চাকরির চেষ্টায় এসেছিলাম, এবার ফিরে যেতে হবে।

আবার কি যেন বলতে গিয়ে চুপ করে যায় তামসী।

রাণুদি এসে ঢুকেছে।

চোখাচোখি হতেই এক মুখ হেসে এগিয়ে গেল তামসী।

তারপর সারা সন্ধ্যাটা রাণুদির সঙ্গে কাটিয়ে ফিরে গেল সে বিচলিত মন নিয়ে।

না, এভাবে নিজের জীবনকে নষ্ট করতে পারবে না তামসী! তার গোপন বুকের রঙিন কথাগুলো মেলে ধরতে হবে তাপসীর সামনে।

সমস্ত রাত নির্ঘুম কেটে গেল। সমস্ত শরীরে ক্লান্তি আর চোখের নীচে অবসাদের চিহ্ন নিয়ে এসে দাঁড়াল সে তাপসীর সামনে।

ফিরুজাকে তাপসী বলেছে, তোদের নতুনবাবুর সঙ্গে বিয়ে হবে ছুটদিদির। শুনল তামসী।

আগের রাত্রেও চ্যাটার্জি আর তাপসীর নানান জল্পনা-কল্পনা শুনেছে তামসী। শুনে বিষিয়ে উঠেছে তার সারা শরীর।

ভোর বেলায় উঠে এসেও সেই একই কথা শুনল। বিরক্তিতে মন ভরে গেল তার।

আর তার দিকে তাকিয়ে চমকে উঠল তাপসী। এ কি শরীর হয়েছে তামসীর?

তামসী কঠিন চোখে তাকাল তাপসীর দিকে।—দিদি!

চোখে বিস্ময় ফুটল তাপসীর। ডাকটা কেমন যেন অস্বাভাবিক ঠেকল।

তামসী আবার ডাকল।—দিদি!

তারপর ছুটে এসে বিছানায় লুটিয়ে পড়ল সে। কাঁদল, ফুঁপিয়ে ফুঁপিয়ে, কাঁদল অনেকক্ষণ।

কাছে এসে বসল তাপসী।—কি হয়েছে?

কি হয়েছে? কি হতে বাকি আছে?

একে একে সব খুলে বলল সে।

শুনল তাপসী। দেখল, তামসীর দু-চোখে টলমল করছে দু-বিন্দু অশ্রু।

তামসীর পিঠের উপর একখানা সান্ত্বনার হাত রেখে বসে রইল তাপসী। অনেকক্ষণ, অনেকক্ষণ।

তারপর ধীরে উঠে এল কপালে দুশ্চিন্তার রেখা নিয়ে।

দেখলে, বাইরের বাগানে স্বামী তার বন্দুকের নল পরিষ্কার করছে। পাশে এসে নিঃশব্দে দাঁড়াল তাপসী।

স্বামী মুখ তুলে তাকাল।—বলছ কিছু?

—হ্যাঁ!

—বল।

তাপসী হাসল।—এ-বিয়ে হবে না।

—কেন?

—তামসীর ইচ্ছে নেই এ-বিয়েতে।

স্বামীর মুখে বিস্ময়ের ছাপ দেখতে পেল তাপসী। যেন, এ-অদ্ভুত কথাটা ঠিক বুঝে উঠতে পারছে না।

তাপসী ধীরে ধীরে বললে, সৌমেনকে, অমিয়বাবুর···

কথা শেষ হবার আগেই সব স্পষ্ট হয়ে উঠল চ্যাটার্জির কাছে। পরমুহূর্তেই অট্টহাসে হেসে উঠল সে। যেন কত বড় একটা হাসির কথা।

হাসির কথাই তো? একটা বেকার ছেলে, বসে আছে চাকরির চেষ্টায়, তার সঙ্গে তামসীর বিয়ে?

সশব্দে হেসে উঠল চ্যাটার্জি। তারপর বন্দুকটা তুলে রেখে হনহন করে অমিয়বাবুর বাংলোর দিকে এগিয়ে গেল।

ডাক শুনে বেরিয়ে এলেন অমিয়বাবু।—কি খবর মিঃ চ্যাটার্জি!

—সুখবর আছে।

দুটো চেয়ার পেতে বাগানেই বসলেন অমিয়বাবু আর চ্যাটার্জি সাহেব।

—আপনার সৌমেনের জন্যে চাকরির কথা বলেছিলেন না?

—হ্যাঁ, করতে পারলেন কিছু? উদ্‌গ্রীব হয়ে প্রশ্ন করলেন অমিয়বাবু।

—হ্যাঁ, আপাতত একটা ক্লারিক্যাল পোস্ট। এই জাহাজেই পাঠিয়ে দিন, চিঠি দিয়ে দিচ্ছি স্টিফেন্স সাহেবকে।

একটু থেমে বললে, এখানে নয়, কোম্পানির মাতলা আপিসে।

## ১৬

চাকরি পেয়ে কোম্পানির মাতলা আপিসে চলে গেছে সৌমেন, শুনল তামসী। শুনে নিজের মনেই হাসল সে। আশ্চর্য, এমন ভীরু কাপুরুষ একটা মানুষকে ভালবেসেছিল তামসী? এত স্বার্থপর? যাবার আগে কি একটা কথাও বলে যেতে পারত না সৌমেন,

বলতে পারত না এমন কিছু, যা শুনে, সব হারিয়েও অতীতের মধুর স্মৃতিটুকুকে সম্বল করে রাখতে পারত তামসী ?

গভীর অবসাদের ভার নিয়ে সমুদ্রের ধারে একটা ঘুমুন্সি ঘরের নির্জনতায় এসে বসে তামসী। একাকিত্বের মধ্যে ডুবে থাকতে চায়। তাকিয়ে থাকে সফেন নীল সমুদ্রের দিকে।

সৌমেন চলে গেছে। তাকেও চলে যেতে হবে। এ-দ্বীপ জনশূন্য করে চলে যেতে হবে সরকারী হুকুম এলেই। জাহাজ আসবে, একটানা, ঘণ্টাধ্বনি বাজবে, বোমার ভয়ে দ্বীপ ছেড়ে পালাতে হবে সকলকে, জাহাজে ছুটে যেতে হবে ঘণ্টাধ্বনি শুনেই। তবু তারই ফাঁকে বিষণ্ণ করুণ একটা সানাইয়ের সুর শুনতে পায় তামসী। সৌমেন নয়, সমীরণের হাতছানি।

যতদূর চোখ যায় শুধু জল আর জল। শান্ত নীল সমুদ্র থেকে একটি একটি করে উত্তাল তরঙ্গ ভেসে আসে, উদ্দাম আবেগে ফেটে পড়ে ঢেউয়ের সারি। স্মৃতির সমুদ্র থেকে একটি একটি করে বেদনার ঢেউ যেন তামসীর মনের তীরে এসে ভেঙে পড়ছে।

অনেক দূর থেকে একটা গানের কলি ভেসে এল। ক্রমে ক্রমে কাছে এগিয়ে এল সে-গান। তারপর তামসীর পাশ দিয়েই গান গাইতে গাইতে চলে গেল আপন-ভোলা আল্‌ভা। দূরের এক সারি গাছের আড়ালে মিশে গেল।

অনিমেষ চোখে সমুদ্রের দিকে তাকিয়ে রইল তামসী। সময়-হারানো দ্বীপের দুঃসহ যন্ত্রণা বুকে নিয়ে।

হঠাৎ খিলখিল হাসির শব্দে তন্ময়তা ভেঙে গেল। তামসী ফিরে তাকিয়ে দেখল ফিরুজা এসে দাঁড়িয়েছে।

কোলের ফুটফুটে মেয়েটাকে বুকে চেপে সামনে এসে দাঁড়াল ফিরুজা।

হেসে উঠে বললে, কি গ ছুটদিদি, নতুনবাবুর লেগে বস্যে আছো নাকিন গ ?

মৃদু হাসি দিয়ে বিরক্তি চাপা দিল তামসী। তবু বুঝতে পারল ফিরুজা। দপ্ করে হাসি নিভে গেল তার মুখ থেকে।

মুহূর্ত কয়েক তামসীর মুখের দিকে তাকিয়ে থেকে নিঃশব্দে সমুদ্রের দিকে পা বাড়াল সে।

—শোন্! ডাক দিল তামসী।

ফিরে দাঁড়াল ফিরুজা। বললে, মাদোনটার লেগে এলাম গ ছুটদিদি। ডিঙি লিয়ে যেছে মাছ ধরতে, সাঁঝ হয়ে এল, ফিরে না ক্যেনে।

ফেরে না কেন! বিস্মিত দৃষ্টিতে ফিরুজার মুখের দিকে তাকায় তামসী। কি যেন খুঁজে পেতে চায়।

আশ্চর্য! একদিন এই ফিরুজাকেই সমুদ্রের দিকে ঘণ্টার পর ঘণ্টা তাকিয়ে থাকতে দেখেছিল সে। তার সেই হারিয়ে-যাওয়া মানুষটার আশায় আশায়। যতদূর চোখ যায়, অনিমেষ দৃষ্টিতে তাকিয়ে থাকতো ফিরুজা, খুঁজতো কোথাও ছোট্ট একটি কালো বিন্দু ঢেউয়ের পিঠে ভাসতে ভাসতে এগিয়ে আসে কিনা। বহু বছর আগে হারিয়ে যাওয়া ডিঙিতে করে আবার বুঝি ফিরে আসবে যম্‌নী, আশায় আশায় তাকিয়ে থাকতো ফিরুজা। আজ আবার তেমনি দুশ্চিন্তা আর আগ্রহ নিয়ে এসে দাঁড়িয়েছে ফিরুজা।

ডিঙিতে করে মাছ ধরতে গেছে মদ্‌না। তার ছোট্ট মেয়ের বাপ গেছে সমুদ্রে ডিঙি ভাসিয়ে।

কিন্তু ফিরে আসে না কেন সে! উৎকণ্ঠার দৃষ্টিতে বার বার সমুদ্রের দিকে তাকায় ফিরুজা। বড় ভয় তার সমুদ্রকে।

ধীরে ধীরে বিকেলের আলো ম্লান হয়। সন্ধ্যা নেমে আসে। ওদিকে পুবের আকাশে

মেঘ জমা হয়।

ঝড় আসছে, ঝড় আসবে।

উঠে দাঁড়ায় তামসী। ধীরে ধীরে বাংলোর পথ ধরে। আর ফিরুজা তরতর করে বালি মাড়িয়ে গিয়ে দাঁড়ায় একেবারে তীরের জল ছুঁয়ে।

ছোট্ট মেয়েকে বুকে আঁকড়ে অনুসন্ধানী এক জোড়া চোখ সারা সমুদ্রের বুকে একটি ছোট্ট ডিঙিকে খুঁজে বেড়ায়।

অনেকক্ষণ পরে ছোট্ট ডিঙিটা দেখা দেয়। খুশিতে উচ্ছল হয়ে ওঠে ফিরুজা। হাত নেড়ে ইশারা করে।

ক্রমে ক্রমে স্পষ্ট হয়ে ওঠে মদ্‌নার ডিঙি। ঢেউয়ের পিঠে ভাসতে ভাসতে তীরে এসে পৌঁছয় মদ্‌না আর একটা বাচ্চা ছেলে।

পিঠে ভারী জালটা বয়ে নিয়ে আসছে মদ্‌না, কুঁজো হয়ে গেছে জালের ভারে।

সার্চলাইটটা ঘুরতে ঘুরতে পশ্চিমের দিকে হেলে পড়তেই কালো জালের ফাঁকে ফাঁকে রুপোলী মাছগুলো চিকচিক করে উঠল। স্পষ্ট হয়ে উঠল মদ্‌নার মুখখানা। সারা মুখে ঘাম চকচক করছে তার।

আনন্দে উৎফুল্ল হয়ে জলের দিকে ছুটে গেল ফিরুজা।

দু-একটা ফুর্তির কথা, দু-একটা টুকরো হাসি।

ঘুমুঙ্গি ঘরের খুঁটিতে জালটা টাঙিয়ে মাছগুলো ঝেড়ে নিল মদ্‌না। তারপর টোকায় ভরে নিয়ে বস্তির পথ ধরল।

এদিকে ঝড় এগিয়ে আসছে ক্রমশ। টিয়ারঙের ঝড়! সেই বিচিত্র উন্মাদ ঝড়ের সনসন আওয়াজ ভেসে আসছে।

দ্রুত পায়ে ঘরে ফিরে এল দুজনে।

শুনতে পেল রাবা বাজাতে বাজাতে কোথায় যেন গান গাইছে আল্‌ভা। করুণ একটা সুর ভেসে আসছে থেকে থেকে। গান নয়, কান্না যেন। আল্‌ভার গানে এমন বেদনার অশ্রু ঝরে পড়তে দেখেনি ফিরুজা।

নিজের মনেই বললে, গায়েনভাইটার গান লয়, চক্ষুর জল বটে গানটা।

মদ্‌নার বুকের মধ্যেও যেন সে-বেদনার স্পর্শ এসে লাগছে। গভীর একটা দীর্ঘশ্বাস ফেলে মদ্‌নাও সায় দিল। বললে, আকাশী অর বুকে খুনিয়া বসায় দিছে রে।

সত্যিই বুঝি তাই। শ্রান্ত ক্লান্ত আল্‌ভার দুটি চোখ যে-স্বপ্ন দেখেছিল তা ভেঙে চুরমার করে দিয়েছে যম্‌নী।

ক্রমশ গানটা এগিয়ে আসছে কাছে। কান পেতে শুনলে ফিরুজা।

হ্যাঁ, ফিরুজার ঘরের দিকেই বোধহয় আসছে।

একটু পরেই শুকনো পাতা মাড়ানোর শব্দ শুনতে পেল ফিরুজা আর পরমুহূর্তেই দেখলে, রাবা হাতে গান গাইতে গাইতেই এসে দাঁড়িয়েছে আল্‌ভা।

গান থামল তার। হাসি মুখে বললে, একটা কথা কইবারে এলাম গো টিয়ারানী।

—কি কথা গ গায়েনভাই?

কি কথা? যে-কথাটা বলবার জন্যে দিনের পর দিন অসহ্য যন্ত্রণা সহ্য করেছে আল্‌ভা, সেই কথাটাই বলতে এসেছে সে। কিন্তু বলতে গিয়ে কি এক অস্বস্তি।

আল্‌ভা ধীরে ধীরে বললে, আকাশীরেই কইতাম টিয়ারানী, কিন্তু খুঁজে পেলাম না আকাশীরে।

বিস্মিত চোখ তুলে তাকাল ফিরুজা।—কুথায় আকাশী? খুঁজে মিললো না অরে?

—না, যম্‌নীর সাথে কুথাও লাচছে হবে?

বলে হাসবার চেষ্টা করল আল্‌ভা। সে-হাসিতে কেমন যেন অপ্রতিভ দেখাল তাকে।

খানিক চুপ করে থেকে আল্‌ভা বললে, টিয়ারানী, ডিঙি লিয়ি ফিরে চলল্যম আমি, তুমি কয়ে দিও আকাশীরে। কয়ো যম্‌নীরেই সাঙা করতে।

—ফিরা চললে? কুথায়? চমকে উঠল ফিরুজা।

হাসল আল্‌ভা। হাসি নয় যেন কান্না। চোখ তুলে ফিরুজার দিকে তাকাতেও যেন কষ্ট হচ্ছে তার।

বললে, যেখান হইতে আসেছিলাম, সেই মাটিতেই ফিরে চললাম।

মদ্‌না এগিয়ে এল। জিজ্ঞেস করলে, গঞ্জের পানে? মোহর আনবার তরে?

আল্‌ভার মুখটা মুহূর্তে চুপসে গেল।

বললে, হাসো না মাদোনভাই। গঞ্জে গিয়া কি হবে, হাতের মোহরটাই হাতে রইল না। নকল মোহর লিয়ে কি হবে?

ফিরুজা এসে একটা হাত ধরল আল্‌ভার।

—না গায়েনভাই, ই টিয়ারঙ ছাড়ে কুথায় যাবে?

হাসল আল্‌ভা।—টিয়ারঙের টিয়াপাখিটা পালায় গেছে, রঙেটা লিয়ে কি হবে রানী? আমি চললাম, তুমাদের ছেড়ে, কয়ে দিও আকাশীরে।

বলে পা বাড়াল আল্‌ভা।

ছুটে এসে পথ আগলে দাঁড়াল ফিরুজা।—না গায়েনভাই, যাতে দিবো নাই তুমারে।

হাসল আল্‌ভা। আর পরমুহূর্তেই ঝরঝর করে অশ্রু ঝরে পড়ল তার দু-চোখ বেয়ে।

একদৃষ্টে ফিরুজার মুখের দিকে তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ ফিরুজাকে জড়িয়ে ধরল আল্‌ভা। কাঁদল, ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদে উঠল ছোট ছেলের মতো।

অনেকক্ষণ পরে মুখ তুলল আল্‌ভা।

বললে, টিয়ারঙে মনটি থাকতে চায় গো টিয়ারানী শুধু ই বুনটির তরে। কিন্তু উ লাচনীর ঝুমুর শুনে প্রাণটা জ্বলে যায়।

বলে আবার পা বাড়ায় আল্‌ভা।—যাতে দাও টিয়ারানী, যাতে দাও।

ফিরুজার দু-চোখ বেয়েও তখন কান্না ঝরে পড়ছে। কি বলে আটকাবে সে আল্‌ভাকে, কি সান্ত্বনা দেবে? গায়েনভাই তার যা হারিয়েছে তা তো ফিরিয়ে আনতে পারবে না সে! কেন থাকবে আল্‌ভা কিসের লোভ দেখিয়ে তাকে থাকতে বলবে ফিরুজা?

ধীরে ধীরে পা বাড়াল আল্‌ভা চলে যাবার জন্যে।

তারপর হঠাৎ ফিরে দাঁড়াল সে। এগিয়ে এল ফিরুজার কাছে। বুকের ভেতরে লুকিয়ে রাখা সেই ময়লা কাগজের টুকরোটা বের করে বললে, ই লকশাটা আকাশীরেই দিও টিয়ারানী।

—লকশা? চমকে উঠল ফিরুজা।

বিষণ্ণ হাসি হাসল আল্‌ভা।—হঁ টিয়ারানী, আমার লকশাটা। গঞ্জের দিকে মাটিতে অনেক মোহর আছে আমার, সোনা আছে। আকাশীরে কয়ো উসব সোনাদানা অরেই দিয়া গেলাম।

বিস্ময়ের চোখ তুলে তাকায় ফিরুজা। তা হলে সোনার লোভে যাচ্ছে না আল্‌ভা। তার লুকনো গুপ্তধন উদ্ধারের জন্যে নয়?

না, আর কোনো কিছুতেই লোভ নেই আল্‌ভার। কোন কিছুতেই না। শুধু রাবা হাতে নিয়ে ডিঙি ভাসিয়ে চলে যাবে সে। যেদিকে চোখ যায়, কিংবা যেখানে থেকে একদিন গুপ্তধনের লোভে এসেছিল সে সেই দিকেই।

ফিরুজা চোখ মুছে বললে, ঝড় আসে গায়েনভাই, ই ঝড়ের রাতে যায়ো না।

হাসল আল্ভা।—উ আকাশের ঝড়টা ভাল টিয়ারানী, আকাশের ঝড়ে বুকের ঝড়টা লিভে যাবে।

বলে ধীরে ধীরে চলে গেল আল্ভা। যেমন এসেছিল তেমনি রাবার তারে গুনগুন সুর তুলে চলে গেল তার গায়েনভাই। ক্রমশ গানের সুর মিলিয়ে গেল দূর থেকে দূরান্তে।

আর স্থাণুর মতো দাঁড়িয়ে থাকতে থাকতে হঠাৎ একসময় যেন তন্ময়তা ভেঙে গেল ফিরুজার। চঞ্চল হয়ে উঠল সে।

মুহূর্তের মধ্যে কি যেন এক প্রলয় ঘটে গেছে তার বুকের মধ্যে।

মদ্নার কোলে বাচ্চা মেয়েটাকে দিয়েই ছুটতে শুরু করল ফিরুজা।

ছুটতে ছুটতে চিৎকার করে ডেকে উঠল, গায়েনভাই!

কোন সাড়া এল না।

আবার চিৎকার করে ডাকল ফিরুজা।

—গায়েনভাই!

এবারও কোনো সাড়া এল না।

ছুটতে ছুটতে সমুদ্রের ধারে এসে পৌঁছিল ফিরুজা। তন্ন তন্ন করে খুঁজলে চতুর্দিক! না, আল্ভার ডিঙিটা নেই কাছে পিঠে। সমুদ্রের ঢেউয়ের পর ঢেউ ভেঙে পড়ছে তীরের ওপর। কালো অন্ধকার সমুদ্রের বুকে শাদা ফেনার সারি ফেটে পড়ছে।

যতদূর চোখ যায় তাকিয়ে রইল ফিরুজা। তন্ন তন্ন করে খুঁজল। আর ডাকল চিৎকার করে।

—গায়েনভাই!

বার বার চিৎকার করে ডাকল ফিরুজা। সাড়া নয়, সে-ডাক বিচিত্র এক প্রতিধ্বনি হয়ে ফিরে এল।

ধীরে ধীরে স্টীমারঘাটার সার্চলাইটটা ঘুরতে ঘুরতে পশ্চিম থেকে উত্তরে বাঁক নিতেই ফিরুজা চমকে উঠল।

ঢেউয়ের পিঠে ছোট্ট একটা কালো বিন্দু স্পষ্ট হয়ে উঠল সে আলোয়। হ্যাঁ, আল্ভার ডিঙি ভেসে চলেছে ঢেউয়ের পিঠে দুলতে দুলতে।

ফিরুজা আবার চিৎকার করে ডাকলে, গায়েনভাই. ফিরা এসো, ফিরা এসো।

সে-ডাক পৌঁছল না আল্ভার কানে। আর সেদিকে তাকিয়ে থাকতে থাকতে ফিরুজার দু-চোখের কোণে দুটি অশ্রুবিন্দু টলমল করে উঠল।

অনেকক্ষণ, অনেকক্ষণ যেন কোনো সংবিৎ ছিল না ফিরুজার।

হঠাৎ একসময় ফিরে দাঁড়াল ফিরুজা। আর নিজেরই অজান্তে খোঁপা থেকে খুনিয়াটা তুলে এনে আবার খোঁপাতেই গুঁজে রাখল। কিন্তু আকাশী কোথায়?

কোম্পানি-মহলের মদের দোকানে গিয়ে নেশা করে নেশায় চুরচুর হয়ে টলতে টলতে চলে গিয়েছিল বনের দিকে। ঘন গভীর বনে। হরিণ শিকার করবার খেয়াল হয়েছিল হঠাৎ।

এ-সময় হরিণ শিকার করা খুব সহজ। খুনিয়া কি কোপাই লাগে না, তীর-ধনুক লাগে না। শুধু ফাঁদ পেতে রাখতে হয়।

বনের ভেতর থেকে ঝিরঝির করে যেখান থেকে জল নেমে আসছে খাল বেয়ে তার পাশেই একটা ছোট্ট খাদের মতো। হাত পনেরো গভীর একটা কুয়োর মতো খাদ। তার মুখটায় পাটকাঠি কি সর বিছিয়ে তার ওপর কচি কচি নতুন পাতা এমনভাবে ছড়িয়ে রাখতে হয় যে দেখে মনেই হবে না তলায় খাদ আছে। খাটাস খরগোশ কি হরিণ বনশুয়োর বুঝতে না পেরে খাদ্যের লোভে ছুটে যায়, আর সঙ্গে সঙ্গে তার শরীরের ভারে পাটকাঠি সরকাঠি

ভেঙে সরসুদ্ধ গিয়ে পড়ে খাদের ভিতর। তারপর শুধু দড়ির ফাঁস ছুঁড়ে তুলে আনতে হয় শিকারটা।

যমুনী আর আকাশী গিয়েছিল সেই লোভে। খাদের মুখে পাতা দিয়ে ঢেকে দূরে লুকিয়ে অনেকক্ষণ অপেক্ষা করে করে কাটিয়েছে দুজনে। তারপর ফিরে এসেছে।

চাঁদনী রাত না হলে আসবে না হরিণ। পূর্ণিমার চাঁদ উঠলে আপনা থেকেই ছুটে আসবে জলের ধারে। আর তখন কচি কচি পাতার লোভে গিয়ে পড়বে ফাঁদের মাঝখানে।

ফাঁদের মুখটা ঠিক ঠিক ঢাকা হয়েছে কিনা দেখে ফিরে এল আকাশী।

এসে এদিক-ওদিক তাকিয়ে দেখল।

না, কই কুপি জ্বলছে না তার ঘরে। আলো নেই।

আল্‌ভা কোথায় তবে ? এপাশ-ওপাশ খুঁজল আকাশী, ভাবল, কোথাও বুঝি পড়ে পড়ে ঘুমোচ্ছে লোকটা। কিন্তু না, কোথাও নেই।

তবে কি পাগল মানুষটা রাবা নিয়ে বেরিয়ে পড়েছে ? কোথাও বসে বসে গান গাইছে না‌কি নিজের মনে ? না, তার সেই মোহরের স্বপ্ন দেখছে ?

কথাটা মনে হতে ফিক করে হেসে ফেলল সে নিজের মনেই।

উননটার কাছে এসে কুপি জ্বাললে। কিন্তু কই, আল্‌ভা তো নেই।

একটু যেন ধাক্কা খেল আকাশী। প্রতিদিনই ফিরে এসে দেখেছে সে, কিছু না কিছু খাবার আছে তার জন্য। কখনো কখনো আল্‌ভা নিজেও না খেয়ে বসে থাকতো।

তা দেখে মনে মনে কত হাসত আকাশী।

আজ আর হাসতে পারল না সে। হঠাৎ সমস্ত বুকটা কেমন যেন দুলে উঠল।

ছুটে বেরিয়ে এল সে ঘর থেকে। নিশ্চয় ফিরুজার কাছে গেছে আল্‌ভা।

কিন্তু ফিরুজার ঘর পর্যন্ত যেতে হল না। পথের মাঝখানেই দেখা হয়ে গেল তাব সঙ্গে।

অনেক কিছু ভেবে রেখেছিল ফিরুজা, অনেক কড়া কড়া কথা শোনাবে ঠিক করে রেখেছিল। তবু কিছুই বলতে পারল না সে।

শুধু বললে, দীর্ঘশ্বাসের সুরে বললে, আকাশী ! গায়েনভাই চলে গেছে রে, গায়েনভাই চলে গেছে।

—চলে গেছে ? অবিশ্বাসের কণ্ঠে যেন চিৎকার করে উঠল আকাশী।

আর ফিরুজার গলার স্বর যেন কান্নার মতো শোনাল।

বললে, হাঁ রে আকাশী, মনে দুখ পায়েছিল গায়েনভাই, টিয়ারঙ ছাড়ে চলে গেছে।

তারপর কাপড়ের খুঁট থেকে ময়লা কাগজের টুকরোটা বের করে ফিরুজা বললে, ই লকশাটা তরে দিয়ে গেছে গায়েনভাই। লুকানো লকশাটা তরে দিয়ে গেছে।

—লকশাটা ? সব কথাগুলোই যেন দুর্বোধ্য ঠেকে আকাশীর কাছে। সব কথাগুলোই যেন অবিশ্বাস্য।

আল্‌ভা, গায়েন আল্‌ভা চলে গেছে ? গুপ্তধনের নকশাটা তাকে দিয়ে গেছে ?

কাঁদোকাঁদো গলায় বললে, গায়েনভাই কয়েছে কি, ঘরের সোনাটাই রইল না ফিরুজা, ই মাটির সোনা লিয়ে কি হবে।

বিস্মিত বিস্ফারিত দুটি বড় বড় চোখ মেলে ফিরুজার মুখের দিকে তাকিয়ে রইল আকাশী। যেন কিছুই বুঝতে পারছে না সে।

চলে গেছে আল্‌ভা ! চলে গেছে টিয়ারঙ ছেড়ে। কিন্তু তার গুপ্তধনের লোভে নয়, মনে দুখ পেয়ে চলে গেছে।

ফিরুজা হাত বাড়িয়ে নকশাটা দিল আকাশীকে। দেখল আকাশীর দু-চোখ ভরে জল টলমল করছে।

ধীরে ধীরে নকশাটা হাতে নিল আকাশী, ধীরে ধীরে সেটা টুকরো টুকরো করে ছিঁড়ে ফেলল। তারপর চিৎকার করে কেঁদে উঠে ফিরুজাকে জড়িয়ে ধরে ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদল আর কাঁদল।

তারপর হঠাৎ সোজা হয়ে দাঁড়াল, আর পরমুহূর্তেই সমুদ্রের তীরের দিকে ছুটতে শুরু করল। উন্মাদ হরিণীর মতো।

টিয়ারঙের সমুদ্রের ঢেউ তখনো অবিরাম ছন্দে বেজে চলেছে। ঢেউয়ের পর ঢেউ এসে আছড়ে পড়ছে তীরের ওপর। যেন এক বিশাল বুকের অসীম বেদনা বার বার আছড়ে পড়ছে, ব্যর্থতার মাটিতে নীল সমুদ্রের তরঙ্গে তরঙ্গে সুশুভ্র ফেনার রাশি নয়, যেন ব্যথাক্লান্ত দুটি শান্ত চোখের কোণে উন্মাদ অনুভূতি আর সজল অশ্রু ঝরে পড়ছে বারংবার।

যতদূর চোখ যায় শুধু সমুদ্র, সমুদ্র।

ছোট্ট এইটুকু টিয়ারঙ দ্বীপ, আর অসীম বন্ধহীন সমুদ্র। এ যেন আকাশীর জীবন। এ যেন মানুষের জীবনের প্রতিচ্ছবি।

## ১৭

মানুষ বদলে গেল আকাশী। সেই ফুর্তির হাসি, সেই হালকা রঙ মুছে গেল মুখ থেকে। আল্‌ভাকেই ভালবেসেছিল সে, যম্‌নীকে নয়। যম্‌নীর মধ্যে পেয়েছিল রঙের নেশা, বিচিত্র এক উন্মাদনা। তাই নিজেরই অজান্তে আঘাতের পর আঘাত দিয়েছে সে আল্‌ভাকে। আল্‌ভার বিষাদ করুণ মুখের দিকে তাকিয়ে কৌতুক বোধ করেছে।

কিন্তু ভালবাসার মানুষ যতক্ষণ কাছে থাকে ততক্ষণ বুঝি বা তার মূল্য বোঝা যায় না। তাই আল্‌ভার অভাবে এমনভাবে তার সমস্ত জীবন নিঃস্ব হয়ে যাবে কোনোদিন কল্পনাও করতে পারেনি আকাশী।

সেই হাসি নিভে গেছে তার সেই মোহ ভেঙে গেছে।

আল্‌ভা চলে যাওয়ার পরই তাই মানুষ বদলে গেল আকাশী। উদাস ব্যর্থতার ছায়া পড়ল মুখে চোখে। ক্রমে ক্রমে একটা ক্রূর কুটিল হাসি চমক দিল তার রহস্যময় দুটি চোখের তারায়। হাসি নয়, জ্বালা। আক্রোশে জ্বলে উঠল আকাশী। হয়তো নিজেরই বিরুদ্ধে, আপন নির্বুদ্ধিতার বিরুদ্ধে। হয়তো বা সমস্ত পৃথিবীর বিরুদ্ধে। চ্যাটার্জি, টিয়ারঙ, যম্‌নী, কোম্পানি-মহল—সব কিছুর ওপরই একটা প্রতিহিংসা নিতে চায় যেন।

এমনিই বুঝি হয়ে থাকে। যে নেশায় ভোলায়, নেশা ভেঙে গেলে তার ওপর আক্রোশটাই সবচেয়ে বেশি হয়।

মনে মনে প্রতিজ্ঞা করে রইল আকাশী। না যম্‌নীর ডাকে সাড়া দেবে না আর। নাচবে না তার সঙ্গে জুড়ি বেঁধে। এমন কি বাবুপাড়ায় তামুদিদির বিয়ের দিনও নাচবে না। যম্‌নী যদি ডাকতে আসে তো বলবে বায়নার টাকা ফিরিয়ে দিতে।

টিয়ারঙের লোকগুলোকেও বুঝি ভুলে গিয়েছিল আকাশী। ভুলে গিয়েছিল টিয়ারঙীদের।

সবাই তাই চমকে উঠল আকাশীকে দেখে।

প্রতিদিনের মতোই আগুন জ্বালিয়ে ঘিরে বসে ছিল সকলে। মদ্‌না, ফিরুজা, যম্‌নীর বুড়ো বাপ আর বুধা। আরো অনেকে।

টিয়ারঙীরা সকলেই এসে হাজির হয়েছে, দেখলে আকাশী। বুঝল, কিছু একটা ঘটেছে। কোনো একটা চাঞ্চল্য।

গঞ্জমাঝিদের একজন বলছিল কি যেন। আকাশীকে আসতে দেখে মুখ চাওয়াচাওয়ি করল তারা।

গঞ্জমাঝি বলছিল, লড়াই লেগেছে কোথায়।

গঞ্জমাঝিদের কয়েকটা ডিঙি নাকি ফিরে এসেছে। গঞ্জে যেতে পায়নি তারা, মাল বেচতে পায়নি। যেতে দেয়নি তারা টিয়ারঙীদের। কেন, তা ভাল করে বুঝতেও পারেনি গঞ্জমাঝিরা। শুধু শুনেছে, লড়াই লেগেছে ওদিকে কোথায়।

শুনে ভেতরে ভেতরে খেপে উঠেছে তারা। শুধু গোরা পল্টনদের ওপরই নয়, স্টিফেন্স কোম্পানির বাবুদের ওপরও। গঞ্জে মাল বেচতে না পেলে খাবে কি তারা। গোরা পল্টন আর কোম্পানির বাবু—সবই মাটির লোক। মাটির লোকগুলোই তাদের খাবার কেড়ে নিচ্ছে। দু-একজন গঞ্জমাঝি শুনে এসেছে, ওদিকের দ্বীপগুলো থেকে সব ধান কেড়ে নিয়ে গেছে মাটির লোক এসে। আতঙ্কে শিউরে উঠেছে সে-কথা শুনে। ভয় পেয়েছে, হয়তো তাদের ধানগুলোও কেড়ে নিয়ে যাবে।

তাই ভেতরে ভেতরে গুমরে ওঠে সকলে। স্টিফেন্স কোম্পানির লোকগুলোকে টিয়ারঙে আসতে দিয়ে বুঝি ভুলই করেছে।

বস্তির একপাশে আগুন ঘিরে বসে সবাই। বসে আলোচনা করে, কি করবে তারা, কি করা উচিত।

মাধো সর্দারকে যখন বন্দুকের গুলিতে খুন করেছিল বাবুটা, তখনই জটলা পাকিয়েছিল তারা। খুনিয়া আব কোপাই নিয়ে তাড়া করে যাবে, ভেবেছিল। কিন্তু পারেনি। কেউ কেউ পয়সার লোভ দেখেছিল, কাজ পাবে কোম্পানির কাছে, খেয়ে পরে বাঁচবে, স্বপ্ন দেখেছিল।

কিন্তু কই, সারাদিন মাথার ঘাম পায়ে ফেলেও তো কপাল বদলাতে পারল না তারা। বরং অভাব বেড়েছে তাদের। ঘরে চোলাই করে পচাইয়ের নেশায় মন ভরত আগে, এখন সকলেই ছুটে যায় কোম্পানি-এলাকার মদের দোকানটায়। রোজের টাকা চলে যায় মদের দোকানে, কলের কাপড় কিনতে। ক্ষেতে পুরো ধান হয় না আর আগের মতো, কিনতে হয় পয়সা দিয়ে।

ভেতরে ভেতরে তাই আগুন জমা হচ্ছিল। দপ করে জ্বলে উঠল তারা একটা খবরে।

ঝড়ে ঘর ভেঙে পড়লে বন থেকে গাছ কেটে এনে বাড়ি বানাত তারা, ডিঙি বানাত বনের কাঠ দিয়ে। জ্বালানি কুড়িয়ে আনত বন থেকে।

কোম্পানি নির্দেশ দিয়েছে, বনের একটা গাছও আর কাটতে পাবে না কেউ। জ্বালানি কুড়োতে পাবে না।

কোম্পানির নির্দেশ নয়, সরকারী নিষেধ। আর সে-নিষেধ মানছে কিনা দেখবার জন্যে এসেছে বনপুলিশের দপ্তর, জঙ্গল-দারোগা।

কোম্পানি আর সরকার, দুই সমান টিয়ারঙীদের চোখে। মাটির লোক ওরা, এসেছে দ্বীপের লোকগুলোর ওপর অত্যাচার করবার জন্যে। কিন্তু টিয়ারঙীরা গোলাম নয় ওদের। কোম্পানির কাজ করে টাকা নেয়, ভিক্ষে নয়।

সব শুনে খেপে উঠল মদ্না আর ফিরুজা। রাগে চিৎকার করে উঠল আকাশী।

হাতে খুনিয়া তুলে বললে, বারণ মানবো নাই উদের।

সকলেই আশ্চর্য হল। এমনটি যেন আশা করেনি উদের।

আকাশীও রেগে গেছে কোম্পানির আইন শুনে। হ্যাঁ, মাধো কোলাসোর মেয়ে বটে আকাশী। তার শরীরেও তাহলে টিয়ারঙের রক্ত আছে।

পুরুষগুলোও কোপাই তুলে তাই চিৎকার করে উঠল, সব গাছগুলান কাটে দিবো। পুড়ায় দিবো।

হ্যাঁ, সব গাছ কেটে ফেললে, পুড়িয়ে দিলে কিসের লোভে থাকবে লোকগুলো। চলে যাবে তারা। চলে যেতে বাধ্য হবে, আর শান্তি পাবে টিয়ারঙীরা। আবার নতুন বন হবে তাদের, আগেকার মতোই ধান বুনে আর মাছ ধরে দিন কাটবে তাদের।

কিন্তু চ্যাটার্জি যদি বন্দুক নিয়ে ছুটে আসে আগের মতো ? যদি মাধো সর্দারকে যেভাবে মেরেছে সেইভাবে তাদেরও গুলি করে ?

হাসল আকাশী।—কতগুলা বন্দুক আছে উদের ? আমরা মানুষ অনেক আছি।

তা ঠিক। এতগুলো মানুষকে মারবার মতো বন্দুক নেই ওদের।

রাতেব অন্ধকারে আগুন ঘিরে ষড়যন্ত্র চলল। না এভাবে ধীবে ধীরে টিয়ারঙকে গ্রাস করতে দেবে না তারা। কোম্পানির আইনকে রোধ করবে সমস্ত শক্তি দিয়ে, প্রয়োজন হলে প্রাণ দিয়ে।

আকাশী খুনিয়া তুলে চিৎকার করে উঠল।—বন আমাদের বটে, বনের গাছগুলোও আমাদের।

সবাই ঘাড় নেড়ে সায় দিল তার কথায়।

আকাশী বললে, গাছ কাটবো কাল, হুকুম মানবো নাই।

সবাই উত্তেজিত হয়ে চিৎকার কবে উঠল, মানবো নাই।

পরের দিন সত্যিই দল বেঁধে গাছ কাটতে শুরু করল টিয়াবঙীরা। কোপাই পড়তে শুরু করল গুড়ির পায়ে।

একটার পর একটা গাছ কেটে চলে তারা। বিরাট বিরাট গুঁড়িগুলো লুটিয়ে পড়ে মাটিতে। আর সমস্বরে সকলেই চিৎকাব করে ওঠে, হুকুম মানবো নাই।

এদিকে খবর পৌঁছে গেল চ্যাটার্জির কাছে। পাঠক ছুটে এল।

বললে, কোম্পানির হুকুম গাছ কাটতে পাবে না কেউ।

শুনে অট্টহাসি হেসে উঠল টিয়ারঙীরা।—গাছ কাটবে নাই তো কোপাইটা বেকাব হবে ? তুদের কাটবো তবে।

চমকে উঠল পাঠক, তাদের চোখে নৃশংস উল্লাস দেখে।

বললে, বুড়ো মাধো সর্দার হুকুম না শুনে যেমনভাবে বন্দুকের গুলিতে প্রাণ দিয়েছে তেমনিভাবে প্রাণ দিতে হবে টিয়ারঙীদের, আইন না মানলে।

তা শুনে সুপ্ত প্রতিহিংসাটা যেন জ্বলে উঠল আকাশীর বুকে। খুনিয়া নিয়ে তাড়া কবে গেল সে পাঠককে।

ভয়ে ছুটে পালাল পাঠক। কি আশ্চর্য, যে-নাচনী মেয়েটা যৌবন কাঁপিয়ে তাদেব মন ভোলাত এতদিন সেও এমন ভয়ঙ্কর হয়ে উঠেছে কেন ? কোন আক্রোশে ?

চ্যাটার্জিকে খবর দেবার জন্যে ছুটে যেতে যেতে হঠাৎ একটা মেঘ-গুরুগুরু আওয়াজ শুনে থমকে থেমে গেল পাঠক। আতঙ্কের চোখ তুলে তাকাল আকাশের দিকে। এক ঝাঁক উড়োজাহাজ চলেছে মাথার ওপর দিয়ে। শত্রুপক্ষের বোমারু বিমান নাকি এগুলো ? টিয়ারঙীরা কিন্তু বিচলিত নয় এ-আওয়াজে। কোনো খবরই রাখে না তারা।

যমুনীও কোনো খবরই রাখেনি, টিয়ারঙের মনে কি ঝড় এসেছে না এসেছে। বার বার এসে ফিরে গেছে সে, দেখা পায়নি আকাশীর।

হঠাৎ এমন পরিবর্তন যে আসতে পারে আকাশীব, ভাবতেও পারেনি।

প্রতিদিনের মতোই সেদিনও এল সে আকাশীর খোঁজে। দেখা হয়ে গেল মাঝপথেই।

এক মুখ হেসে এগিয়ে এল যমুনী।—আরে নাচনী হামার, কাঁহা ছিলি তু ইতনা দিন, তোকে ঢুঁড়ে ঢুঁড়ে…

বলতে বলতে সপ্রতিভাবেই আগের মতো আকাশীর হাত দুটো ধরলে যমুনী।

স্পর্শ বাঁচাবার জন্যেই যেন পিছিয়ে এল আকাশী। তা দেখে কেমন যেন অপ্রতিভ হয়ে গেল, হেসে উঠে অস্বস্তি কাটাতে চাইল যম্‌নী। বললে, নাচনী আছিস কি দুসরা কেউ।

আকাশীর সমস্ত শরীর যেন জ্বলে উঠল। যে-আক্রোশটা সুপ্ত ছিল তার মনের মধ্যে তা যেন জেগে উঠল হঠাৎ। কঠিন স্বরে বললে সে, আমি নাচনী হব নাই আর, জুড়ি বাঁধবো নাই তোর সাথে।

—হাঁ ? নাচেগা নাই ? বিস্মিত হল যেন যম্‌নী।

—না, নাচবো নাই, জুড়ি বাঁধবো নাই তোর সাথে।

হঠাৎ হো হো করে হেসে উঠল যম্‌নী।—নাচেগা নাই তো ফাটক হবে। জেল। রূপেয়া আডভান্স লিয়েছিস না বাবুদের কাছে।

—টাকা তুই লিয়েছিস।

হাসল যম্‌নী।—হাঁ, হাঁ, লেকিন নেশা তো তু করেছিস উ রূপেয়ায়। নাচ না দিখালে হামারও জেল হবে ফাটক হবে।

আকাশী রেগে গেল। বললে, তোর ফিরুজার সাথে জুড়ি বাঁধবি যা ক্যানে, তোর বেটাকে নাচ শিখাবি যা ক্যানে। আমি আর নাচবো নাই।

বলে তরতর করে অন্য পথ ধরে চলে গেল।

আর তার যাওয়ার পথের দিকে ফ্যালফ্যাল করে তাকিয়ে রইল যম্‌নী। যেন ঠিক বুঝতে পারছে না সে মেয়েটাকে, যেন অবোধ্য মনে হচ্ছে তার ব্যবহার।

মুহূর্ত কয়েক কি যেন ভাবল সে, তারপর হাঁটতে শুরু করল তার বুড়া বাপের ডেরাটার দিকে।

এসে দেখল তেমনি বসে বসে দড়ি পাকাচ্ছে বুড়ো, আর দু-চোখ বেয়ে জল গড়িয়ে পড়ছে তার। নিজের মনেই কাঁদছে।

এদিকে-ওদিকে তাকাতেই ফিরুজাকেও দেখতে পেল। একটা গাছের শুঁড়িতে ঠেস দিয়ে গল্প করছে সে বুধার সঙ্গে। আর তার কোলের বাচ্চা মেয়েটাকে নিয়ে আদর করছে বুধা।

একদৃষ্টে তাকিয়ে রইল যম্‌নী। মন ভরে গেল তার বুধা আর ফিরুজার হাসিহাসি মুখের দিকে তাকিয়ে।

ধীরে ধীরে বুড়োর কাছে এগিয়ে গিয়ে বললে, বেটাকে লে যায়গা বুড়া, নাচ শিখায়েগা।

চমকে ফিরে তাকাল ফিরুজা, তার কথা শুনে। বুড়োবাপ ছানিপড়া দুটো চোখ তুলে খুঁজল যম্‌নীকে। জিজ্ঞেস করলে, কে যম্‌নী বটিস ?

—হাঁ।

বুধাকে ততক্ষণে বুকের কাছে আঁকড়ে ধরে আতঙ্কের চোখ তুলে তাকিয়েছে ফিরুজা। তার দিকে যম্‌নী ফিরে তাকাতেই চিৎকার করে উঠল সে।—না দিবো নাই বুধারে, নাচ শিখাতে দিবো নাই।

হো হো করে অট্টহাসি হেসে উঠল যম্‌নী।—তুম চলো, তুম ভি নাচো।

বিস্ময়ে যম্‌নীর মুখের দিকে তাকাল ফিরুজা। লোকটা কি পাগল হয়ে গেছে নাকি।

তারপর হঠাৎ উঠে দাঁড়াল—হাঁ, নাচবো আমি নাচনী হবো। কিন্তু বুধাকে নাচ শিখাবি না তুই।

## ১৮

ফিরুজা জুড়ি বেঁধেছে যম্‌নীর সঙ্গে, ফিরুজা নাচ দেখাবে তামুদিদির বিয়ের রাতে।

ফাঁকা জায়গা একটু খালের ধার দিয়ে, সবুজ ঘাসে ঢাকা। সেখান থেকেই ঘুঙুরের আওয়াজ এল। বিস্ময়ে সেদিকে ফিরে তাকাল আকাশী। ধীরে ধীরে এগিয়ে গেল সেদিকে, দূরে দাঁড়িয়ে একটা গাছের আড়াল থেকে দেখল ফিরুজাকে নাচ শেখাচ্ছে যম্‌নী। আর একটু দূরে দাঁড়িয়ে হাসছে চ্যাটার্জি, বন্দুকে ভর দিয়ে দাঁড়িয়ে আছে। নৃশংস রহস্যের হাসিতে উদ্ভাসিত হয়ে উঠল আকাশীর মুখ। আজ সব হারিয়ে বাপ মাধো সর্দারের অভাবটা নতুন করে বুঝতে পারে আকাশী। দিনের পর দিন চ্যাটার্জিকে বন্দুক কাঁধে নিয়ে যেতে দেখেছে সে বনের দিকে। রহস্যের চোখে তার দিকে তাকিয়ে থাকতে থাকতে চোখের সামনে যেন সেই পুরোনো দিনের দৃশ্যটা দেখতে পেয়েছে।

ঐ বন্দুকের গুলিতে খুন হয়েছিল তার বাপ মাধো সর্দার।

আজ বহুদিন পরে তার শিরা-উপশিরায় আবার সেই নৃশংস রক্তটা নেচে উঠল।

যম্‌নীর ওপর আক্রোশে জ্বলে উঠেছিল আকাশী। তার শান্ত রক্তে নেশার আগুন জ্বালিয়ে দিয়েছিল যম্‌নী। আর নেশাকে দিনের পর দিন বাঁচিয়ে রেখেছিল ঐ মাটির মানুষগুলো কোম্পানি মহলের কুলিকামিন, বাংলোপাড়ার বাবুরা। আজ মনে হল সব অভিশাপের জন্যে দায়ি ঐ বন্দুক-হাতে চ্যাটার্জি, যাকে এতদিন তারা টিয়ারঙের রাজা ভেবেছিল।

বাপ মাধো সর্দারের মৃত্যুর প্রতিশোধ নিতে গিয়েও খুনিয়ায় হাত ওঠেনি আকাশীর, শুধু টিয়ারঙীদের নিষেধে। বন্দুকের গুলিতে সেদিন ভয় পেয়েছিল টিয়ারঙীরা। আর আল্‌ভাকে ঘিরে শান্তির স্বপ্ন দেখেছিল আকাশী।

আল্‌ভার রক্তে উন্মাদনা আনবার জন্যেই নাচের জুড়ি বেঁধেছিল সে যম্‌নীর সঙ্গে। ঈর্ষার শিখা জ্বালিয়ে আল্‌ভাকে জাগিয়ে তুলতে চেয়েছিল। কিন্তু নাচের অভিনয় করতে করতে কবে যেন অভিনয় ভুলে নাচের ঘূর্ণিতে নিজেকেই হারিয়ে ফেলেছিল আকাশী।

আজ আবার আক্রোশে জ্বলে উঠল আকাশী। না, ফিরুজাকে জুড়ি বাঁধতে দেবে না সে। যম্‌নীর নেশায় হয়তো তার মতোই ফিরুজাও ভুলেছে। মদ্‌নার সুখের সংসার নষ্ট হতে দেবে না।

যতবার আল্‌ভার কথা ভাবে ততবারই ব্যথায় মোচড় দিয়ে ওঠে তার ছোট্ট বুক। স্বপ্নের ঘোরে যেনপুরোনোদিনের দৃশ্যগুলো ভেসে ওঠে চোখের সামনে। রাবা হাতে আল্‌ভা বুঝি বা এখনো গান গাইছে, করুণ মিঠে সুর যেন কেঁপে কেঁপে উঠছে।

স্মৃতির তারে টুংটাং সুর বাজে। গভীর একটা দীর্ঘশ্বাস বেরিয়ে আসে আকাশীর হৃদয় নিঙড়ে।

আঘাতের পর আঘাত দিয়েছে সে আল্‌ভাকে। নাচের নেশায়, টাকার লোভে, যম্‌নীর চোখের রঙে সব ভুলে গিয়েছিল আকাশী। বুঝতে পারেনি তার জীবন কানায় কানায় ভরে আছে আল্‌ভাকে ঘিরেই। তাই আল্‌ভা চলে গেছে, এ-খবর শোনার সঙ্গে সঙ্গে তার সমস্ত জীবন যেন শূন্য হয়ে গেল, তার সমস্ত হৃদয় যেন নিঃস্ব হয়ে গেল।

ক্রমে ক্রমে ক্রোধের আগুন জ্বলে উঠল তার চোখে। প্রতিহিংসার উষ্ণ শোণিত চঞ্চল হয়ে উঠল তার শিরা-উপশিরায়।

কি যেন ভাবল আকাশী। তারপর হঠাৎ একসময় নিজের মনেই হেসে উঠল।

বাবুবাংলোর ওদিক থেকে কি একটা গান ভেসে আসছে। কলের গান বাজছে ছুটদিদের বাড়িতে। ত্রিপল টাঙানো হয়েছে, লতায়-পাতায় সুন্দর করে সাজানো হয়েছে বাড়িটা। আলোর সারি ঘিরে আছে সমস্ত বিবাহ-মণ্ডপ।

অন্ধকার ঘন হয়ে আসছে। চিৎকার আর হট্টগোল শোনা যাচ্ছে ওদিকে।

নতুনবাবুর সঙ্গে বিয়ে হবে তামুদিদির, তাদের ছুটদিদির। টিয়ারঙের বাবুপাড়া ভেঙে পড়েছে তাই চ্যাটার্জির বাড়িতে।

ককিয়ে কেঁদে উঠেছে সানাইয়ের সুর। সে-সুরে কেমন যেন উদাস হয়ে ওঠে আকাশীর ভাঙা মন। অবোধ্য এক ঈর্ষার জ্বালা অনুভব করে।

ওভারসিয়ার পাঠকের কাছ থেকে আগাম নিয়ে বসে আছে যম্‌নী। ছুটদিদির বিয়েতে সারারাত নাচতে হবে।

হয়তো অপেক্ষা করে আছে যম্‌নী।

ধীরে ধীরে ঘরে ফিরে এল আকাশী। হ্যাঁ, নাচতে হবে তাকে। যম্‌নীর সঙ্গে জুড়ি বেঁধে সারা রাত নাচবে সে। চোখ ঝলসে দিতে হবে বাবুদের।

রঙবেরঙের নতুন ঘাগরাটা পরল আকাশী। রক্তের মতো লাল ঘাগরাটা গায়ে কালো আর হলুদের নকশা চমক দিল। বুকের উল্লাসে কাঁচুলির বাঁধন ঘিরে তার কালো চুলের পাশ দিয়ে জড়িয়ে নিল গোলাপী ওড়না।

মুখে রঙ, চোখের কোণে কাজল টানল। নিজেকে সাজাল আকাশী সুন্দর করে।

ছোট্ট আয়নাটায় বার বার নিজের রূপ দেখল। মনে হল, যেন টিয়ারঙের সবচেয়ে সুন্দরী যেন তার পায়ের কাছে লুটিয়ে পড়তে চায় টিয়ারঙের প্রতিটি পুরুষ।

পায়ে রিঠের ঘুঙুর বেঁধে নিল আকাশী, হাতে নিল নাচের ঢোলক।

তারপর ঝুমঝুম ঝুমঝুম শব্দ তুলে অন্ধকারের পথ ধরে বাবুবাংলোর দিকে এগিয়ে চলল সে।

মাঝপথে দেখা হয়ে গেল যম্‌নীর সঙ্গে। ফিরুজার ঘরের দিকে চলেছে সে। অদ্ভুত পোশাকে সেজেছে সেও। রঙিন কুর্তা গায়ে, মাথায় পেখম।

দেখা হতেই একমুখ হেসে এগিয়ে এল আকাশী।—নাচ দিখাতে হবে না আজ ? তোরেই তো খুঁজছি সারাদিন।

খুশি হয়ে উঠে হাসল যম্‌নী। —আরে কাঁহা গিয়েছিলি পিয়ার, তুমারে ঢুন ঢুনকে তো হয়রান হয়ে গেলাম।

রহস্যময় মধুর হাসি হেসে যম্‌নীর হাতের সঙ্গে নিজের হাতটা লতার মতো জড়িয়ে দিল আকাশী। গায়ে ঢলে পড়ে বলল, আমি তো তুমারেই খুঁজতেছি গো।

—হাঁ ? বিস্ময়ে হাসল যম্‌নী। তারপর হঠাৎ আকাশীর সামনাসামনি দাঁড়িয়ে তার রঙিন পোশাক ঝকঝকে মুখখানার দিকে তাকিয়ে বললে, তুম তো হামার দিলমে খুনিয়া বসায় দিছিস ! বলে হো হো করে অট্টহাসে হেসে উঠল যম্‌নী, নিজেরই রসিকতায়।

আকাশী হেসে বললে, আরে ই টিয়ারঙীদের চোখেই খুনিয়া দেখিস ? হাতেও খুনিয়া চমক দেয় !

আবার হেসে উঠল যম্‌নী।

তারপর দুজনে হাত ধরাধরি করে ছুটল বাবুবাংলোর দিকে। না আকাশীই এসেছে নাচতে, নিজে থেকেই এসেছে। ফিরুজাকে চায় না যম্‌নী।

ফাঁকা মাঠে খানিকটা জায়গা বাঁশ দিয়ে ঘেরা হয়েছে তখন। সামনে কুলিকামিনদের ভিড়। কে একজন তাসের খেলা দেখাচ্ছে, আর তা দেখে হইহই করে উঠছে সকলে।

যম্‌নী আর আকাশীকে আসতে দেখেই হল্লা করে দাঁড়িয়ে উঠল সকলে। চিৎকার শুরু করল। কেউ কেউ অশ্লীল রসিকতা করলে।

আকাশী হাসল রসিকতা শুনে। এমন অনেক শুনেছে সে, অভ্যস্ত হয়ে গেছে।

যম্‌নীর পাশে পাশে এসে এক জায়গায় বসল দুজনে। তাসের খেলা দেখতে শুরু করলে।

তাসের খেলা শেষ হলে নাচ শুরু হবে।

কিন্তু লোকগুলো ক্রমশই অধৈর্য হয়ে ওঠে।

এদিকে আকাশী চতুর্দিকে তাকিয়ে তাকিয়ে কি যেন দেখে, কি যেন খোঁজে। না, টিয়ারঙীরা কেউ আসেনি।

দ্বীপ থেকে নাকি মাটির মানুষগুলোকে তাড়িয়ে দিতে চায় টিয়ারঙীরা। বন পুড়িয়ে ছাই করে দিতে চায়। তাদের বন, তাদেরই গাছ, অথচ বাবুরা নাকি হুকুম দিয়েছে ঘর মেরামত করবার জন্যও তারা গাছ কাটতে পাবে না।

বনের গাছ যতদিন বাবুরাও নিয়েছে, তারাও পেয়েছে, ততদিন রাগ ছিল না কারো। কিন্তু একে একে সব বুঝি ছিনিয়ে নিতে চায় কোম্পানি। তাদের জঙ্গলের গাছ কিনা কিনতে হবে কোম্পানির কাছ থেকে!

হঠাৎ একটা হল্লা হতেই তন্ময়তা ভেঙে গেল তার।

তাসের খেলা হয়েছে, এবার শুরু করতে হবে তার নাচ। পায়ে রিঠের ঘুঙুর বেজে উঠল ঝুমঝুম করে। উঠে দাঁড়াল আকাশী, হাতের ঢোলক বাজিয়ে, শরীরের ছন্দ নাচিয়ে।

উদ্দাম যৌবনের শরীরে লুব্ধতার হিল্লোল। অপরূপ একটি স্বাস্থ্যভরা দেহ নয়, যেন তরঙ্গ উত্তাল একটি সমুদ্র। নাচের ছন্দ নয়, যেন কামনাব তটে ভেঙে পড়েছে এক একটি মাংসের ঢেউ। সমুদ্রের মতো রহস্যময়, সমুদ্রের মতো উন্মাদ, সমুদ্রের মতো ছন্দময়। নাচের ঘূর্ণিতে উন্মাদ হয়ে ওঠে আকাশী। রক্তলাল ঘাগরা উড়ে পড়ে, ওড়না ভেসে বেড়ায়, ঘুঙুর বেজে চ'লে অবিরাম, আর আকাশীর হাতে ঢোলক বেজে ওঠে উদ্দাম হয়ে।

অদ্ভুত পোশাক পরে ধীরে ধীরে যম্‌নীও এসে জুড়ি বাঁধে আসরের মাঝখানে। আর নাচের তালে তালে গানের কলি ছুঁড়ে দেয় আকাশী।

আনন্দে ফুর্তিতে চিৎকার হট্টগোল করে ওঠে দর্শকের দল।

যম্‌নী নিজেও যেন বিস্মিত হয়। কামবিমুগ্ধা হরিণীর মতো আত্মহারা আনন্দে নেচে চলেছে আকাশী। তার চোখের প্রতিটি তির্যক্ ইঙ্গিত যেন রহস্যময়, প্রতিটি কটাক্ষ যেন বসে উদ্বেল।

নাচের নেশায় বুঝি সব ভুলে গেছে আকাশী। বুঝি আল্‌ভাকেও ভুলে গেছে!

ওদিকে সানাই সুর ধরেছে বাবুবাংলোয়।

এক চক্র নেচে এসে আসরের একপাশে বসল যম্‌নী আর আকাশী। কুলিকামিনদেবই কে একজন হারমোনিয়াম নিয়ে গান শুরু করেছে। ততক্ষণ বিশ্রাম নেবে দুজনে।

গান শেষ হয়ে গেল কিছুক্ষণ পরেই। আবার নাচ চাই, নাচ।

ওদিকে বাবুবাংলো থেকে শাঁখের আওয়াজ আসছে। বিয়ে হচ্ছে তামুদিদির, নতুনবাবুর সঙ্গে তামুদিদির বিয়ে হচ্ছে। মুহূর্তের জন্যে মনটা বিষণ্ণ হয়ে গেল আকাশীর, কেমন যেন উদাস।

হয়তো ক্ষণিকের জন্যে আল্‌ভার কথা মনে পড়ল।

কিন্তু মনেব খোঁজ রাখে না দর্শকের দল। নাচ চায় তারা, নাচ।

চিৎকার করে উঠল সকলে। তা শুনে ইশারা করল যম্‌নী। আসরে নামতে হবে।

আকাশীর শরীর যেন ক্লান্ত। নাচের মেজাজ নষ্ট হয়ে গেছে।

ধীরে ধীরে বললে সে, টুকুন নেশা না করলে লাচতে পাববো নাই।

নেশা? ঠিকই তো, নেশা না হলে কি নাচা যায়?

যম্‌নীর কথা শুনে একটা বোতল এনে দিলে কে একজন। ঢকঢক করে তার খানিকটা খেয়ে নিল যম্‌নী, বাকিটা গলায় ঢেলে দিল আকাশী। মুহূর্তে কান গরম হয়ে উঠল, তার শরীরে ফুর্তি এল।

ঝুমঝুম ঝুমঝুম ঘুঙুর বেজে উঠল আবার। আসরে নামল যম্‌নী আর আকাশী। রক্তলাল ঘাগরা উড়ল, ঢোলক বাজল ডুমডুম ডুমডুম। উদ্দাম যৌবনের হিল্লোল, উদ্ধত কাঁচুলির স্পন্দন। নাচের নেশায় উন্মাদ হয়ে উঠেছে যেন আকাশী, ঘূর্ণির মতো ঘুরছে ঘাগরার মগজি। দেহের ছন্দ নয়, যেন উত্তাল সমুদ্রের তরঙ্গ, অরণ্যের উন্মাদ ঝড়তুফান।

ঘন ঘন বাহবা দেয় দর্শকের দল। আর যম্‌নীর সঙ্গে জুড়ি বেঁধে নানা বিচিত্র ছন্দে, নানা বিচিত্র ভঙ্গিতে নেচে চলে আকাশী।

কেউ বুঝতে পারে না আকাশীর মনের মধ্যে কি ঝড় উঠেছে।

নাচের নেশায় সব যেন ভুলে গেছে আকাশী। নাচের ঘূর্ণিতে সবাই বুঝি মেতে উঠেছে।

আবার একবার বাহবা দিতে গিয়েই হঠাৎ যম্‌নীর চিৎকার শুনে থেমে গেল দর্শকের দল। বিস্ময়ে, দুর্বোধ্য দৃষ্টিতে তাকাল তারা। এটাও নাচের একটা অঙ্গ কিনা বুঝতে পারছে না যেন।

না, নাচ নয়। অভিনয় নয়।

উন্মাদের মতো নেচে চলেছিল যম্‌নী আর আকাশী। ডুমডুম ডুমডুম বেজে চলেছিল আকাশীর হাতের ঢোলক। বেজে চলেছিল ঘুঙুরের বোল।

এমন সময় হঠাৎ আসর ছেড়ে ছুটতে শুরু করল আকাশী।

কি ব্যাপার কেউ বুঝল না। পাগল হয়ে গেছে নাকি মেয়েটা?

বিভ্রান্ত দর্শকের দল হইহই করে উঠে দাঁড়াল।

ভিড় ভেঙে পড়ল আসরের ওপর। কিন্তু তার আগেই ছুটতে শুরু করেছে আকাশী।

কয়েকজন তার পিছনে পিছনে ছুটে গেল। কিন্তু টিয়ারঙী মেয়েদের সঙ্গে ছুটতে পারবে কেন তারা। দ্রুত মিলিয়ে গেল আকাশী অন্ধকারের মধ্যে।

অন্ধকার ঘন গভীর বনের দিকে ছুটন্ত একজোড়া ঘুঙুরের আওয়াজ মিলিয়ে গেল।

## ১৯

ফিসফাস কানাঘুষো শুরু হয়েছিল পরের দিন সকাল থেকেই। চ্যাটার্জির কানে এসে পৌঁছল সন্ধের দিকে।

খবর শুনেই দপ করে জ্বলে উঠল চ্যাটার্জি। দু-একদিনের মধ্যে সরকারী নোটিশ এসে পৌঁছবে, বোমার ভয়ে টিয়ারঙকে জনশূন্য করে পালাতে হবে সকলকে। তবু দায়িত্ব ভুলতে পারে না চ্যাটার্জি। টিয়ারঙীদের সাহস যেন দিনের পর দিন বেড়েই চলেছে। রেঞ্জারের নির্দেশ অমান্য করে বার বার তারা কমবয়েসী গাছ কেটেছে নিজেদের প্রয়োজনে। কোম্পানির ইজারা নেওয়া বনের গাছ কেটে নিয়ে গেছে ঘরদোর বানাবার জন্যে। নিষেধ শোনেনি! কিন্তু এমনভাবে বনে আগুন লাগিয়ে দেবে তারা, কল্পনাও করেনি কেউ।

বুড়ো মাধো সর্দারের মৃত্যুর পর তাহলে টিয়ারঙীরা ঠাণ্ডা হয়ে যায়নি। আগুনটা ভেতরে ভেতরে চাপা ছিল শুধু।

চ্যাটার্জি শুনল, খুনিয়া, কোপাই লাঠি, গুলতাই নিয়ে সব নাকি সাজ সাজ রব তুলেছে। কোম্পানিব লোকগুলোকে—'মাটি' থেকে যারা এসেছে—তাদের তাড়িয়ে দেবার জন্যে মেয়েপুরুষ সকলেই নাকি তৈরি হচ্ছে।

প্রথমটা শুনে হেসে উড়িয়ে দিয়েছিল চ্যাটার্জি।

ওভারসিয়ার পাঠক খবরটা শুনেই ছুটে এল চ্যাটার্জির কাছে। সারাটা রাত কেটেছে

বিয়ের হইহাল্লায়। তার ওপর নাচওয়ালা যম্নীকে খুন করে পালিয়েছে নাচনী মেয়েটা। আসরের মাঝখানে খুন হয়েছে, তাই নিয়েই ব্যস্ত ছিল সকলে। টিয়ারঙের বনেজঙ্গলে কি হচ্ছে তার হিসেব রাখেনি।

কিন্তু পরের দিন সকাল থেকেই খবর আসতে শুরু হল কুলিকামিনদের কাছ থেকে।

কিছু একটা ষড়যন্ত্র যদি না থাকবে তো টিয়ারঙীরা আসেনি কেন নাচ দেখতে, তাসের খেলা দেখতে, গান শুনতে ?

বিয়ের রাতে অনেক দূরে বনের একদিকটায় দাউ দাউ করে আগুন জ্বলতে দেখেছে কেন ?

কাজে আসেনি কেন টিয়ারঙীরা ?

অমিয়বাবু ভয় পেয়ে গেলেন, পাঠক ভয় পেয়ে গেল। না, চ্যাটার্জি সাহেবের কানে তুলতে হবে কথাটা।

অমিয়বাবু শুধু বললেন, আর এ নিয়ে গোলমাল করে লাভ নেই পাঠক। দিনকয়েকের মধ্যেই জাহাজটা এসে পৌঁছচ্ছে।

টিয়ারঙ তো ছেড়ে যেতে হবে সকলকে। পাঠকও জানে সে-খবর। যুদ্ধ এগিয়ে আসছে এদিকে। তাই সরকারী নির্দেশ এসেছে টিয়ারঙ ছেড়ে চলে যেতে হবে সকলকে।

ওদিকের কোন একটা দ্বীপে নাকি বোমা পড়েছে। টিয়ারঙেও পড়তে পারে।

পাঠক বললে, কথাটা ঠিকই বলেছেন অমিয়বাবু, কিন্তু লড়াই তো দু-চার রোজ বাদেই থেমে যাবে। তখন তো ফিরতে হবে আবার।

শেষ পর্যন্ত চ্যাটার্জি সাহেবের কাছে খবরটা পৌঁছে দেওয়াই ঠিক হল।

শুনল চ্যাটার্জি। শুনেই দপ্ করে জ্বলে উঠল রাগে।

বিয়েবাড়ির রেশ তখনো শেষ হয়নি । সকলেই ক্লান্ত। গত রাত্রির উৎসবশেষের অবহেলা প্রতিটি কোণে।

কিন্তু চ্যাটার্জির কাছে দায়িত্ব অনেক বড়। এভাবে দিনের পর দিন একটার পর একটা বন পুড়িয়ে নষ্ট করতে দেবে না সে টিয়ারঙীদের।

কোনো কথা না বলে ঘরের ভেতর থেকে বন্দুকটা বের করে আনল চ্যাটার্জি। তারপর জঙ্গলের দিকে পা বাড়াতে গেল।

—একা যাবেন সার! বিস্মিত হল পাঠক।

হাসল চ্যাটার্জি।—হ্যাঁ।

পাঠক বললে, তাহলে আমিও আপনার সঙ্গে যাব।

—না। রূঢ় কঠিন স্বরের উত্তর এল।

বিস্ময় বিস্ফারিত চোখে তাকাল পাঠক। বলে কি লোকটা! এই একটা বন্দুক নিয়ে লড়তে যাবে একদল বুনো টিয়ারঙীর সঙ্গে ?

চ্যাটার্জি কোনো কথা বলল না আর। লম্বা লম্বা পা ফেলে কাঁধে বন্দুক ঝুলিয়ে এগিয়ে চলল বনের দিকে। আর দুর্বোধ্য দৃষ্টিতে সেদিকে তাকিয়ে রইল পাঠক, তাকিয়ে রইলেন অমিয় বাবু।

ধীরে ধীরে চ্যাটার্জির সুদীর্ঘ চেহারার ছায়াশরীর মিলিয়ে গেল দূরের অন্ধকারে।

পাঠক বললে, না অমিয়বাবু, এভাবে চ্যাটার্জি সাহেবকে একা যেতে দেওয়া উচিত হবে না। চলুন কুলিদের একটা দলকে ডেকে নিয়ে আমরা পিছনে পিছনে যাই।

—তাই চলুন। বললেন অমিয়বাবু।

দ্রুতপায়ে কুলিবস্তির দিকে ছুটল পাঠক। কোম্পানি বস্তির বেশ কিছু লোক নিয়ে যেতে হবে—চ্যাটার্জি সাহেবের পিছনে পিছনে।

এদিকে বন্দুক হাতে নিয়ে হাঁটতে হাঁটতে ঘন গভীর বনের দিকে এগিয়ে চলে চ্যাটার্জি। জঙ্গলের যেদিকটায় তখনো শিখা উঠছে থেকে থেকে, সেই দিকে। লেলিহান কয়েকটা শিখা আর ধোঁয়ার কুণ্ডলী উঠছে।

দূর থেকে একটা অস্পষ্ট কোলাহল ভেসে আসছে। আর মাঝে মঝে ডুগডুগির শব্দ চঞ্চল হয়ে উঠছে। যেন উল্লাসে বিকট চিৎকার করে উঠছে টিয়ারঙীর দল।

ঈষৎ চন্দ্রালোকের অস্পষ্ট আলোয় পথ চিনে চিনে এগিয়ে চলে চ্যাটার্জি। খালের পাড় ধরে। কুলকুল স্বরে জল বইছে খালে। চাঁদের ছায়া পড়েছে তার ওপর।

এদিকে ঘন বনে অদ্ভুত কি একটা পাখির চিৎকার।

হঠাৎ বনঝোপের পাশ থেকে কে যেন খিলখিল করে হেসে উঠল। রহস্যময় নারীকণ্ঠের উচ্চকিত হাসি।

থমকে দাঁড়াল চ্যাটার্জি। এদিক-ওদিক তাকাল দুর্বোধ্য দৃষ্টিতে। না, আবছা অন্ধকারে কিছুই দেখা গেল না। হয়তো কোন বুনো পাখির চিৎকার।

আবার চলতে শুরু করল চ্যাটার্জি।

কিন্তু দু-পা না এগোতেই আবার খিলখিল করে কে যেন হেসে উঠল।

এবার আর বিস্ময় নয়। গা ছমছম করে উঠল চ্যাটার্জির। একটা ধূর্ত চিতাবাঘ যেন তার অলক্ষ্যে থেকে তাকেই লক্ষ্য করে চলেছে। যেন সেই বাঘিনীর মর্জির ওপর নির্ভর করেছে চ্যাটার্জির জীবন। যে কোনো মুহূর্তে বুঝি লাফ দিয়ে পড়তে পারে।

তবু মনে মনে সাহস সঞ্চয় করে চলতে শুরু করে চ্যাটার্জি। অথচ থেকে থেকে সেই রহস্যের হাসি বেজে ওঠে, নারীকণ্ঠের খিলখিল হাসি শুনে বিভ্রান্ত হয়ে পড়ে চ্যাটার্জি;

হঠাৎ থেমে দাঁড়ায় চ্যাটার্জি। চিৎকার করে ওঠে, কে ? কে তুই ?

মুহূর্তের মধ্যে হাসি থেমে যায়। চাবিদিকে নিস্তব্ধ, কোনো শব্দ নেই, কোনো কথা নেই।

আবার যেই চলতে শুরু করে চ্যাটার্জি সশব্দ হাসি ভেসে আসে পাশ থেকে।

শব্দ লক্ষ্য করে এগিয়ে যায় চ্যাটার্জি, চিৎকার করে বলে, কে, কে তুই ?

পরমুহূর্তে ঠিক উলটো দিক থেকে কে যেন খিলখিল করে হেসে ওঠে।

সামনে পিছনে, ডাইনে বাঁয়ে, যেদিকেই ছুটে যায়, অশরীরী প্রেতাত্মার মতো ছায়াশরীর মিলিয়ে যায়, আর ক্ষণপরেই বিপরীত দিক থেকে উচ্চকিত হাসির আওয়াজ ভেসে আসে।

বিভ্রান্ত চ্যাটার্জি উন্মাদের মতো ছুটে বেড়ায়। স্বেদবিন্দু ঝরে পড়ে তার কপাল থেকে।

ক্লান্ত হয়ে দাঁড়িয়ে পড়ে চ্যাটার্জি। কি যেন ভাবে। তারপর দূরে যেখানে বনের প্রান্তে দাউ দাউ করে আগুন জ্বলতে শুরু করেছে সেদিকে তাকিয়ে থাকে।

আর সেই মুহূর্তে একটি নারীর রহস্যময় ছায়াশরীর এসে দাঁড়ায় সামনে। খিলখিল হাসির সুরে প্রশ্ন করে, পথ হারাইয়াছিস রে বাবু ?

—কে, কে তুই ? দ্রুত পায়ে এগিয়ে আসে চ্যাটার্জি। বুঝি ধরে ফেলতে চায় রহস্যে ঘেরা মেয়েটিকে।

কিন্তু তার আগেই অদৃশ্য হয়ে গেছে টিয়ারঙী মেয়েটা।

আবার চলতে শুরু করেছে চ্যাটার্জি, আবার খিলখিল হাসির শব্দ। চ্যাটার্জি বুঝতে পারে গন্তব্য ভুলে ক্রমশই সে হাসির শব্দ লক্ষ্য করতে করতে ঝরনাটার দিকে এগিয়ে চলেছে তবু ফিরে আসতে পারে না।

—উদিকে যাস্ না রে বাবু, চিতা আছে উদিক পানে।

হঠাৎ কানের পাশ দিয়েই যেন বলে যায় মেয়েটা। বলেই আবছায়ায় ঝোপের আড়ালে অদৃশ্য হয়ে যায়।

অন্ধকারের দিকে লক্ষ্য করে চ্যাটার্জি বলে, চিতা মারতেই তো এসেছি। বন্দুক আছে

হাতে। বলে উঁচিয়ে ধরে। হয়তো বা মেয়েটাকে ভয় দেখাবার জন্যেই।

কিন্তু ভয় কাকে বলে জানে না টিয়ারঙীরা।

তাই হেসে ওঠে মেয়েটা। বলে, চিতা কি গুলি করে মারবার জিনিস রে বাবু!

—নয়? বিস্ময়ের কণ্ঠে প্রশ্ন করে চ্যাটার্জি।

উত্তর আসে, না রে বাবু, ও হাতে মারবার জিনিস বটে। খুনিয়া দিয়ে মারতে লাগে।

বলেই খিলখিল করে হেসে উঠে বলে, চিতা মারবি বাবু? চিতা আছে উ দিকে।

মেয়েটির খিলখিল হাসি কি যেন নেশা ধরায় চ্যাটার্জির মনে। কি এক অবোধ্য আকর্ষণ। কিছুতেই যেন ছেড়ে যেতে পারে না, কিছুতেই যেন ভুলতে পারে না।

চ্যাটার্জি বলে, নারে, চিতা মারতে আসিনি।

—শিকার করবি না তো উ বন্দুকটা কাঁধে লিয়েছিস কেন রে বাবু? বলে আবার হেসে ওঠে মেয়েটা।

তারপর চ্যাটার্জির সামনে এসে দাঁড়ায়

মুগ্ধ চোখে তাকিয়ে দেখে চ্যাটার্জি। টিয়ারঙের বুনো মেয়ের শরীরে এমন রূপযৌবন, এমন মোহময় আকর্ষণ।

উদ্‌ভ্রান্ত বিস্মিত চোখে তার দিকে তাকিয়ে চ্যাটার্জি ধীরে ধীরে জিজ্ঞেস করে টিয়ারঙীরা কোথায় জটলা পাকিয়েছে, বনে আগুন দেবে কিনা।

মেয়েটা এগিয়ে আসে প্রশ্ন শুনে।

বলে, হাঁ রে বাবু। ঐ দুশমনগুলো জ্বালায় দিবে বনটা, টিয়ারঙটা জ্বালায় দিবে।

চ্যাটার্জি ফিসফিস করে বলে, ওরা কোথায়? কোনদিকে?

হেসে ওঠে মেয়েটা।—আমায় কি দিবি বল আগে। উদেব ধরায় দিব তো আমায় কি দিবি বল ক্যানে।

চ্যাটার্জি ফিসফিস করে বলে, টাকা দেব। এই নে টাকা—

বলে পকেট থেকে টাকা বের করে এগিয়ে দেয় চ্যাটার্জি।

মেয়েটা তবু তুলে নেয় না টাকাটা। দূর থেকে হাত পেতে বলে, দে ছুঁড়ে দে।

টাকাটা ছুঁড়ে দেয় চ্যাটার্জি।

টুপ করে সেটা লুফে নেয় মেয়েটা। তারপর ফিসফিস করেই বলে, আয়, আমার সাথে সাথে আয় রে বাবু।

বলে তরতর করে এগিয়ে চলে আঁকাবাঁকা পথ বেয়ে; আবছা অন্ধকার ঝোপের ভেতর দিয়ে। বনের রাস্তা পার হয়ে সরু ঝরনাটার ধার দিয়ে এক জায়গায় এসে থামল মেয়েটা।

বললে, সিধা চলে যা বাবু! টুকুন গেলেই উদের দেখতে পাবি।

—তুই যাবি না?

আতঙ্কের ছাপ ফুটল মেয়েটার মুখে চোখে।

বললে, না রে বাবু, টাকা লিয়ে ধরায় দিছি উদের, শুনলে খুনিয়া বসায় দিবে।

চ্যাটার্জি পকেট থেকে আরেকটা টাকা বের করে ছুঁড়ে দিল আগের মতোই।

আগের মতোই টুপ করে সেটা লুফে নিল মেয়েটা। তারপর দাঁড়িয়ে রইল। ফিসফিস করে বললে, সিধা চলে যা রে বাবু।

নির্ভয় নিঃশঙ্কভাবে জোরে জোরে পা ফেলে এগিয়ে গেল চ্যাটার্জি। আর রুদ্ধনিশ্বাসে যেন অপেক্ষা করে রইল মেয়েটা।

হ্যাঁ, ঠিক পথ ধরেই চলেছে বাবুটা। ঠিক পথ ধরেই।

কয়েক মুহূর্ত শুধু। তারপর চিৎকার করে উঠল চ্যাটার্জি।

হরিণ ধরবার ফাঁদটা বুঝতে পারেনি চ্যাটার্জি। লতাপাতার ওপর পা ফেলতেই হুড়মুড়

করে একেবারে গর্তে পড়ে গেছে সে।

চিৎকার করে উঠল চ্যাটার্জি। আর সঙ্গে সঙ্গে খিলখিল হাসি শুনতে পেল।

হাসির ঝরনা যেন। থামতে চায় না। কৌতুকে লুটিয়ে পড়ে হাসছে একটা বুনো মেয়ে। একটা নৃশংস টিয়ারঙীর উন্মাদ হাসি ভেঙে ভেঙে পড়ছে।

চিৎকার করে চ্যাটার্জি।

গভীর খাদটায় পড়ে গিয়ে ওঠবার চেষ্টা করে। কিন্তু নরম কাদায় পা বসে যায় তার। যত প্রাণপণ চেষ্টা করে ততই কাদায় পা বসে যায়।

করুণ স্বরে চিৎকার করে চ্যাটার্জি।—ওরে বাঁচা, বাঁচা আমাকে।

আর খিলখিল রহস্যময় হাসির প্রতিধ্বনি ভেসে আসে ওপর থেকে।

চ্যাটার্জি চিৎকার করে, তোকে অনেক টাকা দেব, টাকা দেব অনেক, বাঁচা, আমাকে বাঁচা।

আর টিয়ারঙী মেয়েটা উঁকি দিয়ে দেখে ওপর থেকে আর হাসি নয়, যেন শাণিত একজোড়া ছুরির আওয়াজ।

রহস্যময় মেয়েটার খিলখিল হাসি হঠাৎ বন্ধ হয়ে যায়। উঁকি মেরে, আমি আকাশী বটি রে বাবু, নাচনী আকাশী বটি।

—বাঁচা আকাশী বাঁচা। চিৎকার করে চ্যাটার্জি।

কৌতুকে হেসে ওঠে আকাশী। বলে, আমার বুড়ো বাপটারে, মাধো সর্দারটারে গুলি করেছিলি তুই।

ভয়ে আতঙ্কে চিৎকার করে চ্যাটার্জি অনুনয় করে, ক্ষমা কর্ আকাশী, বাঁচা আমাকে বাঁচা।

কিন্তু সে-অনুনয়ে মন টলে না আকাশীর। খিলখিল করে হেসে উঠে বলে, আমার বুড়া বাপটা ক্ষমা করবে তরে, যা বুড়া বাপটার কাছে যা।

বলে খিলখিল করে হেসে উঠেই নাচতে নাচতে বস্তির দিকে ছুটে চলে যায় আকাশী। আনন্দে, ফুর্তিতে সমস্ত মন যেন তার পূর্ণিমার চাঁদের মতো ভরে উঠেছে।

নিজের মনে নাচতে নাচতে বলে, যা আমার বুড়া বাপটার কাছে যা। আর সঙ্গে খিলখিল হাসিতে লুটিয়ে পড়ে। যেন কত বড় কৌতুক, কত বড় রসিকতা।

## ২০

চ্যাটার্জিকে খুঁজে পাওয়া গেল না।

খুঁজে পাওয়া গেল শুধু বন্দুকটা। হরিণ ধরবার ফাঁদটার ওপর বন্দুকটা কুড়িয়ে পেল পাঠক। চ্যাটার্জির সমস্ত শরীরটা তখন চোরাকাদায় ডুবে গেছে।

কান্নার রোল উঠল বাবুবাংলোয়। বিস্মিত হল সকলেই। এভাবে পথ ভুল করে তিলে তিলে মৃত্যুবরণ করতে হবে চ্যাটার্জিকে, কেউ কল্পনাও করেনি। তাই কেউ বুঝতে পারল না, নাচনী মেয়েটা পাগলের মতো খিলখিল করে হেসে উঠছে কেন নিজের মনেই।

হ্যাঁ, ধরা পড়েছে আকাশী, নিজেই এসে ধরা দিয়েছে সে। কিন্তু পাগল হয়ে গেছে মেয়েটা। উন্মাদ হয়ে গেছে। কেন যেন হঠাৎ নিজের মনেই খিলখিল করে হেসে ওঠে সে কেউ বুঝতে পারে না।

টিয়ারঙীরাও বুঝতে পারে না, কি হল চ্যাটার্জির!

তাই সবচেয়েও বিস্মিত হল টিয়ারঙীরাই। খবর শুনেই ছুটে এল তারা

কোম্পানি-মহলে। চ্যাটার্জির বাংলোর সামনে।

ফিরুজাও ছুটে এল। তাপুদিদির পায়ের কছে লুটিয়ে পড়ে কাঁদল সেও। তাপসীকে বার বার বোঝাতে চাইলে, টিয়ারঙীরা খুন করেনি চ্যাটার্জিকে ; টিয়ারঙীরা জানে না চ্যাটার্জি কোথায়। কেউ বললে, অন্ধকারে হয়তো পা পিছলে খালের জলে ভেসে গেছে। কেউ বললে, চিতা বাঘ তাকে টেনে নিয়ে গেছে গভীর জঙ্গলের ভেতর।

চ্যাটার্জির রহস্যময় মৃত্যুর খবর শুনে সব বিদ্বেষ যেন নিমেষে মিলিয়ে গেল টিয়ারঙীদের মন থেকে।

যাই ঘটে থাক, সবচেয়েও বড় সত্য হল চ্যাটার্জি বেঁচে নেই।

সমস্ত কোম্পানি-মহল যেন নিস্তব্ধ হয়ে গেছে এ-খবর শুনে। বিষণ্ণ করুণ একটা স্তব্ধতা ঘিরে আছে চতুর্দিক।

শুধু চ্যাটার্জির মৃত্যুই নয়, বিষণ্ণ হবার মতো আরেকটি পরোয়ানা এসে পৌঁছেছে টিয়ারঙে।

জাহাজ এসে পৌঁছবে দু-একদিনের মধ্যেই। সরকারী নির্দেশ এসেছে টিয়ারঙ ছেড়ে ‘মাটি’তে চলে যেতে হবে সকলকে। টিয়ারঙীরাও থাকতে পাবে না।

বসে বসে চোখের জল ফেলবার সময় নেই আর। চিন্তা করবার সময় নেই। কোম্পানি-মহলের সকলেই উঠে পড়ে লেগেছে জিনিসপত্তর গোছগাছ করতে। জাহাজ এসে পৌঁছলে আর সময় পাবে না তারা।

হঠাৎ একটা বিচিত্র শব্দ শুনে ছুটে এল টিয়ারঙীরা, কোম্পানি-মহলের কুলিকামিনরা।

উড়োজাহাজ, উড়োজাহাজ!

সমুদ্রের জাহাজ নয়, আকাশের জাহাজ। এক ঝাঁক প্লেন উড়ে চলে গেল টিয়ারঙের ওপর দিয়ে। ভয়ে, বিস্ময়ে, আকাশের দিকে তাকিয়ে রইল সকলে।

এই উড়োজাহাজ নাকি বোমা ফেলে যায়, বোমার আগুনে ধ্বংস করে যায় সব কিছু।

কোম্পানির লোকেদের ওপর টিয়ারঙীদের যেটুকু আক্রোশ, চ্যাটার্জির মৃত্যুতে তা মুছে গিয়েছিল। বোমার ভয়ে এক হয়ে গেল সকলেই।

উদ্‌গ্রীব উৎকণ্ঠায় সকলেই একে একে এসে জড়ো হল জাহাজঘাটার সামনে, সমুদ্রের তীরে।

শুধু ফিরুজা চলে গেল টিয়ারঙীদের সকলকে খবর দিতে।

বুমা, বুমা। এক কথা টিয়ারঙীদের মুখে মুখে। আকাশে ভাসতে ভাসতে তাদের মাথার ওপব দিয়ে হাওয়াই জাহাজ যেতে দেখেছে তারা। কি ভীষণ গর্জন তার। বাজ পড়বার পূর্বমুহূর্তে যেমন মেঘের আওয়াজ হয়, এও যেন তেমনি। বোমা পড়বার আগে উড়োজাহাজের গর্জন।

গঞ্জমাঝিদের কাছে বোমার গল্প শুনেছে টিয়ারঙীরা। সে-আগুনে নাকি সব পুড়ে ছাই হয়ে যায়। ধ্বংস হয়ে যায় সব কিছু।

সুতরাং পালাতে হবে, টিয়ারঙ ছেড়ে পালাতে হবে তাদের।

জিনিসপত্তর গোছগাছ করতে শুরু করে টিয়ারঙীরাও।

জাহাজ আসছে, জাহাজ এসে পৌঁছবে দু-একদিনের মধ্যেই।

কোলের বাচ্চাটা বাম্বুকে ঝুলায় শুইয়ে রেখে ঘরে ঘরে খবর জানিয়ে আসতে ছুটল ফিরুজা। সব প্রথমে মনে পড়ল যম্‌নীর বুড়ো বাপ আর তার ছেলে বুধাকে। বুড়োটা আধ-কানা, চোখে দেখতে পায় না! তার ওপর হাঁটতে পারে না সোজা হয়ে। আর বুড়ো অন্ধ তো বুধাও অন্ধ। ছায়ার মতো বুড়ার পিছনে পিছনে ঘোরে সে, বুড়োকে সঙ্গে নিয়ে জাহাজে জায়গা করে নিতে পারবে না।

যেতে যেতে আরো সকলকে তৈরি হতে বলে দিল ফিরুজা। তৈরি তারা হয়েই আছে। খবর তারাও শুনেছে।

এদিকে ঝড় উঠছে। ঝড় শুরু হবে মনে হচ্ছে। সনসন সনসন পাতা নড়তে শুরু হয়েছে গাছের।

সমস্ত পাড়াটা ঘুরে যমুনীর বুড়ো বাপ আর বুধাকে তৈরি হতে বলে ফিরে এল ফিরুজা।

ফিরে এসে দেখলে চিৎকার করে কাঁদছে বাচ্চাটা।

মদ্‌না চাটাই পেতে শুয়ে ছিল। কান্না শুনে, আর নয়তো ফিরুজার চিৎকারে সেও ধড়মড় করে উঠে পড়ল। ছুটে গেল বান্নুর কাছে।

একটা ভয়ঙ্কর মাকড়সা। ঝুলার দড়ি বেয়ে বেয়ে একটা মাকড়সা নেমে এসে কামড় বসিয়েছে বান্নুর হাতে। এক ফোঁটা লাল রক্ত জমে আছে সেখানটায়। প্রবালের তাবিজের মতো।

মদ্‌না একমুহূর্ত থমকে চেয়ে রইল কালো মাকড়সাটার দিকে। তারপর অদ্ভুত এক নৃশংস দৃষ্টি ফুটে উঠল তার চোখে। নাকটা ফুলে উঠল।

ধীরে ধীরে ডান হাতের দুটো শক্ত আঙুল এগিয়ে গেল মাকড়সাটার দিকে। ইস্পাতের মতো শক্ত আঙুল দুটো চেপে ধরল সেটাকে, হাতের মুঠোর মধ্যে চেপে পিষে দিল। তারপর দেয়ালে সেটাকে থেঁত্‌লে দিল মদ্‌না। তাতেও যেন শান্তি পেল না। থেঁত্‌লে থেঁত্‌লে শেষে যখন দেওয়ালের গায়ে শুধু কয়েকটা কালো কালো জলো দাগ ছাড়া আর কিছু রইল না তখন একটা দীর্ঘশ্বাস ফেলে ঘুরে দাঁড়াল সে।

ততক্ষণে কি সব লতাপাতা এনে ঘষে ঘষে বান্নুর হাতে লাগাতে শুরু করেছে ফিরুজা! আর মাকড়সাটার নামে গাল পাড়ছে।

বেশ কিছুক্ষণ পরে কান্না থামল বান্নুর। সঙ্গে সঙ্গে চমকে উঠল ফিরুজা আর মদ্‌না। বাইরে তাকিয়ে দেখল।

তুমুল কাণ্ড শুরু হয়ে গেছে বাইরে। ঝড় উঠেছে।

এমন ঝড় বুঝি বহুকাল দেখেনি তারা। প্রলয় কাণ্ড। মাঝে মাঝে বিকট আওয়াজ আসছে। শিকড় সমেত গাছ ভেঙে পড়ার আওয়াজ। ঘরের চালাটা যেকোন মুহূর্তে উড়ে চলে যাবে। ঝমঝম ঝমঝম একটানা একটা বিশ্রী শব্দ।

ধুলো আর শুকনো পাতার ঘূর্ণিতে চতুর্দিক অন্ধকার হয়ে আসছে।

সাবধানী ঘণ্টি ভেসে আসছে সমুদ্রপাড় থেকে।

সাবধানী ঘণ্টি? না। কান পেতে শুনল ফিরুজা। এ-আওয়াজ সাবধানী ঘণ্টির নয়। এ-আওয়াজ জাহাজ এসে পৌঁছনোর।

এ-শব্দ বহুবার শুনেছে ফিরুজা। সেই পরিচিত ধ্বনি। এই ঘণ্টির অপেক্ষাতেই বসে আছে তারা। এ-শব্দ শুনতে পেলেই ছুটে যেতে হবে সমুদ্রপাড়ে।

ফিরুজা আর মদ্‌না পরস্পর পরস্পরের মুখের দিকে তাকাল। যেন কি করবে ঠিক করতে পারছে না। বাইরে প্রচণ্ড ঝড়। আর দূর থেকে ভেসে আসা অবিরাম ঘণ্টাধ্বনি।

বাঁশের ছোট্ট হাত-তাঁতখানা তুলে নিল মদ্‌না, জালটা কাঁধে ফেলল। বাসনকোসন যা পারল পিঠে নিয়ে বললে, আমি ঘাটাকে চললাম, আয় তু।

ফিরুজা তাকাল একবার মদ্‌নার মুখের দিকে। বললে, তুই চ মাদোন, আমি বুড়োটারে নিয়া যাবো, বুধাকে নিয়ে যাবো।

মদ্‌না ছুটে চলে গেল ঝড়ের মধ্যে। সেদিকে তাকিয়ে রইল ফিরুজা কিছুক্ষণ। তারপর ফিরে এসে বাচ্চার দিকে তাকালে। হ্যাঁ, ঘুমিয়ে পড়েছে। জ্বালা ঠাণ্ডা হয়েছে তার।

বান্নুর মুখে ঠোঁট ছুঁইয়ে নিজের মনেই হাসল ফিরুজা। তারপর ঝড়ের মধ্যে সেও ছুটে

বেরিয়ে গেল। বুড়া আর বুধাকে সঙ্গে নিয়ে ফিবে এসে বান্নুকে কোলে নিয়ে জাহাজঘাটায় চলে যেতে হবে। সময় নেই আর।

জাহাজঘাটার ঘন্টি বেজে চলেছে একটানা কান্নার মতো।

ছুটতে ছুটতে হোঁচট খেয়ে আছড়ে পড়ে ফিরুজা। কোনোরকমে সামলে নিয়ে আবার ছুটতে শুরু করে। বিকট আওয়াজ করে গাছ ভেঙে পড়ে, গাছের শাখা ভেঙে পড়ে।

ছুটতে ছুটতে হঠাৎ থমকে দাঁড়ায় ফিরুজা। এঃ একটা পাখির বাসা একেবারে থেঁতলে গেছে। একটা বাচ্চা কোনোরকমে প্রাণে বেঁচে গেছে। ঝড়ের দাপটে বেশিক্ষণ হয়তো বাঁচবে না। সযত্নে সেটাকে দু-হাতে তুলে নেয় ফিরুজা, তারপর আবার ছুটতে শুরু করে।

এদিকে টিয়ারঙীর দল কাঁধে মালপত্র নিয়ে ছুটছে জাহাজঘাটার দিকে। সকলের মুখেচোখেই আতঙ্ক।

ছুটতে ছুটতে এসে বুড়ার ঘরের সামনে দাঁড়িয়ে ডাকে ফিরুজা।—বুধা, বুধা!

কিন্তু কোন উত্তর আসে না।

তবে! ঘরের ঝাঁপিতে ধাক্কা দিতেই সেটা খুলে যায়। উঠোনের চারপাশ, ঘরের ভেতর সর্বত্র উঁকি দিয়ে দেখে। না, কোথাও নেই। না বুড়া না বুধা।

ঝাঁপি খুলে রেখেই টিয়ারঙীর দলটা যেদিক দিয়ে ছুটে যাচ্ছিল সেইদিকে পা বাড়ায় ফিরুজা।

পথে যার সঙ্গেই দেখা হয় জিজ্ঞেস করে।—বুড়াকে দেখেছিস, যম্‌নীর বাপটারে দেখেছিস। আমাব বুধা বেটাটারে দেখেছিস?

না, কেউ দেখেনি।

সকলের সঙ্গে ফিরুজাও জাহাজঘাটার দিকে ছুটতে শুরু কবে।

সমুদ্রের পাড়ে এসে দেখে সমস্ত টিয়ারঙ যেন ভেঙে পড়েছে সেখানে। কোম্পানি-মহলের কুলিকামিন, বাবুবাংলোর লোক, আর টিয়ারঙীর দল। সকলেই পালিয়ে যাবার জন্যে উন্মুখ। সকলের মুখেচোখেই আতঙ্ক।

এদিকে থেকে থেকে ঝড়ের দাপট। বালির ঘূর্ণি ওড়ে। একটানা ঝড়ের আওয়াজ আর তালে তালে ফেটে পড়ে সমুদ্রের সফেন তরঙ্গ। ঢেউয়ের পর ঢেউ আছড়ে পড়ছে যেন সন্তান-শোকাহত মায়ের মতো। ঢেউয়ের গর্জন বেড়ে ওঠে।

ওদিকে দূরে, সমুদ্রের বুকে ক্রমশ স্পষ্ট হয়ে ওঠে জাহাজখানা।

উন্মুখ হয়ে আছে সকলেই। জাহাজ এসে পৌঁছলেই ছুটে গিয়ে উঠতে চায়। তাই সবচেযে বেশি ভিড় গ্যাংওয়ের সামনে।

ভিড় ঠেলে ঠেলে ছুটে বেড়ায় ফিরুজা। আর চিৎকার করে বুধার নাম ধরে। যাকে পায় তাকেই প্রশ্ন করে বুধাকে দেখেছিস্ তুরা?

না, কেউ দেখেনি।

এক পাড় থেকে আরেক পাড়ে বুধাকে খুঁজে বেড়ায় ফিরুজা।

ঝড়ের দাপট বাড়তে থাকে। গুজব রটে যায় টিয়ারঙীদের মধ্যে, এ-ঝড়ে নাকি সমুদ্রে ডুবে যাবে সারা টিয়ারঙ।

সত্যিই বুঝি তাই এমন উত্তাল হয়ে ওঠে সমুদ্রের ঢেউ। ঘুমুঙ্গি ঘরের জাল উড়ে যায়। ডিঙিগুলো বালির ওপর ডিগবাজি খেতে খেতে সমুদ্রের ঢেউয়ের ওপর গিয়ে পড়ে। সেদিকে কেউ আর দৃষ্টি দেয় না। জিনিসপত্তরের চেয়ে নিজের জীবনের ওপরই দৃষ্টি সকলের। বাঁচতে হবে, কোনোবকমে বাঁচতে হবে এই ঝড় থেকে, বোমা থেকে। টিয়ারঙ ধ্বংস হয়ে যাবে, তাই পালাতে হবে টিয়ারঙ ছেড়ে।

পাগলের মতো ছুটে বেড়ায় ফিরুজা, এদিক থেকে ওদিক। আর থেকে থেকে চিৎকার

করে, বুধা ! বুধা !

কেউ সাড়া দেয় না।

হঠাৎ এক ফাঁকে দেখা হয়ে যায় মদ্‌নার সঙ্গে।—বুধাকে দেখেছিস্‌ মাদোন ?

না, মদ্‌নাও দেখেনি।

দুজনে দুদিকে খুঁজতে শুরু করে। এত লোকের মধ্যে কোথায় খুঁজে পাবে বুধাকে।

যম্‌নীর বুড়া বাপটাকে কথা দিয়েছে ফিরুজা। বলেছে, বুড়াও আমার, বেটাও আমার। আজ এ-মুহূর্তে তাদের ছেড়ে পালাবে কি করে সে ?

এদিকে বেলা পড়ে আসে। ঝড় বাড়ে। সমস্ত সমুদ্র যেন ক্রুদ্ধ নাগিনীর মতো ফুলে ফেঁপে উঠছে। ঢেউ নয়, যেন সাপের ফণা। ঝড় নয়, যেন বিষাক্ত নিশ্বাস। মাঝে মাঝে ঝড়ের দাপটে বালির রাশি উড়ে যায় উড়ন্ত চাদরের মতো। টলে টলে এ ওর ঘাড়ে পড়ে। কোনোরকমে জিনিসপত্তর সামলায়। পায়ের টাল সামলায়।

জাহাজ স্পষ্ট হয়ে ওঠে, আর অধৈর্য হয়ে ওঠে সকলে। ফিরে ফিরে আকাশের দিকে তাকায়। ঝড়ের সোঁ সোঁ শব্দের ফাঁকে আরো কি এক বিচিত্র আওয়াজ শোনা যায় কিনা এই আতঙ্কে কান পেতে থাকে।

উন্মুখ আগ্রহে জাহাজঘাটার দিকে তাকিয়ে থাকে সকলে।

আসছে, ক্রমে ক্রমে জাহাজ ভিড়ছে সমুদ্রতীরে। উল্লাসে চিৎকার করে ওঠে সকলে। একসঙ্গে গ্যাংওয়ের দিকে ছুটে যেতে চায় সকলে। প্রত্যেকটি মানুষ যেন স্বার্থপর হয়ে উঠেছে। নিজের জীবন বাঁচাবার আগ্রহটাই যেন সবচেয়ে বড়। তারপর আপনজন। জোয়ান পুরুষগুলো বুড়ো-বাচ্চাদের ধাক্কা দিয়ে চলে যায়। কুনুইয়ের গুতোয় সরিয়ে দেয় মেয়েদের।

ফিরুজা তখনো উন্মাদের মতো ছুটে বেড়ায়। চিৎকার করে ডাকে, বুধা, বুধা !

ছুটতে ছুটতে হঠাৎ পিছন থেকে মদ্‌নার ডাক ভেসে আসে।—ফিরুজা, ফিরুজা ?

থমকে ফিরে দাঁড়ায় ফিরুজা।

মিলেছে, বুধাও মিলেছে, বুড়াও মিলেছে !

আনন্দে চোখ বেয়ে জল গড়িয়ে পড়ে ফিরুজার। হাসিতে উচ্ছল হয়ে ওঠে মুখখানা।

মদ্‌নার হাত ধরে দাঁড়িয়ে আছে যম্‌নীর বুড়া বাপ, আর তার বুধা বেটা।

ছুটে এসে বুধাকে বুকে জড়িয়ে ধরে ফিরুজা। আনন্দে, হাসিতে এক অপূর্ব অভিব্যক্তি ফুটে ওঠে তার মুখেচোখে।

কিন্তু দাঁড়িয়ে থাকবার সময় নেই। উপায় নেই দাঁড়িয়ে থাকার

পিছন থেকে আতঙ্কিত মানুষের ভিড় তাদের ঠেলে নিয়ে চলে। ভিড়ের মধ্যে হারিয়ে যায় সকলে। আপনা থেকেই কখন যেন ভিড়ের চাপে গ্যাংওয়ের পথ ধরে জাহাজের ওপর উঠে আসে।

পরম নিশ্চিন্ত ফিরুজার কপাল বেয়ে ক্লান্তির ঘাম ঝরে পড়ে।

জাহাজের ডেকের রেলিং ধরে ফেলে-আসা টিয়ারঙ দ্বীপের দিকে তাকায়। পরম আনন্দে, উন্মাদ বেদনার শেষে সদ্যোজাত শিশুর মুখের দিকে তাকিয়ে যে-সুখ, ফিরুজার ব্যথিত বুকেও তেমনি আনন্দ উঁকি দেয়। তারপর চেতনা ফিরে আসে। অনুভবে বুঝতে পরে জাহাজ পাড়ি দিতে শুরু করছে সমুদ্রের বুকে।

তারপর ? তারপর হঠাৎ মনে পড়ে যায় বান্নুকে, তার ছোট্ট মেয়েকে। আতঙ্কে চিৎকার করে ওঠে ফিরুজা।—বান্নু !

এতক্ষণ যেন নেশার ঘোরে কেটে গেছে তার।

কোলের বাচ্চাটার কথা মনে পড়তেই আতঙ্কে অনুশোচনায় বিকট স্বরে চিৎকার করে

উঠল ফিরুজা।

মদ্‌নার মুখের দিকে তাকিয়ে কি যেন বলতে গেল, বের হল না কথাটা। শুধু অস্ফুট একটা শব্দ যেন গলার স্বরেই থমকে গেল।

বান্নু! বান্নুকে সেই ছোট ঘরের ঝুলায় ফেলে এসেছে ফিরুজা। বুধাকে খুঁজতে গিয়ে বান্নুর কথা ভুলে গেছে।

জাহাজ চলতে শুরু করেছে তখন, গতিবেগ বাড়তে শুরু করেছে। আর চতুর্দিকে ভিড়, ডেকে আর তিল ধারণের জায়গা নেই। কাকে জাহাজ থামাতে বলবে সে, থামবে কেন জাহাজ? কি করবে ফিরুজা, কি করা উচিত, কিছুই ঠিক করতে পারে না।

মুহূর্ত মাত্র। মুহূর্তের জন্যে মদ্‌নার মুখের দিকে দুর্বোধ বিস্ময়ে তাকিয়ে থেকেই ছেড়ে আসা টিয়ারঙ দ্বীপের দিকে উদাস দৃষ্টি ছুঁড়ে দিল সে।

তারপর হঠাৎ ডেকের ওপর থেকে সমুদ্রের বুকে ঝাঁপিয়ে পড়ল।

টিয়ারঙীরা চিৎকার করে উঠল, মদ্‌না চিৎকার করে উঠল। বোধহয় ফিরুজার পিছনে পিছনে মদ্‌নাও ঝাঁপিয়ে পড়তে গেল, কিন্তু পারল না। টিয়ারঙীর দল ধরে রইল তাকে। জাহাজ অনেক দূর এগিয়ে এসেছে, আর কি সমুদ্রের বুকে খুঁজে পাবে সে ফিরুজাকে! এই প্রচণ্ড ঝড়ের মাঝে, এই ক্রুদ্ধ উন্মাদ ঢেউয়ের তালে তালে ফিরুজা কোথায় ভেসে গেছে খুঁজে পাবে কি করে মদ্‌না।

## ২১

জলের মানুষ আমরা, জল আমাদের চিনে। সত্যিই বুঝি তাই। দ্বীপের মানুষ ফিরুজা, সমুদ্র তাকে চেনে। ঝড় আর উত্তাল তরঙ্গ, সব কিছু উপেক্ষা করে দ্বীপের দিকে এগিয়ে চলে ফিরুজা।

এক একবার মাথা তুলে তাকায় দূরের দ্বীপটার দিকে, আর প্রাণপণ চেষ্টায় সাঁতার কেটে এগিয়ে চলে দ্বীপের দিকে।

ক্লান্ত পরিশ্রান্ত দেহে তীরে এসে পৌঁছয় ফিরুজা। কিন্তু ক্লান্তির সময় নেই এখন, বিশ্রামের সময় নেই। মাটি ছুঁয়েই তৃপ্তির উল্লাস দেখা দেয় তার মুখে চোখে। পরমুহূর্তেই ছুটতে শুরু করে ফিরুজা, টিয়ারঙীদের বস্তির দিকে, তার ফেলে আসা ডেরার দিকে। খাল পার হয়ে ছুটতে ছুটতে এসে পৌঁছয় ফিরুজা তার ডেরার দরজায়।

চিৎকার করে ডেকে ওঠে।

কিন্তু ঝুলাটার কাছে ছুটে যেতে গিয়ে থমকে দাঁড়ায়। একটা ভাম কুৎসিত শব্দ করে রক্তাক্ত জিভ চাটতে চাটতে লাফিয়ে পালায় ফিরুজার ডাক শুনে। উৎকণ্ঠায় বুক কেঁপে ওঠে ফিরুজার। ঝুলাটার কাছে ছুটে গিয়ে চিৎকার করে কেঁদে ওঠে মাটিতে লুটিয়ে পড়ে।

বোধহয় জ্ঞান হারিয়ে ফেলেছিল ফিরুজা। সংবিৎ ফিরে পেয়ে ধীরে ধীরে উঠে দাঁড়াল।

দুর্বোধ দৃষ্টিতে ঝুলাটার দিকে তাকিয়ে রইল নিষ্পলক চোখ মেলে। চোখের জল যেন শুকিয়ে গেছে। দীর্ঘশ্বাস যেন থমকে থেমে আছে বুকের মধ্যে।

দুটি নরম হাতে শিশুর রক্তাক্ত শরীর তুলে নিল সে সযত্নে, সস্নেহে। যেন এখনো বেঁচে আছে সে, যেন এখনই আবার আগের মতো হেসে উঠবে খিলখিল করে।

অনিমেষ চোখে কোলের শিশুটির দিকে তাকিয়ে থাকতে থাকতে নিজেরই অজান্তে কখন যেন ঘরের বাইরে এসে দাঁড়াল ফিরুজা।

ঝড় থেমে গেছে তখন।

তার মনের ঝড়ও বুঝি থেমে গেছে।

ধীর পায়ে এগিয়ে চলে ফিরুজা। উদাস বিষণ্ণ অর্থহীন দৃষ্টিতে তাকিয়ে আছে সে সামনের দিকে। যন্ত্রচালিতের মতো পায়ে এগিয়ে চলেছে ধীরে ধীরে।

সেই আঁকাবাঁকা বনপথ। কাঁটা ঝোপঝাপ। বিশাল তরুরাজির রহস্যময় চন্দ্রালোকিত ছায়া। শুক্লপক্ষের সন্ধ্যাঘন অন্ধকারে ঈষৎ আলোক।

রহস্যময়ী বনদেবীর মতো, হৃতসন্তান উন্মাদিনীর দুটি বড় বড় নীল চোখ যেন অর্থহীন বিস্ময়ে তাকিয়ে আছে অনিমেষ দৃষ্টিতে।

বনের পথ পার হয়ে, খাল পার হয়ে, কোম্পানি-মহলের পরিত্যক্ত নির্জন ঘরের সারি, নিস্তব্ধ ঘুমুন্তি ঘর পার হয়ে সমুদ্রের তীরে এসে দাঁড়ায় ফিরুজা।

ঝড় থেমে গেছে তখন। বনের গাছে গাছে স্তব্ধতা। একটি পাতাও যেন নড়ে না, যেন বনের হৃদয়েও থমকে আছে একটি গভীর দীর্ঘশ্বাস।

সমুদ্র শান্ত। নেই সেই উত্তাল তরঙ্গ। নেই সেই উন্মাদ আলোড়ন।

ডিঙি নেই সমুদ্রের বুকে, জাহাজ নেই।

যতদূর চোখ যায়, নিঃসীম নীলের দিকে তাকিয়ে থাকে সে।

চন্দ্রালোকিত সমুদ্রের বুকে শুধু শান্ত অবনত বিষণ্ণ করুণ ঢেউ আর শাদা শাদা ফেনার অশ্রু।

যতদূর চোখ যায়, তাকিয়ে থাকে ফিরুজা। দুটি হাতে মৃত শিশুর রক্তাক্ত শরীর, দুটি চোখে গভীর হতাশা।

একটিও ডিঙি নেই সমুদ্রের বুকে, জাহাজ নেই।

নির্জন দ্বীপের তীরে দাঁড়িয়ে, অসীম রহস্যের সমুদ্রের দিকে তাকিয়ে হঠাৎ সশব্দে কেঁদে পড়ে ফিরুজা।

উদাস বিষণ্ণ দৃষ্টি ধীরে ধীরে নৃশংস হয়ে ওঠে। মৃত সন্তানের মা নয়, উচ্ছল রঙ্গময়ী নারী নয়, হিংস্র একটা পশু জেগে ওঠে ফিরুজার রক্তে।

ফিরে আসে ফিরুজা। তেমনি মৃত শিশুকে কোলে নিয়ে ফিরে আসে। তেমনি সযত্নে সস্নেহে ঝুলার শয্যায় শুইয়ে দেয় সে তাকে।

তারপর খোঁপা থেকে খুনিয়া খুলে নিয়ে লুকিয়ে অপেক্ষা করে। রক্তের স্বাদ পেয়েছে বন্য ভাম। রক্তের গন্ধে আবার ফিরে আসবে নিশ্চয়। প্রতিহিংসার প্রতিজ্ঞা নিয়ে বসে থাকে ফিরুজা।

দিনের পর দিন, বছরের পর বছর পার হয়ে যায়।

একা। ফিরুজা একেবারে একা এই নির্জন দ্বীপের বুকে। সৃষ্টির প্রথম যুগের সেই আদিম অরণ্য যেন। সমস্ত দ্বীপের সম্রাজ্ঞী হয়েও তার চেয়ে নিঃস্ব কেউ নেই। আইনের বাধা নেই, নিষেধ নেই সমাজের। লজ্জা নেই, গর্ব নেই। আনন্দ নেই, দুঃখ নেই। শুধু প্রাণধারণের মুক্তি।

বিশাল সমুদ্রের বুকে হৃদয়ের মতো ক্ষুদ্র একটি দ্বীপ। ফিরুজার একক জীবনের চোখে এই ছোট দ্বীপ টিয়ারগুও যেন বিশাল সমুদ্র। বন্যহরিণীর মতো এখানে-ওখানে ছুটে বেড়ায় ফিরুজা, কখনো থমকে দাঁড়ায় সমুদ্রের তীরে। উদাস দুটি চোখ মেলে তাকায়। কখনো আকাশের দিকে।

বন্য হরিণীর মতো উদ্দেশ্যহীনভাবে ঘুরতে ঘুরতে সেদিনও সমুদ্রের তীরে এসে দাঁড়াল ফিরুজা।

উদাস চোখ মেলে তাকিয়ে রইল দূরের দিগন্তের দিকে। নীল সমুদ্র আর নীল আকাশ

দিকচক্রবালে যে-রেখাটিতে মিশে গেছে সেই দিকে চোখ মেলে তাকিয়ে রইল অনিমেষ দৃষ্টিতে।

এমনি করেই তার হারিয়ে-যাওয়া মানুষটার জন্যে দিনের পর দিন অপেক্ষা করেছিল ফিরুজা। তারপর একদিন ফিরে এল সেই মানুষটাই, মোহ ভেঙে গেল তার।

আজ আবার মদ্‌নার কথা ভেবে ভেবে দু-চোখে স্মৃতির অশ্রু নামে। আজ আবার তেমনি উদাস চোখ মেলে তাকায় ফিরুজা।

ভাবে, একদিন সেই মদ্‌না বুঝি আবার ফিরে আসবে। বুঝি আবার টিয়ারঙ জেগে উঠবে আগের মতোই।

তাই আশায় আশায় প্রতিদিনের মতোই ছুটে এসে দাঁড়াল সে সমুদ্রের তীরে। তাকিয়ে রইল দু-চোখ মেলে।

তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ এক অসীম ফুর্তির কাঁপনে অধীর হয়ে উঠল ফিরুজা। নিজেরই অজান্তে সমুদ্রের জল ছুঁয়ে এগিয়ে গেল কয়েক পা।

আরো স্পষ্ট চোখে তাকাল।

হ্যাঁ, ধোঁয়া। ধোঁয়ার কুণ্ডলী উঠছে দূরে কোথায়, সমুদ্রের বুকে।

আনন্দে চিৎকার করে উঠল ফিরুজা। মোহগ্রস্তের মতো চলল ধীরে ধীরে।

আরো স্পষ্ট হয়ে উঠছে ধোঁয়ার কুণ্ডলী। কাছে এগিয়ে আসছে যেন।

ঢেউয়ের পর ঢেউ ভেঙে পড়ে ফিরুজার পায়ে। সময় কেটে চলে।

অনেক দূরে অস্পষ্ট রেখার মতো ফুটে ওঠে কি যেন।

জাহাজ! সমুদ্র-জাহাজ!

হাত নেড়ে নেড়ে চিৎকার করে ডাকে ফিরুজা। আসছে, টিয়ারঙের জাহাজ বুঝি ফিরে আসছে। মদ্‌না ফিরে আসছে।

আনন্দ-হাস্যে মুখর মুখখানা তার ধীরে ধীরে বিষণ্ণ হয়ে ওঠে। স্পষ্ট হয়ে ওঠে সমুদ্রে জাহাজ, তারপর ধীরে ধীরে আবার মিলিয়ে যায় দূরে, দিক্‌চক্রাবালে।

ফিরুজার গভীর দীর্ঘশ্বাসের মতো মিলিয়ে যায় জাহাজখানা।

টিয়ারঙের জাহাজ নয়। হয়তো বা অন্য কোনো দ্বীপগামী, হয়তো বা অন্য কোনো গন্তব্যের জাহাজ আশার ইশারা দিয়েই মিলিয়ে যায়।

নির্জন রাত্রির মতো ক্লান্তি নেমে আসে। নিঃসঙ্গ পৃথিবীর মতো।

এ এক অসহ্য জীবন। কথা বলার জন্যে উন্মাদ হয়ে ওঠে ফিরুজা। চিৎকার করে আপন মনেই এক একসময় অর্থহীন কিছু একটা বলে উঠেও অসীম আনন্দ পায়। কখনো নিজের মনেই প্রলাপের মতো কত কিছু বলে যায়।

হঠাৎ কোনো শব্দ শুনে ছুটে আসে সমুদ্রের দিকে। দূরের জাহাজ দেখে আবার উল্লাসে অধীর হয়ে ওঠে। অপেক্ষা করে, তাকিয়ে থাকে সেদিকে। তারপর একসময় জাহাজ অদৃশ্য হয়ে যায়।

কেউ জানে না, হয়তো বা ভুলে গেছে ফিরুজার কথা। হয়তো বা ভুলে গেছে এই নির্জন পরিত্যক্ত টিয়ারঙের কথা।

বনপথে যেতে যেতে কখনো অর্থহীনভাবে চিৎকার করে ওঠে ফিরুজা। কখনো জাহাজঘাটার সাবধানী ঘণ্টিটা বাজিয়ে চলে ঘণ্টার পর ঘণ্টা। আর সেই শব্দে আনন্দে নেচে ওঠে।

জনশূন্য টিয়ারঙ দ্বীপে যেন এক বন্দিনী মুক্তি পাবার আশায় ছুটে বেড়ায়। সমুদ্রের বুকে ভেসে যেতে চায়।

কোনো কোনোদিন ডিঙি নিয়ে বেরিয়ে পড়ে। যতদূর চোখ যায় তারপর ক্লান্ত অবসন্ন

শরীর আর হতাশায় ফিরে আসে। অবসাদ আর ঘুম নেমে আসে।

সমুদ্রে বুঝি অনেক শান্তি। সমুদ্রে আছে স্বাধীনতা।

মানুষের জীবনও হয়তো এমনই সমুদ্র আর দ্বীপে আনাগোনা। মুক্তির আনন্দে হাঁপিয়ে ওঠে মানুষ। বিশাল জনতার ভেতর ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপ গড়ে নিতে চায়। মুক্তি থেকে ফিরে পেতে চায় অসীম বন্ধন। তারপর একদিন সেই দ্বীপ মনে হয় অসহ্য জীবন। ঘরের প্রাচীর ভেঙে সমুদ্রের, জীবনের মুক্তি পেতে চায়।

শুধু এই আনাগোনা, দ্বীপ থেকে সমুদ্রে, আর সমুদ্র থেকে দ্বীপে ফিরে আসা।

ছোট্ট এই টিয়ারগু দ্বীপ। কেউ আসে সম্পদের লোভে, কেউ পথ ভুলে, কেউ শুধু সুখশান্তির প্রেমময় নীড় খুঁজে খুঁজে। তারপর একদিন ফিরে যেতে হয়, সমুদ্রের ডাকে। ভুল পথ ভুলে গিয়ে, স্বপ্ননীড় ভেঙে দিয়ে, আরো কিছু সম্পদের লোভে।

## ২২

অতশত গুনতে জানে না মদ্‌না। কখনো মনে হয় আট বছর, কখনো দশ। কত কি ঘটে গেছে এতগুলো বছরে। কত কি ভুলে গেছে সে। ভোলেনি শুধু ফিরুজাকে। সেদিনের দৃশ্যটা বার বার চোখের সামনে ভেসে উঠেছে। দেখেছে, বান্নু, বান্নু বলে চিৎকার করে উঠল যেন ফিরুজা, আতঙ্কের চোখে এদিক-ওদিক তাকাল, একবার মদ্‌নারই মুখের দিকে, তারপর জাহাজের রেলিং থেকে ঝাঁপিয়ে পড়ল সমুদ্রের বুকে।

জাহাজের ধাক্কা খেয়ে ঢেউ উঠল, সমুদ্রের ঢেউয়ের পিঠে ফেটে পড়ে নীল জল ঘোলা হয়ে গেল মুহূর্তে।

উৎকণ্ঠায় অনুসন্ধানী চোখে তন্ন তন্ন করে খুঁজল সে ফিরুজাকে। জলের মধ্যে কোথাও ফিরুজার মাথাটা ভেসে ওঠে কিনা দেখবার জন্যে।

ঠিক মনে পড়ে না মদ্‌নার। সংবিৎ ছিল না বোধ হয় সে-সময়। শুধু মনে পড়ে সেও লাফ দিয়ে পড়তে চেয়েছিল, কিন্তু আশপাশের লোকগুলো লাফ দিতে দেয়নি তাকে।

দলের সঙ্গে, স্টিফেন্স কোম্পানির লোকজনের সঙ্গে জাহাজে করেই চলে এসেছিল সে মাতলার আপিসে। যুদ্ধ যত এগিয়ে এল, সরে সরে এসে কোম্পানির দপ্তর কায়েম হল ভেঁড়াহাটে। কিন্তু সেখানে জায়গা হল না টিয়ারগুীদের। একে একে সবাইকে বিদেয় করে দিল কোম্পানি।

মদ্‌নার মতোই সব টিয়ারগুীদের চোখে তখন অন্ধকার। কাজ কোথায়, খাবে কি?

লড়াই আর লড়াই। লড়াইয়ের গল্প তখন চারদিকে।

যে যেদিকে পারল ছড়িয়ে ছিটিয়ে পড়ল। বুধাকে নিয়ে শহরের দিকে চলে গেল যম্‌নীর বুড়ো বাপ। আর আকাশী তখন একেবারে পাগল। ভাসা ভাসা চোখ মেলে তাকায়, প্রলাপ বকে আর মাঝে মাঝে খিলখিল করে হেসে ওঠে।

প্রথম প্রথম কুলিমজুরের দলের কেউ কেউ ডেকে নিয়ে যেত আকাশীকে, খেতে দিত। কেন তা অবশ্য বুঝতো মদ্‌না। তবু বাধা দিতে পারত না।

শেষে কেউ আর ভিক্ষেও দিত না। তখন একেবারে উন্মাদ হয়ে গেছে, ডাকলে ছুটে গিয়ে আঁচড়ে কামড়ে একশা করত।

তারপর কি হল আকাশীর, জানেও না সে। বোধহয় চলেই গেল কোথাও। কোথায় কে জানে।

মদ্‌না কিন্তু মাতলার পাড় ছাড়ে না, জেলের দলে গিয়ে ঢুকল প্রথমটা। সমুদ্রে মাছ

ধরত যে সে কি আর নদীতে মাছ ধরতে পারবে না ? না, সেখানেও সুবিধে হল না। নদীতে মাছ ধরার বিদ্যে শিখতে হয়। মৌসুম জানতে হয়, জানতে হয় জলের নাড়ী-নক্ষত্র।

তাও হয়তো দুদিনেই শিখে নিতে পারত সে। কিন্তু না আছে জাল, না নৌকো। জাল নেই, ডিঙি নেই, সে আবার জেলে কিসে। জমি নেই যার সে কি চাষী হয়, সে শুধু চাষা।

তাই জন খাটতে সুরু করল মদ্না। তবু মাতলার পাড় ছাড়তে মন চায় না। কাজ পেলেও নয়, মজুরি পেলেও নয়।

ভেতরে ভেতরে ইচ্ছে, যদি একটা ডিঙি পায় জলে ভাসিয়ে একা একাই চলে যাবে টিয়ারঙে।

বড় বড় নৌকোর বহরদারদের বলে, টিয়ারঙে চলো, মাছ গিসগিস করছে জলে।

শুনে হাসে তারা।—মিঠে জলের মাছমারা আমরা, নোনাজলের খবর কি জানি!

—পথ চিনিয়ে নিয়ে যাবো আমি। বলে মদ্না।

বহরদার হাসে।—রাক্কুসে মাছ আছে সাগরে, দখিন রায় আছে সোঁদরবনে, রূপসী সব ডাইনী আছে দ্বীপগুলোয়।

তা ছাড়া আছে জল-পুলিসের নৌকো। যেতেই যদি দেবে তো ভাগিয়ে আনল কেন দ্বীপের লোকগুলোকে।

উপায় নেই বলেই আজ এ-দলে কাল ও-দলে ঘুরে বেড়ায় মদ্না যদি কেউ রাজি হয়। যদি নৌকো ধার পায়।

কিন্তু কে দেবে নৌকো। জেলের নৌকো হল বউয়ের গায়ের গয়না। জমি নেই, গয়না নেই, নেই কিছুই। তবু এই নৌকো আর জালই অনেক। এ-দুটো থাকলে আর পেটের চিন্তা করতে হয় না।

মদ্নার তাও নেই। ছিল সবই, সবই ফেলে এসেছে। এমনকি ফিরুজাকেও।

বছর কয়েক এমনি করেই কাটল।

শুধু লড়াই থেমে গেছে এ-খবর শুনে ছুটে এসেছিল সে স্টিফেন্স কোম্পানির দপ্তরে। কিন্তু ফিরে গিয়েছিল ব্যর্থ মন নিয়ে। পাঠক বলেছিল টিয়ারঙে কোম্পানি ফিরে যাবে কিনা ঠিক নেই।

শেষে কাজ নিল জাহাজে। খালাসীর কাজ। মাসে মাসে মাইনে, তার চেয়ে বড় লোভ, জাহাজ সমুদ্রে ভেসে বেড়ায়।

অন্ধকার রাতে জাহাজ চলে সমুদ্রের ওপর দিয়ে। হঠাৎ হয়তো দূরে এক টুকরো আলো দেখা যায়। আর চঞ্চল হয়ে ওঠে মদ্না। খালাসীদের জিজ্ঞেস করে, কোন জায়গা, কিসের মোহানা। টিয়ারঙ নয় তো।

দিনের বেলায় কাজের ফাঁকে বার বার রেলিংয়ের ধারে এসে দাঁড়ায়। যতদূর চোখ যায় তাকিয়ে দেখে, কোথাও এক টুকরো সবুজ দ্বীপ দেখা যায় কিনা। সবুজ তো নয়, শ্যামলা দেখায়।

কিন্তু না, টিয়ারঙ নয়।

এমনি করে কতবার হতাশ হয়েছে মদ্না। তবু আশা যায়নি।

আজ এ-জাহাজ। কাল ও-জাহাজ। কতবার জাহাজ বদলেছে।

জাহাজের কাপ্তেনকে বলেছে কতবার। তার ফিরুজা পড়ে আছে টিয়ারঙে। শুধু একবার, একটিবার টিয়ারঙে যেতে চায় সে।

শুনে হেসেছে সবাই।

এমনি করে বছরের পর বছর কেটে গেছে।

কত বছর মদ্না নিজেও জানে না। অতশত গুনতে জানে না সে। হিসেব রাখেনি

তার।

তবু যখনই জাহাজ ফিরে আসত, দু-দশদিনের ছুটি পেত মদ্‌না, অমনি ছুটে যেত কোম্পানির আপিসে।

মনে আশা, যদি টিয়ারঙে ফিরে যায় কোম্পানির জাহাজ।

এমনিভাবে খোঁজ নিতে এসেই চমকে উঠল মদ্‌না। দপ্তরের সামনে ভিড়। লোক নেওয়া হচ্ছে।

সারিবন্দী হয়ে দাঁড়িয়ে আছে লোকগুলো একটা ঘরের সামনে।

জিজ্ঞেস করল একজনকে। শুনতে না শুনতে আনন্দের শিহরন খেলে গেল মদ্‌নার সারা শরীরে।

টিয়ারঙ। টিয়ারঙে চলেছে কোম্পানির জাহাজ। টিয়ারঙের ফেলে আসা কুঠিতে ফিরে চলেছে কোম্পানি।

ঘরটার কাছে ছুটে গেল মদ্‌না। ভিড় ঠেলে সামনে এগিয়ে গেল।

কিন্তু সামনে গিয়েই সব উৎসাহ চুপসে গেল তার। না, ওভারসিয়ার পাঠক নয়। অন্য একজন লোক চাকরি বিলিয়ে দিচ্ছে।

একমুহূর্ত থমকে দাঁড়াল মদ্‌না। তারপর হুড়মুড় করে গিয়ে পড়ল লোকটার পায়ের ওপর।—আমি টিয়ারঙী বটি রে বাবু। আমারে লিয়ে চ বাবু।

দু·চোখ বেয়ে জল গড়িয়ে পড়ল মদ্‌নার।

তার দিকে কঠিন চোখে তাকাল নতুন ওভারসিয়ার। কি যেন ভাবল। তারপর ধীরে ধীরে নরম হল তার চোখ।

—কি নাম তোর?

—মদ্‌না গো বাবু, টিয়ারঙের মদ্‌না।

নাম লিখে নিয়ে একটা চাকতি দিয়ে দিল নতুন ওভারসিয়ার।

অনেক আগে থেকে গিয়ে জাহাজে উঠে বসল মদ্‌না। মনে ভয়, যদি দেবি হয়ে যায়, যদি তাকে ফেলে রেখে জাহাজ চলে যায়।

তিল ধারণের জায়গা নেই জাহাজে। কিন্তু বেশির ভাগই নতুন লোক। চারিদিকে খুঁজল মদ্‌না। টিয়ারঙের কেউ যদি থাকে। এত লোক এসেছিল, কেউ বেঁচে নেই নাকি?

ফিরুজা? ফিরুজা কি বেঁচে আছে?

হঠাৎ কথাটা মনে হতেই চমকে উঠল মদ্‌না। কই, এত বছর কেটে গেছে, কোনদিন তো মনে হয়নি এ-কথা। কোনদিন ভয় হয়নি। আজ টিয়ারঙে ফিরে যাবার মুহূর্তে হঠাৎ ফিরুজা বেঁচে নেই মনে হল কেন?

একটা দীর্ঘশ্বাস ফেলে রেলিং ধরে এসে দাঁড়াল মদ্‌না।

জাহাজ চলতে শুরু করেছে তখন। ধীরে ধীরে ঘোলা জলের ওপর দিয়ে এগিয়ে চলেছে জাহাজ।

ক্রমে ক্রমে এগিয়ে চলে জাহাজ। গঙ্গার দুটো পাড় যেন ক্রমশ দূরে সরে চলেছে।

ঘোলা জলের গঙ্গা। টিয়ারঙের সমুদ্র কখনো নীল, কখনো সবুজ। কিন্তু গঙ্গার জলে তেমন ঢেউ নেই, রঙ নেই।

টিয়ারঙের জীবনে কতবার সে আর ফিরুজা স্বপ্ন দেখেছে এই গঙ্গার, গঙ্গার দু-পাশে এই মাটির। কত গল্প শুনেছে গঞ্জমাঝিদের কাছে। এ-মাটি নাকি সোনা ফলায়, এ-জলে ঝাঁকে ঝাঁকে রুপোর ইলিশ ঝিকমিক করে। টিয়ারঙের জেলেদের মতো প্রাণ হাতে নিয়ে উন্মাদ সাগরের বুকে ঘুরে বেড়াতে হয় না।

এই মাটিতে আসতে চেয়েছে সে আর ফিরুজা, কত কি কল্পনার জাল বুনেছে বান্নুকে

ঘিরে, তার ছোট্ট মেয়েকে ঘিরে।

তারপর সত্যিই একদিন এই গঙ্গার জলে ডিঙি ভাসিয়েছে মদ্না, এই মাটিতে ঘর বেঁধেছে, কিন্তু তার স্বপ্নকে বাঁচিয়ে রাখতে পারেনি। সব স্বপ্ন তার ভেঙে গেছে, সব কল্পনা মিথ্যে হয়ে গেছে।

এমনি বুঝি হয়। সমুদ্রের এপার থেকে মাটির মানুষও বুঝি এমনি মিথ্যা স্বপ্নের মোহে দ্বীপের দিকে ছুটে যায়। দ্বীপের মানুষ ভাবে সমুদ্রের এপারে মাটির জগতে আছে সব সুখ ঐশ্বর্য।

সে-ভুল ভেঙে গেছে মদ্নার।

জাহাজ এগিয়ে চলে ধীরগতিতে। ডেকের ওপাশে কুলিকামিনদের চিৎকার হট্টগোল। স্টিফেন্স কোম্পানির উঁচুতলার বাবুদের জল্পনা-কল্পনা।

সব নতুন মানুষ। ওভারসিয়ার পাঠক নেই, অমিয়বাবু নেই, নতুনবাবু নেই, ছুটদিদি নেই। তবু সবাই যেন তার কত আপনজন। যেন কত কালের চেনা। এরা যে সকলেই চলেছে আজ টিয়ারঙে। মদ্নার সেই ছোট্ট দ্বীপটিতে, যেখানে আছে ফিরুজা আর তার ছোট্ট মেয়ে বান্নু।

ক্রমে ক্রমে দু-পাশের মাটি অদৃশ্য হয়ে যায়। দূরে সরে গেছে নদীর তীর। নদী নয়, নদীর মোহনা এসে পড়েছে সমুদ্রে। জলের রঙ ঈষৎ স্বচ্ছ হয়ে আসছে। শান্ত ঘোলা জলে ধীরে ধীরে শান্ত ঢেউ এসে মিলিয়ে যাচ্ছে।

দূরে, যতদূরে চোখ যায়, অনিমেষ দৃষ্টি মেলে তাকিয়ে থাকে মদ্না। যেন কত কি ছবি দেখতে পাচ্ছে সে, কত আশা।

ক্রমশ সন্ধ্যা ঘন হয়ে আসে। অন্ধকার আর তারার ঝিকিমিকি। সমুদ্রের মতো অসীম অন্ধকার। অন্ধকার সমুদ্রেব বুকে একটা ক্ষিপ্ত চিতাবাঘের মতো গর্জন করতে করতে এগিয়ে চলেছে স্টিফেন্স কোম্পানির জাহাজ।

আবার দপ্তর বসবে কোম্পানির। বসতি বসবে নির্জন টিয়ারঙ দ্বীপে। আগের মতোই চঞ্চল হয়ে উঠবে কুলিকামিনদের বস্তি, ছোট্ট একটি দ্বীপ আবার জেগে উঠবে। কিন্তু সে-দ্বীপে থাকবে না টিয়ারঙের কোনো আদিম মানুষ।

শুধু মদ্না আর ফিরুজা, আর তার ছোট্ট মেয়ে।

এ-কথা মনে পড়তেই আপনা থেকেই বিষণ্ণ বোধ করে মদ্না। ফিরে এসেও কি তবে ফিরে পাবে না তার সেই পুবোনো দিনের জীবন? এই টিয়াবঙের মাটি, বন, জল ছলছল নয়ানজুলি, টিয়ারঙের উদ্দাম সমুদ্র আব ডিঙি আর জাল, সবকিছুর স্বপ্ন দেখেছে সে, ভেবেছে, এই বাতাসে কত শান্তি, কত আনন্দ। ভেবেছে টিয়ারঙের মাটি আর জল বুঝি তাব মনকে আকর্ষণ করেছে দিনের পর দিন।

জাহাজের রেলিং ধরে অন্ধকার সমুদ্রের দিকে তাকিয়ে থাকতে থাকতে হঠাৎ বড় উদাস হয়ে গেল সে। না, মাটি নয়, জল নয়। মানুষ।

টিয়ারঙের সেই মানুষগুলোর টানেই সমুদ্র সুন্দর মনে হয়েছে তার।

নেই, সেই মানুষ নেই। টিয়ারঙের তাই রূপ নেই, বস নেই, গন্ধ নেই।

আছে। শুধু ফিরুজার জন্যে সব আছে ; সব বেঁচে আছে আজও। ফিরুজা আর তার সেই ছোট্ট মেয়ের জন্যে।

ফিরুজার কথা মনে পড়তেই অধৈর্য হয়ে উঠল সে। স্থির হয়ে রেলিঙে দাঁড়িয়ে থাকাও যেন দুঃসহ।

অধীর উৎকণ্ঠায়, অন্তরের অস্থিরতায় ছুটে বেড়াতে চাইল।

রাত্রি ঘন হল, রাত্রি ফিকে হল।

তখনো অবিরাম ছন্দে বেজে চলেছে জাহাজের শব্দ। সমুদ্রের ঢেউ কেটে কেটে এগিয়ে চলেছে জাহাজ।

ভোরের সূর্য ঠিকরে পড়ল নীল জলে।

দূরের দিগন্তে স্পষ্ট হয়ে উঠল টিয়ারঙ দ্বীপ। সমুদ্রের বুকে ছোট্ট এক টুকরো মাটি। তেমনি সবুজের সমারোহ, তেমনি লাল ফুলের শিখা। ঠিক যেন একটি টিয়াপাখি বসে আছে।

উল্লাসে চিৎকার করে উঠল মদ্‌না। অধৈর্য হয়ে উঠল।

বড় ধীরগতিতে চলেছে জাহাজটা। আরো দ্রুত গিয়ে পৌঁছতে পারলে যেন শান্তি পায় সে।

ক্রমে ক্রমে স্পষ্ট হয়ে উঠছে টিয়ারঙ। স্পষ্ট হয়ে উঠছে সেই জাহাজঘাটা।

তন্ন তন্ন করে সমুদ্রের পাড় খুঁজে বেড়ায় মদ্‌না। উন্মাদ হয়ে ওঠে যেন। ফিরুজা? ফিরুজা কি নেই? বেঁচে নেই ফিরুজা?

এই নির্জন অরণ্যদ্বীপে ফিরুজা বোধহয় বেঁচে নেই। বেঁচে নেই।

তন্ন তন্ন করে তার দৃষ্টি খুঁজে বেড়ায় একটি আরণ্যক নারীকে।

হঠাৎ চমকে ওঠে সকলে। মদ্‌নাও চমকে ওঠে।

অবিরাম ছন্দে জাহাজঘাটার সেই পুরোনো দিনের ঘণ্টাধ্বনি ভেসে আসছে।

বিস্ময়ের চোখে তাকায় মদ্‌না।

সত্যিই সেই পুরোনো দিনের সাবধানী ঘণ্টা, না স্মৃতির তারে অতীতের অনুরণন!

মাতাল ঢেউ ভেঙে পড়ছে দ্বীপের গায়ে, নীল ঢেউ ফেটে পড়ছে ফুলের মতো শাদা শাদা ফেনার রাশিতে। হয়তো ঘণ্টাধ্বনি নয়, মাতাল ঢেউয়েরই শব্দ।

অনেক ধৈর্য ধরেছে মদ্‌না, অনেক অপেক্ষা করেছে। আর নয়।

উন্মাদ হয়ে ওঠে সে। জাহাজঘাটায় এসে লেগেছে স্টিফেন্স কোম্পানির জাহাজ।

ভিড় ঠেলে ছুটে যেতে চায় মদ্‌না।

বিস্ময়ের চোখে পাগল লোকটার দিকে তাকায় সকলে। পথ ছেড়ে দেয় উপহাসের হাসি হেসে।

ছুটে যায় মদ্‌না।

গ্যাংওয়ের ওপর দিয়ে ছুটে যেতে গিয়ে হঠাৎ থমকে দাঁড়ায়।

ফিরুজা? হ্যাঁ, ফিরুজাই।

এক মনে জাহাজঘাটার ঘণ্টিটা বাজিয়ে চলেছে ফিরুজা, কোনোদিকে ভ্রূক্ষেপ নেই। কিন্তু একি চেহারা হয়েছে ফিরুজার? বন্য জন্তুর মতো সরল, নির্বোধ অথচ বীভৎস।

চিৎকার করে ডেকে ওঠে মদ্‌না।—ফিরুজা! ফিরুজা!

তন্ময়তা ভাঙে না ফিরুজার। অবিরাম ছন্দে ঘণ্টা বাজিয়ে চলেছে সে। মুখে তার তৃপ্তির হাসি।

—ফিরুজা! ফিরুজা!

চিৎকার করতে করতে সেদিকে এগিয়ে যায় মদ্‌না।

তন্ময়তা ভেঙে যায় ফিরুজার। ফিরে তাকায়। একবার জাহাজটার দিকে একবার মদ্‌নার দিকে।

খুঁটিয়ে খুঁটিয়ে অনুসন্ধানীর চোখে মদ্‌নার মুখের দিকে, তার সমস্ত শরীরের ওপর চোখ বুলিয়ে যায়।

তারপর হঠাৎ ছুটে আসে মদ্‌নার কাছে।

কাছে এসে মদ্‌নার মুখের দিকে পাগলের মতো দৃষ্টিতে তাকায়। কি যেন খোঁজে, কি

যেন প্রশ্ন সে-দৃষ্টিতে।

অস্ফুট কি একটা শব্দ বের হয় তার মুখ থেকে। তারপর ছুটে এসে পরস্পর পরস্পরকে জড়িয়ে ধরে।

দুজনের চোখ বেয়েই অশ্রু ঝরে পড়ে। কান্না আর কান্না।

অনেকক্ষণ, অনেকক্ষণ কেটে যায়।

তারপর আলিঙ্গন থেকে মুক্ত হয়ে সোজা হয়ে দাঁড়ায় ফিরুজা। দু-গাল বেয়ে অশ্রুর রেখা শুধু। ইঙ্গিত ইশারায় হাত নেড়ে কি যেন বলে।

—ফিরুজা।

গভীর আবেশে কি যেন বলতে চায় মদ্‌নাও।

আর অস্ফুট গোঙানির মতো একটা শব্দ বের হয় ফিরুজার মুখ থেকে। কি যেন বলতে চায় ফিরুজা, কি যেন বলতে চেয়েছে সে এই দীর্ঘ একাকিত্বের মাঝে। এই নির্জন দ্বীপের প্রতিটি নিঃসঙ্গ মুহূর্তে কি যেন বলতে চেয়েছে সে। কিন্তু এই দীর্ঘদিনের নির্জনতায় কথা বলতে পায়নি ফিরুজা, তাই কথা ভুলে গেছে। বোবা হয়ে গেছে সে চিরতরে।

হঠাৎ দু-চোখ অশ্রুতে ফেটে পড়ে ফিরুজার। কি যেন বলতে চায়, বলতে পারে না। শুধু একটু অবোধ্য গোঙানির শব্দ বের হয়। ফিরুজা যেন এই প্রথম আবিষ্কার করে, সে বোবা হয়ে গেছে।

কথা বলতে চায় ফিরুজা, কথা বলতে পারে না।

এতদিনের নিঃসঙ্গ জীবনে কথা ভুলে গেছে ফিরুজা, কথা ভুলে গেছে।দীর্ঘ দিনের একাকিত্বে বোবা হয়ে গেছে।

শুধু কান্নাহাসির দুটি নির্বাক চোখ মেলে তাকিয়ে থাকে সে মদ্‌নার মুখের দিকে।

বোবা হয়ে গেছে ফিরুজা। বোবা হয়ে গেছে টিয়ারঙ দ্বীপ। বোবা হয়ে গেছে সমুদ্রের প্রতিটি ঢেউ।

এমনিই বুঝি হয়। যুগের পর যুগ, সমুদ্রের ঢেউ কত কথা, কত প্রেম, কত আশা, কত স্বপ্ন নিয়ে উদ্দাম উন্মাদনায় ছুটে আসে। ভেঙে পড়ে দ্বীপের মাটিতে। সবুজ রঙিন পাতা আর লাল ফুল হাতে নিয়ে অপেক্ষায় বসে থাকে দ্বীপ, নিঃসঙ্গ নির্বাক। নীল ঢেউ এসে দেখে দ্বীপ তার বোবা হয়ে গেছে, বিন্দু বিন্দু অশ্রু হয়ে ফেটে পড়ে ব্যর্থতার বেদনায়।

বন্দী দ্বীপ গুমরে মরে, সমুদ্রের ওপারেতে শান্তি দেখে ফের। মুক্তি পেতে চায়। নিঃসীম নীল জলে মুক্তি আছে অসহ্য বেদনার, তাই বুঝি বন্দী দ্বীপে ছুটে আসে উন্মাদ সাগর।

রাখী বলেছিল জায়গাটা খুব সুন্দর। জায়গাটা সত্যি খুব সুন্দর। এসে পৌঁছলে হঠাৎ মনে হবে চারপাশের নোংরা পৃথিবী থেকে টপ্ করে পা তুলে নিয়ে কবিতার কিংবা স্বপ্নের সবুজে নৌকো ভাসিয়ে দিয়েছি।

রাখী যখন জায়গাটার বর্ণনা দিচ্ছিল, তখন ওর মুখচোখ খুশিতে ঝকঝক করে উঠেছিল। কি সবুজ, কি সবুজ, একটানা নরম কার্পেটের মত, তার মধ্যে একটা না দুটো লাল টকটকে ফুলে মোড়া পলাশ গাছ। একটা বনমোরগের টকটকে লাল ঝুঁটির মত। তারপর বালির পাড়, বালির ওপর পায়ের ছাপ চলে গেছে জল অবধি, নদীর জল ছলছল করছে। ওপারে নারকোল গাছের সারি ডিঙিয়ে গোলা খয়েরের মত আকাশ।

ইতু হেসে উঠে ওকে থামিয়ে দিয়েছিল।—দ্যাখ রাখী, তোর চোখে রঙ লেগেছে, তাই যা দেখছিস তাই রেনবো কালার।

নন্দিতা সব সময়েই ভীরু ভীরু। ও যেন হাসতেও ভয় পায়। তবু কৌতূহল চাপতে পারেনি। উৎসুক হয়ে বলে উঠেছে, কাছেপিঠে এমন জায়গা আছে? সত্যি বলছিস?

—রিয়েলী, রিয়েলী। রাখী জোর দিয়ে বলেছে, নিজের চোখেই গিয়ে একদিন দেখে আয় না।

ইতু ঠেস দিয়ে বলেছে, আমাদের ভাই বয়ফ্রেণ্ডও নেই, বয়ফ্রেণ্ডের গাড়িও নেই।

গর্বে আনন্দে রাখীর চোখদুটো হাসি উপছে দিয়েছে।—চাস্ তো বল না, দেবো জুটিয়ে?

ইতু ঠোঁটের কোণে একটু ব্যঙ্গের হাসি টেনে বলে উঠেছে, না বাবা, ওসবে আমার দরকার নেই। ওসব প্যানপ্যানানি আমার ভাল লাগে না।

তবু জায়গাটা এক অদৃশ্য হাতছানি দিয়ে ওদের বারবার ডেকেছে। ইতুকে, নন্দিতাকে। আর রাখী বার বার বলেছে, বিশ্বাস কর, ও জায়গায় একা একা গিয়ে ভাল লাগে না। ইচ্ছে করে, সক্কলে মিলে একদিন গিয়ে খুব হৈ-হুল্লোড় করি।

শেষ অবধি পিকনিকের কথাটা সেজন্যেই উঠেছিল। সেজন্যেই ইতু নিজে রাজি হয়েছিল, নন্দিতাকে রাজি করিয়েছিল। দীপকের সঙ্গে তো ওদের যথেষ্ট আলাপ আছে। কলেজে এসে কতদিন ইতুর কাছেই খবর নিয়ে গেছে রাখীর, মিটমাটের জন্যে ওকেই সাক্ষী ডেকেছে দীপক। একদিন ওয়ালডর্ফে চীনে খাবার খাইয়েছিল, একদিন চা—'গে'তে। দু'দিনই দীপকের বন্ধু অতীশও ছিল। একদিন তাকে হাসতে হাসতে দিব্যি স্নাবিং দিয়েছিল ইতু। তারপর থেকে ওকে দেখলে বেশ মজা পায়, একটুও ভয় করে না। স্নাবিং খেয়ে মুখটা ঝুলে লম্বা হয়ে গিয়েছিল অতীশের, মনে পড়লে নিজের মনেই ও কুলকুল করে হেসে ওঠে।

নন্দিতা প্রথমটা রাজি হয়নি। ইতু তাকে দুই ধমক দিয়ে বলেছে, ইস্কুলের মেয়ের মত হাতে আঁচল জড়ানো ছাড় তো, ওরা কেউ বাঘ-ভালুক নয়।

নন্দিতা ভীতু ভীতু, কিন্তু কথায় কম যায় না। বলেছিল, ওরা নয়—বলে ঘাড় হেলিয়ে চোখের ইশারা ছুঁড়ে দিয়েছিল। অর্থাৎ বাড়িতে। বলেছিল, দাদা তো নয়, রয়েল বেঙ্গল টাইগার একখানা।

সে-কথা শুনে ওরা সবাই হেসে উঠেছিল। আর রাখী বলেছিল, তুই কি রে। পিকনিকে যাবো সে-কথা বলবি নাকি বাড়িতে? দুপুরে বেরিয়ে যাবো, আটটা ন'টার মধ্যে ফিরে

আসবো একেবারে লক্ষ্মী মেয়ের মত মুখ করে।

শেষ অবধি তাই নন্দিতাও রাজি না হয়ে পারেনি। কতদিন তো নিছক নির্দোষ আড্ডা দিতে দিতে রাত হয়ে গেছে, সাড়ে আটটা ন'টাতেও ফিরেছে, তারপর চটপট একটা বানানো গল্প শুনিয়ে দিয়েছে মাকে। নন্দিতার নিজেরই হাসি পায় মাঝে মাঝে। সত্যি, মা ওকে কি ভালই না বাসে, কত বিশ্বাস করে! আর ও যে কত মিথ্যে কথা বলে মাকে, পাপের আর শেষ নেই। রাখী অবশ্য একদিন হেসে বলেছিল, খাঁচার পাখিটি হয়ে থাকবি, মা তোকে ভালবাসবে না কেন! বলে নিজের দুটো হাত ডানার মত কাঁপিয়ে কাঁপিয়ে, হাসিতে কাঁপতে কাঁপতে বলেছিল, আমার মত উড়তে শেখ, তখন দেখবি মা'র ভালবাসাটাসা সব উড়ে গেছে। তারপর তাচ্ছিল্যের ভঙ্গিতে বলেছে, আমার ভাই, দেরি হলেই, ডোজ ঠিক করা আছে বকুনির।

—কখনো কখনো আমার তো ডবল ডোজও হয়ে যায়। ইতু হেসে বলেছে।

নন্দিতার মা চেঁচামেচি করেন না। থম মেরে থাকেন, মেয়ের চোখে চোখ রেখে স্থির হয়ে ভেতরটা পড়ে দেখার চেষ্টা করেন। সে সময় নন্দিতার ভীষণ ভয় করে, ওর মনে হয় মা বুঝি ভিতর অবধি সব দেখতে পাচ্ছে ; রঙিন মাছ-রাখা কাচের বাক্সটার ওপরে টুক করে আলো জ্বেলে দিলে যেমন সব দেখা যায়—বালি ঝিনুক ডিম-ডিম ছোট্ট মাছগুলোও। তাই এক এক সময় মনে হয়, বাড়িটা এত গোঁড়া না হলেই ভাল ছিল। সব মেয়েরা এত-এত কাণ্ড করে, রেস্টোরেন্ট-সিনেমা-চিড়িয়াখানা কোথায় না যায়! কত ছেলেদের সঙ্গে মেশে। অথচ নন্দিতার ভাগ্যে এমন একটা দাদা জুটেছে, সব সময় সারা কলকাতা চষে বেড়াচ্ছে। কোথাও ওকে দেখলেই বাড়ি ফিরে উকিলের জেরা। ইতু একদিন বলেছিল, আমাদের শিখাকে একটু এগিয়ে দে-না ওর কাছে, সব ঠাণ্ডা হয়ে যাবে। নন্দিতাও হেসে ফেলেছিল, কিন্তু সঙ্গে সঙ্গে রাগও হয়েছিল ইতুর ওপর। দাদাকে কেউ আর পাঁচজনের সমান ভাবলে, দাদাকে কেউ ছোট করলে নন্দিতার রাগ হবে না কেন। আসলে দাদার ভয়, ও ছোট্টটি আছে, কখন কি ভুল করে বসে। ধীরে ধীরে তাই শুধু বলেছিল, দাদাকে তোরা একটুও চিনতে পারিসনি। ইতু সান্ত্বনা দিয়ে বলেছিল, না রে, সত্যি খুব ভাল, কেমন দাদা-দাদা।

নন্দিতা রাখীর মত হতে চায় না, হতে পারবেও না। তবু রাখীর এই কাউকে কেয়ার না করা, কিছুতে আড়ষ্ট না হওয়া ভাবের মধ্যে কি এক নেশা আছে। নন্দিতার ভীষণ ভাল লাগে ওকে। একবার কোন একটা মিছিলে হাতে পতাকা নিয়ে ওর বুকের ভেতর যেমন খানিকটা সাহস এসে গিয়েছিল, রাখীর কাছে এলেই ওর ঠিক তেমনি হয়। কখনো কখনো ওরও ইচ্ছে করে কাউকে ভালবাসতে। কিন্তু সত্যি ভালবাসা কি এমনি করে আসে নাকি। রাখী নিজে একজনকে ভালবেসেছে, তবু ও বোঝে না। মিথ্যে মিথ্যে অতীশের নাম করে ওকে ঠাট্টা করেছিল। নন্দিতা ওসব চায় না, ও শুধু একটা দিনের জন্যে একটা ছোট্ট দ্বীপের মধ্যে পালিয়ে যেতে চায়। সেই দ্বীপটা আজকের এই পিকনিক।

ইতু একেবারে অন্যরকম। ওর শুধু দেখে বেড়ানোয় সুখ, কোথাও ধরা পড়তে চায় না, ধরা দিতে চায় না। ওর মধ্যে তাই একটা কিশোর-কিশোর ভাব মিশে আছে। রাখীকে একদিন বলেছিল, তুই তো উড়িস ঘুড়ির মত, লাটাই হাতে তোকে ওড়ায় তো দীপক। রাখী হেসে উঠেছিল, তারপর কি মনে হতেই ইতুর পিঠে একটা কিল বসিয়ে দিয়েছে।—আর তুই? হাসি থামিয়ে ইতুকে প্রশ্ন করেছে। ইতু হাতে একটা শব্দ করে তুড়ি দিয়েছে ছেলেদের মত, তারপর মেয়েলী গলাতেই ছেলেদের মতই বলেছে, আমি ভো-কাট্টা, সুতোফুতো নেই, স্রেফ কাটা ঘুড়ি। নিজের ফুর্তিতে উড়ে বেড়াচ্ছি।

আসলে শাসন-ফাসন একটুও মানতে ইচ্ছে করে না ওর। বকুনি খেয়ে খেয়ে বকুনির ধার গেছে কমে। মা'র তো সবতাতেই নিষেধ, কত আর মানবে ও। তবে রাগ মায়ের ওপর

যতখানি তার চেয়ে বেশি পাড়াপড়শী আত্মীয়স্বজনদের ওপর। সবাই যেন ওর গার্জেন! সবারই ওর সম্পর্কে খোঁজ-রাখা চাই! একদিন ইভনিং শোয়ে সিনেমা দেখে ফিরতে ফিরতে দশটা। খুব বকুনি দিয়েছিল মা, রেগে সেদিন রাত্রে আর খায়নি ও। পরের দিন মা বলেছিল, তুই বুঝিস না কেন, এত রাত করে ফিরলে পাড়ার লোক ভাববে কি। কাল বড়-জা এসেছিল, বললে, এত রাত হলো ইতু এখনো ফিরলো না? তা কত বানিয়ে বানিয়ে সব বলতে হলো; মা তো হবি একদিন, তখন মায়ের দুঃখ বুঝবি।

শুনে ইতুর মনে হয়েছে এত সব কাণ্ড করার দরকারটা কি। আমার খুশি আমি ঘুরবো বেড়াবো দেরি করে ফিরবো। আমি তো কচি খুকি নই, হারিয়ে যাবো না। আমার যা খুশি আমি তাই করবো। ভো-কাট্টা ঘুড়ির মত যতই ভেসে বেড়াই না কেন, আটটা ন'টার মধ্যে ঠিক তোমার গোয়ালেই তো ফিরে আসছি। ইতু ফিক করে হেসে ফেলেছিল নিজের মনেই—মা বোধহয় ভাবে, আমি লুকিয়ে লুকিয়ে প্রেম করছি। ওসব প্রেম-ট্রেম জানা আছে, মিষ্টি মিষ্টি কথা দিয়ে ইতুকে কেউ ভোলাতে পারবে না।

ওর শুধু নেশা নিষেধের গণ্ডী পার হওয়া। ওর কাছে পিকনিকটা পিকনিক নয়, ছোট্ট একটা বিদ্রোহ। বাড়ির বিরুদ্ধে, পাড়াপড়শীর বিরুদ্ধে, আত্মীয়স্বজনের বিরুদ্ধে।

আর রাখী এখন ওসব কিছু বোঝে না। ও এখন শুধু একটা নেশার দীঘিতে ডুবে আছে। সব শুনে ইতু বলেছিল, ডুবে আব আছিস কোথায়, বল্ দীঘির ঘাটে বসে আছি। অদ্দূর গেলি বেড়াতে একা-একা, এত রেগুলার ক্লাস করছিস, অথচ প্রোগ্রেস রিপোর্টে এখনো শূন্য।

তৃপ্তিতে রাখীর চোখ বন্ধ হয়ে এসেছিল।—এইটুকুই ভাল, বুঝলি ইতু এই ভাল। সারা পৃথিবীটাই মনে হয় পিকনিকের মাঠ।

## ২

হেমন্তের দুপুরে তখনো শীত একটু একটু উঁকি দিচ্ছে। হাল্কা রোদ্দুরের আমেজ গায়ে মেখে ট্যাক্সির ভাড়া চুকিয়ে দিল রাখী। এখন দুপুর একটা। ট্যাক্সি পাওয়া যাবে আবার, কিংবা এটুকু পথ বাসে-ট্রামে চলে গেলেও হয়।

ফুটপাথে সরে এসে এদিক-ওদিক তাকিয়ে দেখলো, ইতু কিংবা নন্দিতা কোথাও আছে কিনা। না, নেই। ইতুকে তো ওরা ঠাট্টা করে নাম দিয়েছিল বিলম্বিতা। ইতুর গড়নটা বেশ দীর্ঘাঙ্গী, সারস-সারস ভাব আছে শরীরে, অর্থাৎ ওদের চেয়ে বেশ খানিকটা লম্বা সে, তাই ক্লাসে অনুরাধা একবার ইতুকে বলেছিল 'লম্বিতা', কিন্তু কোথাও মীট করার কথা থাকলেই ও দেরি না করে আসে না বলে রাখী নাম দিয়েছিল 'বিলম্বিতা'। অভিযোগ করলে ইতু হেসে উঠে বলে, দ্যাখ রাখী, কেউ আমার জন্যে অপেক্ষা না করলে নিজেকে বড় সস্তা মনে হয়। আসলে ছেলেদের দাঁড় করিয়ে রাখার তবু মানে হয়, কিন্তু ওটা একটা পাগল। সক্কলকে খারিজ করে করে ও ভাবছে ওর দাম বাড়ছে। বুঝছে না, শেষে নিজেই নিজেকে নীলাম করে দেবে।

সিনেমা হলের সামনে একটা বাস-স্টপ, বাস-স্টপের ছাউনীর নীচে দাঁড়াবার কথা। সেখানে গিয়ে এক মিনিট অপেক্ষা করেই রাখী ভাবলো, হলের ভেতর ঢুকে দেয়ালে ছবি দেখছে না তো! কিংবা নন্দিতা এসে থাকলে হয়তো ওজন নিচ্ছে। নন্দিতার ওজন নেওয়ার বাতিক আছে। সিনেমা হলে টিকিট কাটতে গেলে কিংবা ছবি দেখতে এসে ও পটাস করে ব্যাগ খুলবে, একটা দশ নয়া বের করে ওজন নেবার মেশিনে গিয়ে দাঁড়াবে।

লাল-সাদা চাকতিটা থামলেই দশ নয়াটা খাপে ঢুকিয়ে দিয়ে যেই ঝটাং করে শব্দ হবে, টিকিট বেরিয়ে আসবে, অমনি সেটা হাতে তুলে নিয়েই ব্যাগে লুকিয়ে ফেলবে। পাছে অন্য কেউ দেখে ফেলে তাই নিজেও দেখবে না তখন।

না, বুকিং কাউন্টারের আশেপাশে ওরা কেউ নেই।

—লেডী কণ্ডাক্টর বলে একটা ছবি আসছে নাকি রে!

দুটো ছোকরা দেয়ালে সাঁটা শো-কার্ড দেখছিল, দেখছিল মানে আড়চোখে তাকিয়ে রাখীকে দেখছিল। একজনের গায়ে চক্করবক্কর শার্ট, একজনের গালে গালপাট্টা জুলফি। এখন এই এক ফ্যাশন উঠেছে ছেলেদের।

রাখী বুঝলো ওকেই বলেছে, কাঁধ থেকে লম্বা স্ট্র্যাপে ঝোলা লাল ব্যাগটার জন্যে। সঙ্গে কেউ থাকলে ও হয়তো ঠোঁট চেপে হাসতো ; এখন একা, তাই ভিতরে ভিতরে রাগলো, হল থেকে বেরিয়ে এল। ওদের কি বলবে, ম্যাটিনি শো-তে ওরা কলেজ থেকে আট-দশটা মেয়ে লাইটহাউসে সিনেমা দেখতে গিয়েছে। অনুরাধা হঠাৎ ছেলেদের মত জোরসে শিস্ দিয়ে উঠল। সে কি হাসাহাসি! রাখী নিজেও তাজ্জব হয়ে গিয়েছিল। রাখী ভাবল, অনুরাধাকেও নিয়ে গেলে হতো। কিন্তু না, দীপকের গাড়িতে বোধহয় আঁটবে না।

রাখী হাত তুলে ইশারা করলো নন্দিতা ট্রাম থেকে নামতেই।

কাছে আসতেই বললে, তোকে নিয়ে আর পারা গেল না। এ কি বেশ করেছিস, কালীবাড়ি যাচ্ছিস নাকি?

নন্দিতা লাজুক হাসল। টকটকে লাল পাড় একখানা কোরা শাড়ি পরেছে ও। এমনিতে নন্দিতার গায়ের রঙ একটু শ্যামলা, কিন্তু ওর মুখে চোখে কেমন একটা শান্ত শ্রী আছে। লাল পাড় শাড়িতে ওকে আরো কোমল আর শান্ত লাগছে।

ঠিক তখনই ইতু এগিয়ে এল, ও কখন বাস থেকে নেমেছে রাখী লক্ষ্যও করেনি। রাখী ভেবেছিল নন্দিতা খুব সেজে আসবে, তাকে এমন ঠাণ্ডা পোশাকে দেখে তাই খারাপ লেগেছিল। দীপক আর তার বন্ধুদের কাছে ওর বন্ধুরা এমন পূজারিণী বেশে গেলে রাখীরই লজ্জায় মাথা কাটা যাবার কথা। ওরা ভাববে কি! যাক্, ইতুকে দেখে ওর মনটা আবার খুশি হয়ে উঠল।

কিন্তু ইতু রাখীর দিকে ভ্রূক্ষেপই করলো না। একেবারে নন্দিতার সামনে এসে অবাক প্রশংসার চোখ দিয়ে তার আপাদমস্তক দেখল, চোখ দুটো চোখ নয়, যেন দেয়ালে রঙ বুলোনোর বুরুশ, দৃষ্টিটা একবার ওপর থেকে নীচে নামল, আবার নীচে থেকে ওপরে উঠল। ভরা কলসীর মত শব্দ করে হেসে বললে, কি দারুণ লাগছে তোকে নন্দিতা, এক্কেবারে ইনোসেন্ট সর্সারেস!

তারপর রাখীর দিকে ফিরে বললে, যতই সাজি না আমরা, ছেলেদের কাছে ইনোসেন্টদেরই ডিম্যাণ্ড।

ইতুর প্রশস্তিতে রাখীও তখন সান্ত্বনা পেয়েছে। ওর রুচি আছে—ইতুর ; আর ও ছেলেদের খুব ভাল বোঝে। তা হলে নন্দিতার জন্যে রাখীর আর খুব একটা অস্বস্তি থাকা উচিত নয়।

ইতুর হাতে একটা ভায়োলেট রঙের কার্ডিগান ভাঁজ করা রয়েছে, কালো ছোপ-ছোপ একখানা ভায়োলেট রঙের শাড়ি পরেছে। ফর্সা রঙের সঙ্গে সুন্দর মানিয়েছে ওকে, তার ওপর ইতুর আসল রূপ তো চুলে। বেশ পুরুষ্টু আর কোমরের নীচে অবধি নেমে আসা বেণীতেই তো ওর রূপ। তাছাড়া হাঁটাচলায় ফুর্তির মেজাজে ঐ হরিণ হরিণ ভাব।

নন্দিতার সাজে অসন্তুষ্ট ভাব পুরো কাটেনি বলেই হোক্ কিংবা ইতুর সাজগোজে খুশি হয়েই হোক্, ও বলে উঠল, দারুণ লাগছে তোকে, ইতু। দেখিস, শেষে দীপ যেন····

কলকল করে হেসে উঠল ইতু।—ভয় নেই, হি'জ ট্যু ডীপ। বলে অর্থপূর্ণভাবে চোখটা কেমন যেন করলো।

রাখী ঈষৎ ভয়ে ঈষৎ কৌতুকে বললে, এই! খবরদার!

নন্দিতা বোকার মত তাকাল একবার এর মুখের দিকে, একবার ওর মুখের দিকে, কিন্তু বুঝতে পারল না।

ব্যাপারটা তুচ্ছ, কিন্তু যে-কোনো মুহূর্তে সাঙ্ঘাতিক হয়ে যেতে পারে। যদি দীপকের কানে যায়। আর ইতুকে বিশ্বাস নেই। ও কখন যে কি বলে বসে ঠিক নেই তার। অবশ্য ইচ্ছে করে বলবে না কখনো, তা জানে রাখী।

রাখী হঠাৎ হাত তুলে ডবল-ডেকার বাসটাকে থামালো। দুপুরে এসময় তেমন ভিড় নেই। তরতর করে উঠে পড়ল তিনজনই, আর বসার জায়গা পেতেই নন্দিতা দেখলো ইতু-রাখী কি যেন কানাকানি করলো। সমস্ত ব্যাপারখানা তার কাছে রহস্য-রহস্য ঠেকলো। নিশ্চয় কিছু মজার। কিন্তু জিজ্ঞেস করতে বাধলো। এর আগেও দু'একবার এমন হয়েছে, ওকে বাদ দিয়েই ওরা দু'জনে কানাকানি করেছে, কিংবা কিছু একটা নিয়ে হেসে উঠেছে। অথচ নন্দিতাকে বলেনি। নন্দিতার তখন খুব রাগ হয়, ওদের সামনে ও কেমন যেন ছোট হয়ে যায়। ওরা তিনজনই তো বন্ধু, তবু মাঝে মাঝে নন্দিতাকে যেন বাইরের ঘরে বসিয়ে রাখে।

নন্দিতা তাই কোনো কৌতূহলও দেখালো না। অনেকদিন আগে একবার শুধু খুব অভিমান হয়েছিল, সুমিকে বলেছিল, সমান সমান বড়লোক না হলে ভাই সত্যি বন্ধু হয় না। বলেছিল বটে, তবে নন্দিতা জানে, ও গরীব হলেও রাখী-ইতুরা মোটেই বড়লোক নয়। তবু ওদের দু'জনকে ফিসফিস করে কথা বলতে, হেসে উঠতে দেখে নন্দিতার মন খারাপ হয়ে গেল। ও ভাবল, আমি তো যেতে চাইনি, রাখীই জোর করেছিল। ও ভাবল, যেতে রাজি না হলেই পারতাম।

রাখীর ওসব ভাবনা নেই, নন্দিতা কি ভাবছে না ভাবছে দেখার চোখ তখন তার কৌতুকে হাসছে।

আসলে ব্যাপারটা তেমন কিছুই নয়। দীপককে তার বন্ধুরা ডাকে 'দীপ' বলে, তা থেকে রসিকতা করে রাখী নিজেও একদিন তাকে দীপ বলে ডেকেছিল। তারপর তো কি ভাবে কি-সব হয়ে গেল মনের মধ্যে, দীপক দু'-দু'খানা লম্বা চিঠি লিখে ফেলল রাখীকে। তারপর আরো লিখেছে। কিন্তু সব ক'খানার শেষেই নাম লিখেছে ইংরেজিতে—'Deep' বলে। একটার শেষে—Too Deep.

আসলে সেটাও কিছু নয়। আসলে অপরাধ দীপকের চিঠিগুলো ইতুকে দেখানোয়। দীপক চিঠিতেও লিখেছে, ওকে বার বার মুখেও বলেছে, দীপকের চিঠি যেন কাউকে না দেখায় রাখী। ওদের মধ্যে কি কথা হয়, দীপক ওকে গাঢ় গলায় কবে কি বলেছে, এ-সব যেন কেউ না জানে। রাখী কথা দিয়েছে, বারবার বলেছে, দেখাই না দেখাই না। বলি না বলি না। একদিন অভিমানে চোখ ছল ছল করে বলেছিল, তুমি আমাকে ভীষণ সন্দেহ করো দীপ, এতই যদি সন্দেহ, আর কোনদিন বিরক্ত করবো না তোমাকে।

—সন্দেহ? অবাক হয়ে গিয়েছিল দীপক।—এর মধ্যে সন্দেহের কি আছে!

রাখী জলে ভেজা চোখের পাতাকে হাসিয়ে দিয়ে বলেছিল, বলেছি তো, কাউকে কিচ্ছু বলি না, কাউকে তোমার চিঠি দেখাইনি।

অথচ ইতুকে সব চিঠি দেখিয়েছে ও, না দেখিয়ে পারেনি। যত কথা হয়েছে তার সবই প্রায় বলে ফেলে। ফেলেছে। না বলে না দেখিয়ে সত্যি আনন্দ নেই। আর ইতু তো ওর দারুণ বন্ধু, তাকে দেখালে বা বললে দোষ কি। দীপক হয়তো ভাবে, ওর চিঠি বন্ধুদের

দেখিয়ে ও হাসাহাসি করে। কিংবা দীপটা ভীষণ ভীতু, ভাবে, গোপন কথা সব ইতু-টিতুকে বললে ওরা ভাংচি দেবে, দীপকের বিরুদ্ধে ওর মনকে বিষিয়ে দেবে।

ও তাই বার বার ইতুকে সাবধান করে দিয়েছে, দীপক যেন জানতে না পারে। জানলে সেই মুহূর্তে সব সম্পর্ক শেষ হয়ে যাবে।

—তা বলে কিছুই কি আর বলিনি ওদের ? একদিন হাসতে হাসতে রাখী বলেছে দীপককে।

দীপকের তখন হারাই-হারাই ভয় কেটে গেছে। জিজ্ঞেস করেছে, কি বলেছো ?

—যেটুকু না বললে নয়। রাখী দীপকের চোখে চোখ রেখে উত্তর দিয়েছে।

সেদিন থেকেই ইতু ওদের দু'জনের মাঝখানে উঁকি দিয়েছে। সত্যি সত্যি একটা ছবি আছে ওদের তিনজনের। রাখী আর দীপকের—পিছন থেকে ইতু মুখটা বাড়িয়ে দিয়ে হা হা করে হাসছে।

—হাসি থামাও, নামতে হবে না বুঝি ! ওদের দু'জনকে হাসতে দেখে নন্দিতা বলে উঠলো। কারণ বাস তখন গ্র্যাণ্ড হোটেল পার হয়ে গেছে।

চমকে জানালার বাইরে তাকালো রাখী। বাস স্টপে পৌঁছতেই হুড়মুড় করে নেমে পড়লো। পিছনে পিছনে ইতু আর নন্দিতা।

মেট্রোর নীচে ওদের অপেক্ষা করার কথা। কিন্তু কি হবে অতখানি গিয়ে। তার চেয়ে এপারে যেখানে গাড়িগুলো পার্ক করা আছে সেখানে গিয়ে দেখা যাক্। এখানেই গাড়ি রাখার কথা।

ইতু বললে, নম্বর মনে আছে তোর ?

রাখী হেসে ঘাড় নাড়লো। একবার এদিক থেকেই মেট্রোর নীচেটা দেখলো, চোখ বুলিয়ে গেল সাদা অ্যামবাসাডব গাড়ি ক'খানার ওপর দিয়ে। আর সঙ্গে সঙ্গে ওদের তিনজনকেই দেখতে পেল। দীপক, অতীশ আর সোমনাথ।

সোমনাথকেও দীপক টেনে আনবে রাখী ভাবেনি। ওর ধারণা ছিল, শুধু অতীশ আসবে ওব সঙ্গে।

সোমনাথের সাদা ধবধবে পাঞ্জাবি আর সাদা পাজামা, সদ্য ভাঙা।

রাখী ফিসফিস করে বললে, ঐ সোমনাথ, যে টিনোপলের বিজ্ঞাপন হয়ে এসেছে। তোদের সঙ্গে আলাপই হয়নি।

ইতু হেসে বললে, দীপকের বেশ ম্যাথমেটিক্যাল ব্রেন আছে রে, যোগে ভুল করেনি····থ্রি ফর থ্রি।

নন্দিতা নতুন মুখ দেখে একটু জড়োসড়ো হয়ে গিয়েছিল। তবু সঙ্কোচ কাটিয়ে ইতুকে বললে, তুই কি বেহায়া বাবা !

## ৩

ছ'-ছটা দুঃসাহসের মুখ এতক্ষণ টাটকা লাগছিল, গাড়িতে উঠেই বাসী হয়ে গেল। না, দীপকের বরং ভয়ডর একটু কম। রাখী আর ইতু তবু মুখ দুটো ব্রাইট রাখবার চেষ্টা করলো, নন্দিতা তো ভয়েই জড়োসড়ো। চেনাজানা কেউ কোথাও আছে কিনা তাকিয়ে দেখারও সাহস হল না তার। দাদা আবার এদিকেও মাঝে মাঝে ঘোরাঘুরি করে।

ওদের দূর থেকে আসতে দেখেই চাবির রিংটা আঙুলে ঘোরাতে ঘোরাতে দীপক এগিয়ে গিয়েছিল। চেনে বাঁধা ওর এই চাবির রিংটা যেন বুকের মেডেল।

যুদ্ধজয়ের ভঙ্গিতে বাঁ হাত ট্রাউজার্সের পকেটে গুঁজে ওকে চাবি ঘোরাতে ঘোরাতে এগিয়ে আসতে দেখে ইতু বলে উঠেছিল, দীপ কিন্তু দারুণ স্মার্ট, না রে রাখী !

—আস্তে। শুনলে আর গর্বে মাটিতে পা পড়বে না। রাখী ফিসফিস করে বলে হেসে উঠেছিল।

দীপক কাছে থাকলে ও এমনিতেই একটা রানী-রানী ভাব করে। সাদা অ্যামবাসাডর গাড়িটার কাছে এসে রাখী আরো সপ্রতিভ ভঙ্গিতে সোমনাথের সঙ্গে নন্দিতার আলাপ করিয়ে দিল।—এ নন্দিতা, আর····নন্দিতা ঠোঁটের কোণে এক টুকরো স্মিত হাসি এনে চোখ তুলে সোমনাথের চোখে একবার তাকালো, তারপর চোখ নামালো। নমস্কার করতেও ভুলে গেল ও।

এদিকে ইতুর পরিচয় করিয়ে দেবার আগেই ইতু নিজেই বলে উঠলো, আমি ইতু সান্যাল, পাঁচ ফুট পাঁচ, অনার্স ছিল হিস্ট্রিতে, রাখীর অনেকদিনের বন্ধু।

দীপক ততক্ষণে স্টিয়ারিঙের সামনে গিয়ে বসেছে। কিন্তু অতীশ আর সোমনাথকে ওর পাশে এসে বসতে দেখেই ও দরজা খুলে নেমে পড়লো।—আমি কি মেয়ে-স্কুলের বাসের ড্রাইভার নাকি !

ইঙ্গিতটা বুঝতে পেরে অতীশ বললে, সাদা কথাটা স্পষ্ট করেই বল না। লেডীবার্ডকে পাশে বসতে হবে এই তো !

রাখীর নিজেরও সেই ইচ্ছে ছিল, কিন্তু লজ্জা পেয়ে ও রেগে গেল।—কক্ষনো না, কক্ষনো না।

জেদ ছাড়ল না ও কিছুতেই। তা দেখে ইতু বললে, কি মশাই, আমি গিয়ে বসলে হবে ? এ যাত্রায় নয় স্ট্যাণ্ডবাই হিসেবেই চালিয়ে দিই।

রাখী ওর কথায় মৃদু হাসলো, চোখের ইশারায় ওকে উসকে দিল, যা যা।

শেষ অবধি তাই ঠিক হল। সামনে অতীশ আর দীপকের মাঝখানে ইতু। পিছনে রাখী, নন্দিতা, সোমনাথ।

রাখী আড়চোখে দেখল, ছোঁয়া বাঁচিয়ে যেমন নন্দিতা বসেছে, তেমনি বিঘতখানেক ফাঁক রেখে ওপাশে সোমনাথও জড়োসড়ো।

গাড়ি স্টার্ট নিল। আর সঙ্গে সঙ্গে সব ক'টা দুঃসাহসের মুখ কেমন ম্লান দেখাল। নন্দিতার তো কথাই নেই, ইতুও যেন জোর করে হাসার চেষ্টা করছে।

গাড়ি যতক্ষণ না হাওড়া ব্রীজে উঠেছে তখন অবধি রাখী, ইতু, নন্দিতার মুখে কোনো কথা নেই। কেবল এপাশ ওপাশ দেখছে, চেনাজানা কেউ না দেখে ফেলে। রাস্তাঘাটে বা রেস্টোরেন্টে দেখলে তেমন ভয় নেই। কিন্তু দীপকের গাড়িতে এবং এদিকের রাস্তায়, কি অজুহাতই বা দেবে ধরা পড়লে !

রাখী অবশ্য ওসব কথা ভাবছেই না। ওর মন তখন বাড়িতে ফিরে গেছে। সমস্ত ঘটনা আবার চোখের সামনে ভেসে উঠেছে। সমস্ত মন বিস্বাদ।

রাখীর এক এক সময় মনে হয় দোষ ওর নিজেরই। সব বিষয়ে ওর ইচ্ছেগুলো এত স্পষ্ট কেন। তা না হলে বাড়িটার সঙ্গে ও নিশ্চয়ই নিজেকে খাপ খাইয়ে নিতে পারতো। অনুরাধা একদিন ওদের বাড়ি এসেছিল। ফেরার পথে বলেছিল, তোর বাবা-মাকে দেখলে একেবারে ইয়াং মনে হয়। তুই খুব লাকি। রাখীর নিজের কিন্তু তা মনে হয় না। ওর ইচ্ছে করে বাবা বাবার মত হবে, অর্ধেক চুল পাকা, একটু ভালমানুষ ভালমানুষ। ওর ইচ্ছে করে মা অত সাজগোজ করবে না, অত রঙিন শাড়ি পরবে না। শুধু ব্যবহারে, শুধু পোশাকে মডার্ন হয়ে কি লাভ, মন যদি বিধবা পিসীটার মতই হয় ! রাঙা পিসী মাঝে মাঝেই শ্বশুরবাড়ি থেকে এসে দু'তিন মাস জাঁকিয়ে বসে। আর সে-সময় সর্বক্ষণ তার রাখীর ওপর

গোয়েন্দাগিরি। সব সময়ে মাকে অ্যাডভাইস দিচ্ছে কি করে মেয়েকে ঠিকপথে রাখতে হয়। যেন রাখী খুব একটা অন্যায় করছে, পাপ করছে। কি, না কলেজের ছেলেদের সঙ্গে মেশে। কে মেশে না! পিসী সেই নাইন্টিন্থ সেঞ্চুরিতেই পড়ে আছে। মা বাইরে সেন্ট পার্সেন্ট আধুনিকা, কলেজে ছেলেদের সঙ্গে কি গল্প হল, কে কি মজার কথা বলেছে, প্রথম দিকে শুনে হাসতো। এখনো অবশ্য খুব বেশি মাইণ্ড করে না। কিন্তু দীপকের নাম ও আর ভুলেও মা'র সামনে তোলে না। অথচ দীপ তো দিব্যি ভাল চাকরি করে, কত ভদ্র আর স্মার্ট।—বলছিস তো তোদের চেয়ে বড়, চাকরি করে। কি করে আলাপ হল? মা জিজ্ঞেস করেছিল। তখন আর উপায় কি, বানিয়ে বানিয়ে একটা গল্প বলেছিল, অবহেলার ভঙ্গিতে। যেন দীপক বিশেষ কেউ নয়। তারপর যেদিন শুনলো দীপকের একটা গাড়ি আছে সেদিন কেমন দৃষ্টিতে যেন মা তাকিয়েছিল ওর মুখের দিকে। যেন গাড়িওয়ালা লোকগুলো ভাল হয় না। অথচ রাখী জানে, গাড়ির ওপর ফ্রীজের ওপর, মা'র নিজেরও লোভ। বাবাকে কতদিন খোঁটা দিয়েছে।

মাকে এক এক সময় ওর বন্ধু মনে হয়, সব কথা বলা যায়। না, আসল কথাগুলো ছাড়া। এখন তো বাড়িতে শুধু মিথ্যে কথা আর মিথ্যে কথা। ইতু-অনুরাধার সঙ্গে একদিন থিয়েটার দেখতে গেল, দীপক-টীপক কেউ ছিল না, তবু মাকে বলতে হল লাইব্রেরী যাচ্ছি।

—সে কি রে, আমাদের সঙ্গে গেলেও আপত্তি হবে নাকি? অনুরাধা বলেছিল।

রাখী হেসে বলেছিল, কি করি বল, কাল যে ফিরতে দেরি হয়েছিল বলে তোদের নাম অলরেডি চালিয়ে দিয়েছি। ফিরতেই একেবারে পিসীর সামনে, উপায় কি!

মাথার ওপর সর্বক্ষণ একটা মিথ্যের পৃথিবী বয়ে বেড়াতে হয় বলে এক এক সময় রাগ হয়, আবার সে-সব কথা বন্ধুদের বলার সময় বেশ মজাও পায়।

দীপককে বলেছিল একদিন, তোমার জন্যে কত অজুহাত আর দেবো!

বলে, কবে কি বলেছে মা'কে, কি রকম অভিনয় করেছে, হাত-পা নেড়ে দেখিয়েছিল।

দেখে দীপকও হেসে উঠেছে, আবার ঠাট্টার ভঙ্গিতে বলেছে, তা হলে অভিনয় তুমি ভালই জানো, কি বলো!

ব্যস্ রাখী কড়া চোখে তাকিয়েছে দীপকের দিকে।—ঠিক আছে। বলে তখনই দরজা খুলে নেমে পড়ে আর কি!

নেমে ও পড়তো না, ঠিকই ফিরে আসতো, হয়তো প্রাণখোলা হাসি হেসে উঠতো ফিরে এসে। তবু মাঝে মাঝে একটু অভিমান দেখাতে বেশ ভালই লাগে।

আসলে দীপক সম্পর্কে ও মনে মনে প্রায় ঠিক করে ফেলেছে। আজ বাড়িতে এতখানি রাগারাগি হয়ে যাওয়ার মূল কারণই তাই।

সমস্ত ষড়যন্ত্রটা আসলে পিসীর। বাবা-মা'ও নিশ্চয়ই সব ব্যবস্থা করেছে, চিঠি লেখালেখি করেছে, অথচ রাখী ঘুণাক্ষরেও টের পায়নি।

মা সকালে হঠাৎ বললে, কালকের দিনটা কিন্তু তুই বাড়ি থেকে বেরুবি না।

—কেন মা? বুঝতে না পেরে রাখী প্রশ্ন করেছিল।

মা এড়িয়ে যাচ্ছিল।—তোর বাবা বলেছে, কি কাজ আছে।

কিন্তু রাঙাপিসী চুপ করে থাকার লোক নয়। দুম্ করে বললে, কেন আবার, তোকে দেখতে আসবে।

রেগেমেগে সে এক তুলকালাম কাণ্ড করে বসলো রাখী। মা কড়া কড়া কথা বলল, পিসীর মুখে কোনো লাগাম নেই, বলে বসলো, ফস্টিনস্টি করেই সারাজীবন কাটবে!

দেখতে আসার কথাতেই ওর ভীষণ অপমান বোধ হয়েছিল। ক্লাশের একটা মেয়ের সম্পর্কে এমনি একটা খবর জানতে পেরে দল বেঁধে তার পিছনে লেগেছিল একবার,

